# দেশপ্রাণ শাসমল

'শরৎ-সাহিত্যে নারী', 'মানুষ শরৎচন্দ্র', 'বিদ্রোহী রামমোহন'
প্রভৃতি গ্রন্থের প্রণেতা
**শ্রীপ্রমথনাথ পাল**

ক্যালকাটা পাব্লিশার্স
১৪, রমানাথ মজুমদার ষ্ট্রীট,
কলিকাতা-৯

# উৎসর্গ

তমলুকের প্রবীণ জননায়ক,
লোকহিতে সর্ব্বত্যাগী,
পরমশ্রদ্ধাভাজন
উকিল শ্রীযুক্ত মহেন্দ্রনাথ মাইতি
মহাশয়ের শ্রীচরণে

## প্রথম সংস্করণের নিবেদন

বীরেন্দ্রনাথ বিরাট। তাঁহার গৌরব-সমুজ্জ্বল, কর্ম্মবহুল জীবন পুস্তকের সাহায্যে আলোচনা করা আমার মত দীন সাহিত্য-সেবকের পক্ষে দুরূহ ব্যাপার। আমা অপেক্ষা যোগ্যতা-সম্পন্ন যে-সব ব্যক্তির এদিকে অগ্রণী হওয়া উচিত ছিল তাঁহারা, বীরেন্দ্রনাথের তিরোধানের পর দীর্ঘ চারি বৎসর অতীত হইলেও, এক প্রকার নীরব দেখিয়া এই দুঃসাহসিক কার্য্যে ব্রতী হইয়াছি। এই গ্রন্থখানিকে দেশপ্রাণের পূর্ণাঙ্গ জীবনী বলিলে ভুল করা হইবে, কারণ তাঁহার বিস্তৃত জীবনী লিখনের উপযুক্ত উপাদানসমূহ আজও সংগৃহীত হয় নাই। তাঁহার জীবনের যে কয়েকটি ঘটনা আমার জ্ঞান-গোচর হইয়াছে সেগুলি ভবিষ্যতে সর্ব্বসৌষ্ঠবসম্পন্ন জীবনী লিখিবার সুবিধার পক্ষে গ্রথিত করিয়া রাখিয়া বীরবরের উদ্দেশে শ্রদ্ধাঞ্জলি জ্ঞাপন করা—এই পুস্তক রচনার অন্যতম অভিপ্রায়। এই গ্রন্থ রচনায় যাঁহাদের নিকট হইতে কিছুমাত্র সাহায্য লাভ করিয়াছি তাঁহাদের সকলের নিকট আমি কৃতজ্ঞ।

আমার শারীরিক অসুস্থতা-নিবন্ধন প্রুফ কপি সংশোধনের অসুবিধা হেতু এবং মুদ্রাকরের অমনোযোগিতা দোষে এই পুস্তকে কিছু-কিছু ত্রুটি দৃষ্ট হইবে। সহৃদয় সুধী পাঠক সেগুলি মার্জনা করিবেন।

এই পুস্তকে যে-বিষয়ে যে-ভ্রান্তি লক্ষিত হইবে তাহা পাঠকগণ সানুগ্রহে লিখিয়া জানাইলে সুখী হইব।

চৈত্র, ১৩৪৫<br>কলিকাতা

**শ্রীপ্রমথনাথ পাল**

## দ্বিতীয় সংস্করণের নিবেদন

"দেশপ্রাণ শাসমল" গ্রন্থের প্রথম সংস্করণ বহুপূর্বেই নিঃশেষ হইয়া গিয়াছিল। প্রথম সংস্করণ প্রকাশের পর দীর্ঘকালের মধ্যে দেশপ্রাণ বীরেন্দ্রনাথের জীবনের সহিত সংশ্লিষ্ট বহু মূল্যবান তথ্য হাতে আসিয়া পৌছিলেও সেগুলি সংযোজিত করিয়া ইতিপূর্ব্বে এই গ্রন্থের পরিবর্দ্ধিত সংস্করণ প্রকাশ করা নানা অন্তরায় হেতু সম্ভব হয় নাই। সেই মূল্যবান উপকরণগুলি বর্ত্তমান সংস্করণে সন্নিবিষ্ট করিয়া দিলাম।

এই গ্রন্থে উল্লিখিত অনেক ঐতিহাসিক ঘটনা সম্বন্ধে সংক্ষিপ্ত বিবরণ ও বহু ব্যক্তি সম্বন্ধে ক্ষুদ্র পরিচিতি পাদটীকায় দেওয়া সম্ভব নয় মনে করিয়া সেগুলি পুস্তকের শেষাংশে যোগ করিয়া দেওয়ার মনস্থ করিয়াছিলাম। কিন্তু পরে গ্রন্থের কলেবর বৃদ্ধি ও সেই হেতু মূল্যাধিক্যের আশঙ্কায় সেগুলি সব দেওয়া গেল না। নিতান্ত প্রয়োজনবোধে কয়েকটি ঘটনার বিবরণ ও কয়েক ব্যক্তিব পবিচিতি দুই-চারি পংক্তি করিয়া যোগ করিয়া দিলাম।

১৯২৬ খৃষ্টাব্দে দেশপ্রাণ শাসমল বঙ্গীয় প্রাদেশিক রাষ্ট্রীয় সম্মেলনের কৃষ্ণনগব অধিবেশনে সভাপতি হিসাবে যে ভাষণ দিয়াছিলেন তাহা ও ১৯৩১ খৃষ্টাব্দে মেদিনীপুব জেলার দক্ষিণাংশকে উড়িষ্যাব অন্তর্ভুক্ত করার জন্য উড়িষ্যার প্রস্তাবের বিরুদ্ধে তিনি যে-সব যুক্তিপূর্ণ প্রবন্ধ লিখিয়াছিলেন সেগুলিকে আমি মূল্যবান ও দুষ্প্রাপ্য দলিল বলিয়া বিবেচনা করি। ভবিষ্যতে কখনও কাজে লাগিতে পারে মনে করিয়া সেগুলি পবিশিষ্টে উদ্ধৃত করিয়া দিলাম।

এবারেও শারীরিক অসুস্থতা নিবন্ধন পুস্তকখানি বাসনানুযায়ী সংশোধন করিয়া দিতে পারিলাম না।

এই গ্রন্থের পরিবর্দ্ধিত সংস্করণ প্রকাশে আমাকে সমধিক উৎসাহিত করিয়াছেন অবসরপ্রাপ্ত জেলা ও সেসন্স জজ শ্রদ্ধেয় শ্রীশিবচন্দ্র দত্ত, বন্ধুবর অধ্যাপক শ্রীপুলিনবিহারী নন্দ, দেশপ্রাণ স্মৃতিরক্ষা সমিতির সম্পাদক প্রীতি-ভাজন শ্রীবনবিহারী দাশ ও ঐ সমিতির সদস্য সুহৃদ্বর শ্রীমন্মথনাথ গিরি।

বিখ্যাত পুস্তক-প্রকাশক ক্যালকাটা পাবলিশার্স-এর স্বত্বাধিকারী মাননীয় শ্রীপরাণচন্দ্র মণ্ডল বর্ত্তমান সংস্করণের প্রকাশভার গ্রহণ করায় আমি অনেকটা নিশ্চিন্ত হইয়াছি।

শ্রীপ্রমথনাথ পাল

# সূচী

বিংশ শতাব্দীর প্রথম বৎসর। বীরভূমি পুণ্যভূমি মেদিনীপুর জেলার এক গণ্ডগ্রামে মাতা, জ্যেষ্ঠ ও কনিষ্ঠ ভ্রাতা, জ্যেষ্ঠা ও কনিষ্ঠা ভগিনী, আত্মীয়বর্গ, গুরু-পুরোহিত ও অন্যান্য বহুজনসমক্ষে এক একবিংশতি-বর্ষবয়স্ক যুবক কিছুদিনের জন্য জন্মভূমি ভারতভূমি পরিত্যাগ করিবার প্রাক্কালে নিম্নলিখিত প্রার্থনা ও প্রতিজ্ঞা পাঠ করিলেন :—

"পরমারাধ্যতমা শ্রীযুক্তা জননী ঠাকুরাণী, সংসার-সুহৃদ্-শ্রেষ্ঠ পূজনীয় অগ্রজ ও জ্যেষ্ঠা ভগিনীগণ, পূজ্যবর আচার্য্য এবং গুরুজনগণ, শুভাকাঙ্ক্ষী বন্ধুগণ, স্নেহাস্পদ কনিষ্ঠ ভ্রাতা-ভগিনী ও আত্মসুহৃদগণ,

অদ্য আমার ইউরোপ গমনোদ্যোগে সহায়তা, সহানুভূতি ও শুভাকাঙ্ক্ষা জ্ঞাপন করিয়া আমার কল্যাণ কামনায় আপনারা জগৎপিতা মঙ্গলময় পরমেশ্বরেব নিকট যে ব্যাকুল প্রার্থনা করিলেন এবং স্নেহ-পরবশ হৃদয়ে আমাকে যে সকল সদুপদেশ প্রদান কবিলেন, তাহা আমি কদাচ বিস্মৃত হইব না। প্রবাসকালে প্রতিদিন সে-সকল স্মবণ করিয়া স্বীয় কর্ত্তব্য পালনে যত্নবান হইব। আপনাদিগের সমক্ষে সর্ব্ব-সাক্ষী ভগবানের দিকে চিত্ত নিবেশিত করিয়া আমিও প্রতিজ্ঞা কবিতেছি যে—

১। সর্ব্বদা পরমেশ্বরকেই আমাব পবম সহায়, পবমাত্মীয়, পবম বিধাতা এবং জীবনের সর্ব্বপ্রকার-উন্নতিদাতা বলিয়া স্মবণ রাখিব এবং ধর্ম্মবলই শ্রেষ্ঠতম এবং নিশ্চিত বল জানিয়া সর্ব্বদা পবমেশ্বরের ও বিবেকের আদেশানুসবণে চেষ্টিত থাকিব। সকল কার্য্যেরই অগ্রে ভগবানকে স্মরণ কবিব এবং প্রতিদিন তাঁহার অভিপ্রেত পথে চলিতে পারি কি না তাহা লক্ষ্য কবিব।

২। অনন্যমনা ও অনন্যকর্ম্মা হইয়া আমি সর্ব্বদা আমার নিয়মিত এবং অভিপ্রেত অধ্যয়নে মনোযোগী হইব এবং যাহাতে আইনশিক্ষায় যথোচিত উন্নতি লাভ করিয়া পরীক্ষায় উত্তীর্ণ হইতে পারি, তাহাই আমার প্রধান লক্ষ্যস্বরূপ রাখিব। অন্যান্য যে সকল আনুষঙ্গিক অধ্যয়নাদি করিতে পারি, তাহা অবসর কালে করিব। কিন্তু তজ্জন্য আমার প্রধান লক্ষ্য বিস্মৃত হইব না।

৩। আমার চরিত্র সর্ব্বতোভাবে নির্ম্মল রাখিয়া যথাসাধ্য তাহার উন্নতির জন্য চেষ্টা করিব। চরিত্রবান্, ধর্ম্মনিষ্ঠ, ঈশ্বরবিশ্বাসী, সাধু ও সৎকর্ম্মশীল ব্যক্তি ভিন্ন অপর কাহারও সহিত ঘনিষ্ঠতা রাখিব না এবং অসচ্চরিত্র, বিলাসী ও উচ্ছৃঙ্খল লোকের সহিত সংসর্গ করিব না।

৪। কোন সমাজে কোনও প্রকার লোকের সংসর্গের অনুরোধে বা নিজের কুপ্রবৃত্তির উত্তেজনায় কখনও মাদক দ্রব্যাদি ব্যবহার করিব না। ধর্ম্মনিষ্ঠ, সাধুচরিত্র, ধর্ম্মবন্ধু ও চিকিৎসকের উপদেশ ব্যতীত দেহরক্ষার ছল করিয়া কোনও আকারে মাদক দ্রব্য ব্যবহার করিব না।

৫। ধর্ম্মনিষ্ঠ, স্বাস্থ্যতত্ত্বজ্ঞ ব্যক্তিদিগের উপদেশানুসারে সর্ব্বপ্রকার বিলাসিতা- ও লোভ-পরিবর্জ্জিত-ভাবে স্বাস্থ্যরক্ষার উপযোগী আহার ও পরিচ্ছদাদিব ব্যবস্থা করিব এবং এ-সকল বিষয়ে বিলাসিতা ও ভোগলিপ্সা সর্ব্বপ্রকারে পরিবর্জ্জন করিয়া সংযম অবলম্বন করিব।

৬। ধর্ম্মনিষ্ঠ ধর্ম্মবন্ধুগণেব গৃহে ভিন্ন কোন প্রকাবে স্ত্রী-জাতিব সহিত ঘনিষ্ঠতা কবিব না। কিন্তু স্ত্রী-জাতির প্রতি সর্ব্বদা মাতৃবৎ শ্রদ্ধা ও পবিত্রতাপূর্ণভাবে দৃষ্টি কবিব এবং যথোচিত সম্মান সহকাবে ব্যবহারাদি কবিব। ইউবোপের কোন রমণীর পাণিগ্রহণের অভিলাষ আদৌ মনে স্থান দিব না।

৭। আমাব বৈষয়িক অবস্থা স্মবণ বাখিয়া সকল বিষয়েই পবিমিতব্যয়ী এবং পবিমিতাচারী হইয়া চলিব। যে পরিমাণ ব্যয়েব ব্যবস্থা আমি এখান হইতে কবিয়া যাইতেছি, প্রাণরক্ষাব প্রয়োজন ভিন্ন এবং অভিলষিত বিদ্যালাভে আবশ্যক না হইলে তদপেক্ষা অতিবিক্ত ব্যয় করিয়া সংসারের ঋণদায় বৃদ্ধি করিব না এবং কাহাবও অন্তঃকরণে ক্লেশ দিব না।

৮। আমার বর্ত্তমান এই পরিবারবর্গের, এই সংসারের, আ স্বজনগণেব এবং স্বদেশের কল্যাণ ও উন্নতিসাধনের জন্যই আমি ইউরোপে বিদ্যাশিক্ষার্থ যাইতেছি এবং ইহাদের সেবাই আমার জীবনের লক্ষ্য থাকিবে। স্বয়ং এ সকল হইতে বিচ্ছিন্ন ও স্বতন্ত্র হইয়া বিদেশীয় ধরণে জীবন যাপন করিব না।

৯। উপরি উল্লিখিত লক্ষ্য সাধনের জন্য সৎসংসর্গ, অধ্যয়ন, অভ্যাস বা অন্য যে-কোন সাধনের প্রয়োজন হইবে এবং যে-সকল দৈহিক, মানসিক নৈতিক ও আধ্যাত্মিক উৎকর্ষ লাভের প্রয়োজন হইবে, কায়মনোবাক্যে তাহা সাধনে যত্নবান্ থাকিব। চরিত্রের নির্ম্মলতা, আলাপ-ব্যবহারাদির বিশুদ্ধতা ও উন্নত আদর্শে যাহাতে জাতীয় চরিত্র বিদেশবাসিগণের শ্রদ্ধাভাজন হইতে পারে, ভারতের গৌরব রক্ষিত হইতে পারে, বংশেব মুখোজ্জ্বল হইতে পারে, তদনুরূপ চেষ্টা সর্ব্বদাই করিব।

এই সকল মহৎ ভাব, উচ্চ ও পবিত্র আকাঙ্ক্ষা লইয়া আমি বিদেশে যাইতেছি। ভগবানের সহায়তা এবং আপনাদেব আশীর্ব্বাদ ও শুভাকাঙ্ক্ষাই আমার সম্বল। আপনারা আমার সর্ব্বপ্রকাব অপবাধ ক্ষমা কবিয়া এবং বিস্মৃত হইয়া প্রসন্নান্তঃকবণে আমাকে আশীর্ব্বাদ করুন, যেন আমি আপনাদিগের আশা ও উপদেশানুযায়ী জীবনে উন্নতি লাভ করিয়া কৃতার্থ হইতে পারি।

দুর্ব্বলেব বল, পরম সহায়, স্বদেশ-বিদেশের পরম বন্ধু, সর্ব্বসিদ্ধিদাতা পবমেশ্বর আমাব সহায় হউন এবং সুপথে বক্ষা করুন। তিনি সকলেব কুশল বিধান করুন এই প্রার্থনা করিতেছি।

ওঁ তৎ সৎ হবি ওঁ"

যে সত্যনিষ্ঠ বীব যুবক এই প্রার্থনা ও প্রতিজ্ঞা সবলচিত্তে পাঠ করিয়াছিলেন এবং ইহা জীবনে অক্ষরে-অক্ষবে পালন করিয়াছিলেন, তিনি আমাদের **দেশপ্রাণ বীরেন্দ্রনাথ শাসমল।**



চিরোন্নতশির পুরুষসিংহ

**দেশপ্রাণ বীরেন্দ্রনাথ শাসমল**

জন্ম—১২৮৮ ( ইং ১৮৮১ ) সাল, ৯ই কার্ত্তিক, শনিবার

মৃত্যু—১৩৪১ ( ইং ১৯৩৪ ) সাল,

৮ই অগ্রহায়ণ ( ইং ২৪শা নভেম্বর ), শনিবার



বীরেন্দ্র-জননী ৺আনন্দময়ী দেবী



কলেজের ছাত্র বীরেন্দ্রনাথ



বিলাতে ব্যারিষ্টার বীরেন্দ্রনাথ



বিলাত-প্রত্যাগত ব্যারিষ্টার বীরেন্দ্রনাথ



স্বর্গীয় বৈজ্ঞানিক প্রফুল্লচন্দ্র রায়



স্বর্গীয় পণ্ডিত মদনমোহন মালব্য



বীরেন্দ্র-সহধর্মিণী শ্রীহেমন্তকুমারী দেবী



কলিকাতা করপোরেশনের কাউনসিলর দেশপ্রাণ বীরেন্দ্রনাথ

# দেশপ্রাণ শাসমল

——:**:——

## প্রথম পরিচ্ছেদ

### জন্মস্থান

পণ্ডিত ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগরের জন্মভূমি পুণ্যভূমি মেদিনীপুর জেলা বীরপ্রসবিনী বলিয়া বিখ্যাত। বর্ত্তমান যুগের খ্যাতনামা অগ্নিযুগের অস্ত্রগুরু হেমচন্দ্র কানুনগো, মৃত্যুঞ্জয় ক্ষুদিরাম বসু ও সত্যেন্দ্রনাথ বসু, বিশ্ববিখ্যাত বিপ্লবী মানবেন্দ্রনাথ রায় (পূর্ব্ব নাম নরেন্দ্রনাথ ভট্টাচার্য্য,) প্রদ্যোৎ ভট্টাচার্য্য, মাতঙ্গিনী হাজরা প্রভৃতি বীর এই জেলারই সন্তান-সন্ততি। মেদিনীপুরের অধিবাসিগণ তাঁহাদের স্বাধীনচিত্ততার জন্য সমগ্র ভারতবর্ষে সুপরিচিত। ঐতিহাসিকমাত্রেই অবগত আছেন, ভারতবর্ষে একমাত্র মেদিনীপুর আপনার স্বাধীনতা সুদীর্ঘকাল অক্ষুণ্ণ রাখিয়া সকলের শেষে বিদেশী শাসনের অধীন হয়। মেদিনীপুর জেলার তাম্রলিপ্ত (বর্ত্তমান তমলুক), ময়নাগড়, তুর্কাগড়, খণ্ডরুইগড, লালগড, কর্ণগড় প্রভৃতি প্রাচীন-কীর্ত্তি-সম্বলিত স্থান আজও প্রত্নতাত্ত্বিকগণের আকর্ষণের বস্তু হইয়া রহিয়াছে। মেদিনীপুর জেলার তাম্রলিপ্ত ভারতবর্ষের পীঠস্থানগুলির অন্যতম।* প্রত্যেক স্বাধীনতা-সংগ্রামে মেদিনীপুরবাসী অগ্রণী হইয়াছেন।

মুসলমান শাসন বিস্তারের সময় মেদিনীপুর সেই শাসন প্রতিরোধের জন্য সংগ্রাম করিয়াছে। মেদিনীপুরের যে ঘটনা চুয়ার্ড বিদ্রোহ নামে বিখ্যাত তাহা মূলতঃ স্বাধীনতা রক্ষার সংগ্রাম। মোগল, পাঠান, বর্গী ও

---

* এখানে সতীর বামপদের গুল্‌ফ পতিত হইয়াছিল। সতী বা প্রকৃতি সৎ বা চিরন্তনের নাভিদেশে দক্ষিণপদ রাখিয়া বামপদে সেই চির বা কালের তাল রক্ষা করিয়াছিলেন মাত্র। তাহা হইলে দেখা যায়, মেদিনীপুর প্রগতির ছন্দময়তা রক্ষা করে।

ইংরেজ মেদিনীপুরের উপর অকথ্য অত্যাচার করিয়াছে, কিন্তু তাহার স্বাধীনতা-প্রিয়তা বিনষ্ট করিতে পারে নাই। ১৯০৫ খৃষ্টাব্দে যখন স্বদেশী আন্দোলনের প্রবল বন্যায় সমগ্র দেশ প্লাবিত হইয়া উঠিয়াছিল, তখন মেদিনীপুরের অধিবাসিগণ স্বভাবসিদ্ধ স্বাধীনতা-প্রিয়তার সঙ্গে সেই আন্দোলনকে বরণ করিয়া লইয়াছিলেন এবং সেজন্য কঠোর ক্লেশ স্বীকার করিতে কোন মতেই পশ্চাৎপদ হন নাই। এই সময়ে বোমা ও গুলি-গোলার সাহায্যে ইংরেজ-শাসন এদেশ হইতে উৎখাত করিবার জন্য যে গুপ্ত আন্দোলন চলিয়াছিল তাহার সূত্রপাত হয় মেদিনীপুরে। ৺অরবিন্দ ঘোষ বরোদা হইতে বাংলাদেশে আগমনের বহু পূর্ব্বেই নরেন্দ্রনাথ গোস্বামীর হত্যাকারী ৺সত্যেন্দ্রনাথ বসুর জ্যেষ্ঠ ভ্রাতা ৺জ্ঞানেন্দ্রনাথ বসু ও ৺হেমচন্দ্র কানুনগো মেদিনীপুর সহরের উপকণ্ঠে এক জঙ্গলের মধ্যে গুপ্ত সমিতি আরম্ভ করেন।

১৯২০ খৃষ্টাব্দে যখন গান্ধীজী অহিংস অসহযোগ আন্দোলন প্রবর্ত্তন করেন, তখন মেদিনীপুর জেলা অগ্রণী হইয়াছে এবং অহিংস অসহযোগ বলিতে সত্যই কি বুঝায় মেদিনীপুরবাসীই প্রথম তাহার পরিচয় দিয়াছেন। তারপর আবার ১৯৩০ খৃষ্টাব্দে যখন কংগ্রেস আইন অমান্য আন্দোলন প্রবর্ত্তন করে, তখন সেই আন্দোলনে মেদিনীপুর জেলা বাংলাদেশ তথা ভারতবর্ষে শীর্ষস্থান অধিকার করে। ১৯৪২ খৃষ্টাব্দে আগষ্ট মাসে এই জেলাবাসী নাশকতা-মূলক বিদ্রোহ করিয়া আর একবার বিশ্ববাসীর নিকট প্রমাণ করেন যে, তাঁহারা স্বাধীনতাকামী এবং স্বাধীনতাই তাঁহাদের জন্মগত অধিকার। মেদিনীপুর জেলা ত্যাগ স্বীকার, ক্লেশবরণ ও স্বাধীন-চিত্ততার মহিমায় বর্ত্তমান ভারতের যে কোন স্থান অপেক্ষা অধিক প্রশংসার যোগ্য।

বাংলা সাহিত্যের সুধী সেবকগণের নিকট মেদিনীপুরের কথা সুপরিচিত। 'চণ্ডীমঙ্গল' রচয়িতা মুকুন্দরাম কবিকঙ্কণ, 'বত্রিশ সিংহাসন', 'প্রবোধ চন্দ্রিকা' প্রভৃতি গ্রন্থ প্রণেতা মৃত্যুঞ্জয় তর্কালঙ্কার, 'শিবায়ন কাব্য' প্রণেতা রামেশ্বর ভট্টাচার্য্য প্রভৃতি বহু গ্রন্থকার মেদিনীপুর জেলার অধিবাসী।

এই মেদিনীপুরের কাঁথি মহকুমায় অবস্থানকালে সাহিত্য-সম্রাট বঙ্কিমচন্দ্র তাঁহার অমর গ্রন্থ 'কপালকুণ্ডলা' প্রণয়ন করিয়াছিলেন। মেদিনীপুরবাসী প্রতি বৎসর কাঁথিতে 'বঙ্কিম মেলা'র অনুষ্ঠান করিয়া মনীষী বঙ্কিমচন্দ্রের স্মৃতির উদ্দেশে শ্রদ্ধাঞ্জলি অর্পণ করিয়া থাকেন। এই কাঁথি

মহকুমার কাজলাগড় নামক স্থানে কবিবর দ্বিজেন্দ্রলাল কিছুদিন চাকুরীসূত্রে বাস করেন এবং তাঁহার বহু বিখ্যাত গান এইস্থানে বকুলবৃক্ষশোভিত এক পুষ্করিণীর তটে বসিয়া রচনা করেন। কাঁথিবাসী কাজলাগড়ে দ্বিজেন্দ্র-স্মৃতি-স্তম্ভ নির্ম্মাণ করিয়া প্রতি বৎসর কবিবরের স্মৃতির উদ্দেশে তাঁহাদের শ্রদ্ধা জ্ঞাপন করেন। এই কাঁথি মহকুমার চণ্ডীভেটী গ্রাম আমাদের দেশপ্রাণ বীরেন্দ্রনাথের জন্মস্থান।

## বংশ-পরিচয়

দেশপ্রাণ প্রায় সকলের নিকট 'শাসমল' নামে পরিচিত ছিলেন। তাঁহার পুবা নাম বীরেন্দ্রনাথ শাসমল। তিনি জীবনে যে কাজ করিয়া গিয়াছেন তাহাতে তিনি তাঁহার 'বীরেন্দ্র' এই নাম ও 'শাসমল' এই উপাধি উভয়েরই সার্থকতা সম্পাদন করিয়া গিয়াছেন। 'বীরেন্দ্র' শব্দের অর্থ যে বীরশ্রেষ্ঠ সে কথা কাহাবও নিকট বলিবাব আর প্রয়োজন নাই। তবে 'শাসমল' শব্দের সম্বন্ধে একটা কথা বলা আবশ্যক। ১৯৩৪ সালে বীরেন্দ্র-স্মৃতি-তর্পণ সভায় খ্যাতনামা বক্তা সুরেন্দ্রনাথ সেন বলিয়াছিলেন,—"মহারাষ্ট্র প্রদেশে 'সাহসমল' কথা প্রচলিত আছে এবং সেখানে 'সাহসমল' উপাধিধারী এক সম্প্রদায় ক্ষত্রিয় এখনও আছেন। এই বিশেষ ক্ষত্রিয়-সম্প্রদায় সাহসেব সহিত প্রতিদ্বন্দ্বী মল্লকে যুদ্ধে আহ্বান করিতেন বলিয়া ইহাদিগকে 'সাহসমল' উপাধি প্রদান কবা হইয়াছিল।" বাহুবলে ইন্দ্র অর্থাৎ শ্রেষ্ঠ ছিলেন বলিয়া মেদিনীপুব জেলার ময়নাগড়ের রাজাগণের উপাধি 'বাহুবলীন্দ্র' হইয়াছে। 'সাহসমল' উপাধিও গুণানুসারে প্রদত্ত হইয়াছিল। এইরূপ অনুমান করা অন্যায় নহে যে, কোনও রাষ্ট্রবিপ্লবের সময় এই 'সাহসমল' উপাধিধারী ক্ষত্রিয়-সম্প্রদায়েব কেহ কেহ মহারাষ্ট্র প্রদেশ হইতে মেদিনীপুর অঞ্চলে আসিয়া পৌছিয়াছিলেন এবং স্থায়ী বসবাস স্থাপন করিয়া বাঙ্গালী হইয়া গিয়াছেন। আর তাঁহাদের 'সাহসমল' উপাধি রূপান্তরিত হইয়া কালে 'শাসমল' এই উপাধিতে পরিণত হইয়াছে। আরও শুনা গিয়াছে যে, বীরেন্দ্রনাথ একবার কার্য্যব্যপদেশে মহারাষ্ট্র প্রদেশে গিয়াছিলেন। সেখানকার লোকে তখন তাঁহার 'শাসমল' পদবীর কথা শুনিয়া তাঁহাকে মারাঠী বলিয়া মনে করিয়াছিল। 'শাসমল' শব্দটা

যেন অনেকটা মারাঠি রকমের। যাহা হউক, বীরেন্দ্রনাথ যে সত্যই ক্ষত্রিয় বীর ছিলেন তাহা আমরা তাঁহার জীবন-কাহিনীর মধ্যে দেখিতে পাইব।

সাহিত্য-সম্রাট বঙ্কিমচন্দ্রের অমর উপন্যাস 'কপালকুণ্ডলা'র পটভূমি দরিয়াপুরের অনতিদূরে চণ্ডীভেটী নামে একখানি গ্রাম আছে। প্রাচীনকাল হইতে এই চণ্ডীভেটী গ্রামের 'শাসমল' পরিবার কাঁথি অঞ্চলে প্রতাপশালী জমিদার বলিয়া খ্যাত ছিলেন। মেদিনীপুর জেলার বহুস্থানে ও সুন্দরবন অঞ্চলে তাঁহাদের বিস্তৃত জমিদারী ও জমিজমা ছিল। এই প্রাচীন জমিদার বংশ কয়েকটি বিশেষ গুণের জন্য বিখ্যাত ছিলেন। তাঁহাদের তেজস্বিতা ছিল সর্ব্বজন-সুপরিচিত। তেজস্বী হইলেও তাঁহারা কদাপি প্রজাপীড়ন কবিতেন না। যোগ্য ব্যক্তির গুণের যথোপযুক্ত আদর করিতেন, দেশের যে-কোন মঙ্গলজনক কার্য্যে অন্তরের সহিত যোগদান করিতেন এবং অর্থ সাহায্য করিতেন। বীরেন্দ্রনাথ উত্তরাধিকার-সূত্রে পিতৃ-পিতামহের বহুগুণের অধিকারী হইয়াছিলেন। এই বংশেরই করুণাকর শাসমল ( বীরেন্দ্রনাথের প্রপিতামহ ) কলিকাতা নগরীর সন্নিকটস্থ মেটিয়াবুরুজে ভাঙ্গা জাহাজ মেরামতের কন্‌ট্রাক্ট লইয়া প্রচুর অর্থ উপার্জ্জন করিয়াছিলেন এবং তাহার সদ্ব্যবহারও করিয়াছিলেন। দুঃখীর দুঃখ তাঁহার অন্তর স্পর্শ করিত। তিনি বহু লোককে টাকা কর্জ্জ দিতেন। একবার তিনি বহু দরিদ্র দেনদারকে প্রায় ৫০ হাজার টাকা একেবারে ছাড়িয়া দিয়াছিলেন। তৎকালে এদেশে রেলগাড়ীর প্রচলন হয় নাই। করুণাকর পদব্রজে বহু দূরবর্ত্তী তীর্থ পর্য্যটন করেন এবং বৃন্দাবনে দেবমন্দির ও পান্থশালা প্রতিষ্ঠা করেন। তাঁহার এই কীর্ত্তি আজও বর্ত্তমান রহিয়াছে এবং তাঁহার ধর্ম্মপ্রাণতাও শাসমল বংশের গুণগরিমার পরিচয় ঘোষণা করিতেছে।

করুণাকরের অন্যতম পৌত্র রামধন ( বীরেন্দ্রনাথের জ্যেষ্ঠতাত ) ও রামধনের জ্যেষ্ঠপুত্র রমেশচন্দ্রও কৃতী পুরুষ ছিলেন। রামধন কাঁথি কোর্টের একজন খ্যাতনামা উকিল ছিলেন। তাঁহার চেষ্টায় ১৮৫৬ খৃষ্টাব্দে কাঁথির মধ্য ইংরেজী বিদ্যালয়টী উচ্চ ইংরেজী বিদ্যালয়ে পরিণত হয়। কাঁথিতে যখন লোক্যাল বোর্ড প্রবর্ত্তিত হয় নাই তখন তিনি রোডসেস কমিটির সর্ব্বপ্রথম সভ্য নিযুক্ত হন। দেশে শিক্ষাবিস্তারের প্রতি তাঁহার খুব লক্ষ্য ছিল।

কাঁথিতে স্ত্রী-শিক্ষা বিস্তারকল্পে তিনি নিজ বাটীতে একটী উচ্চ প্রাথমিক বিদ্যালয় স্থাপন করেন। ইহা শত বৎসর পূর্ব্বের কথা। ইহাই মেদিনীপুর জেলার সর্ব্বপ্রথম বালিকা বিদ্যালয়। ইঁহারই চেষ্টায় চণ্ডীভেটী গ্রামে ডাকঘর ও একটী বালিকা বিদ্যালয় প্রতিষ্ঠিত হয়। রামধনের জ্যেষ্ঠপুত্র রমেশচন্দ্রও কাঁথি কোর্টের প্রতিষ্ঠাবান উকিল ছিলেন। ল্যাটিন ও সংস্কৃত ভাষায় ইঁহার বিশেষ অধিকাব ছিল। ভারতের প্রথম র‍্যাঙ্গ্‌লার খ্যাতনামা ব্যারিষ্টার আনন্দমোহন বসু রমেশচন্দ্রের গভীর আইন জ্ঞানের সমাদর করিতেন। তিনি রমেশচন্দ্রকে ব্যারিষ্টারী পড়িবাব উপদেশ দেন। কিন্তু মাতার সম্মতি না পাওয়ায় রমেশচন্দ্রের বিলাতযাত্রা সম্ভব হয় নাই।

# দ্বিতীয় পরিচ্ছেদ

## জন্ম ও শিক্ষা

রামধন শাসমলের মধ্যম ভ্রাতার নাম বিশ্বম্ভর শাসমল। বিশ্বম্ভরের তিন পুত্র—জ্যেষ্ঠ বিপিনচন্দ্র, মধ্যম বীরেন্দ্রনাথ ও কনিষ্ঠ যোগেন্দ্রনাথ। বিপিনচন্দ্র ও যোগেন্দ্রনাথ কাঁথিতে থাকিয়া বিষয়সম্পত্তি চালনা করিতেন। আর বীরেন্দ্রনাথই আমাদের দেশপ্রাণ শাসমল। বীরেন্দ্রনাথ ১২৮৮ সালের ৯ই কার্ত্তিক শনিবার চণ্ডীভেটী গ্রামে জন্মগ্রহণ করেন। জন্মেব সময় জ্যেষ্ঠতাত রামধন শাসমল বলিয়াছিলেন—এই শিশু একজন প্রতিভাশালী ও খ্যাতনামা পুরুষ হইয়া আমাদের বংশের মুখোজ্জ্বল কবিবে। বলা বাহুল্য, তাঁহার এই ভবিষ্যদ্বাণী অক্ষরে-অক্ষরে সত্যে পরিণত হইয়াছিল।

বীরেন্দ্রনাথ ৭।৮ বৎসর বয়স পর্য্যন্ত তোত্‌লা * ছিলেন। সেইজন্য একটু বেশী বয়সে তাঁহার বিদ্যারম্ভ হয়। কিন্তু লেখাপড়া ব্যতীত তিনি গৃহেই বহুবিধ সুশিক্ষা লাভেব সুযোগ পাইয়াছিলেন। বীরেন্দ্রনাথ বাল্যকাল হইতে বড়ই দুর্দ্দান্ত ও একগুঁয়ে প্রকৃতির ছিলেন। তিনি কাহাকেও বড় একটা ভয় করিয়া চলিতেন না। স্কুলে অধ্যয়নকালে তিনি ছাত্রদেব এক প্রকার সর্দ্দার ছিলেন। সহপাঠিগণ তাঁহার কথা প্রায়ই মানিয়া চলিতেন।

বীরেন্দ্রনাথের জন্মের পূর্ব্ব হইতেই শাসমল-পরিবারে ব্রাহ্মমতের প্রভাব বিস্তৃত হয়। এই বংশের গজেন্দ্রনাথ শাসমল ও ঈশ্বরচন্দ্র শাসমল প্রকাশ্যভাবে ব্রাহ্মমত গ্রহণ করেন। তাহা ছাড়া প্রত্যেক বৎসর নিয়মিত-ভাবে শাসমল পরিবারের চণ্ডীভেটীব বাড়ীতে ব্রাহ্মোৎসব সম্পন্ন হইত। বীরেন্দ্রনাথের পিতৃদেব ৺বিশ্বম্ভর শাসমল মহাশয় ব্রাহ্মমতে দীক্ষিত না হইলেও ব্রাহ্মমতকে শ্রদ্ধা করিতেন। ব্রাহ্মমতের সংস্পর্শে বীরেন্দ্রনাথ স্বাধীন চিন্তায় অনুপ্রাণিত হন। এইভাবে বীরেন্দ্রনাথের অন্তবে সহজাত স্বাধীনতা-প্রবৃত্তি বাল্যেই অঙ্কুরিত হইবার অবকাশ পায়।

বীরেন্দ্রনাথ ১১।১২ বৎসর বয়স পর্য্যন্ত গ্রামের পাঠশালায় বিদ্যাশিক্ষা করেন। তারপর তিনি কাঁথি গমন করেন এবং সেখানে হাই স্কুলে

---

* তোত্‌লার মনস্তাত্ত্বিক বিশ্লেষণে অজ্ঞাত মনের পরিচয় এই যে, ভাষায় প্রকাশ-কালীন ভাবের আকস্মিকতা শৈশবের এই তোত্‌লামিতে প্রকাশ পায়। শিশু বীরেন্দ্রনাথ ভাব-প্রকাশ অপেক্ষা ভাবাধিক্যকাতর।

ভর্ত্তি হন। কাঁথিতে তাঁহাদের একখানি নিজস্ব অট্টালিকা ছিল। সেইখানে থাকিয়া বীরেন্দ্রনাথ অধ্যয়ন করিতেন। এই সময়ে কাঁথি হাই স্কুলে ব্রাহ্মমতের আচার্য্য তারকগোপাল ঘোষ প্রধান শিক্ষক ও আচার্য্য শশিভূষণ চক্রবর্ত্তী একজন সহকারী শিক্ষক ছিলেন। তাঁহারা উভয়েই বহু গুণের আধার ছিলেন। বালকগণ যাহাতে স্বাধীন চিন্তায় উদ্বুদ্ধ হইয়া যথার্থ মনুষ্যত্ব অর্জ্জন করিতে পারে সেদিকে তাঁহারা সর্ব্বদা লক্ষ্য রাখিতেন। এই শিক্ষকগণের সান্নিধ্য ও শিক্ষা লাভ করিয়া বীরেন্দ্রনাথের হৃদয়ে অঙ্কুরিত স্বাধীনতা-বৃত্তি, স্বাধীন চিন্তা ও জীবনে বড় হইবার আকাঙ্ক্ষা স্ফুরিত হয়। বীরেন্দ্রনাথের স্বাধীন চিন্তার বিকাশ সাধনে আর যে একটি জিনিষ বিশেষ সহায়ক হইয়াছিল, তাহা হইল ভারতের শ্রেষ্ঠ বাগ্মী ও রাষ্ট্রগুরু সুরেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়ের প্রভাব। বঙ্গভঙ্গের পূর্ব্ব হইতেই সুরেন্দ্রনাথের নামে দেশ প্লাবিত। সুরেন্দ্রনাথ ১৮৯৫ খৃষ্টাব্দে পুনায় ও ১৯০২ খৃষ্টাব্দে আমেদাবাদে ভারতের জাতীয় কংগ্রেসের সভাপতিত্ব করিয়াছিলেন। বাগ্মী সুরেন্দ্রনাথই বালক বীরেন্দ্রনাথের আদর্শ ছিলেন। কি করিয়া তিনিও একদিন সুরেন্দ্রনাথের মত বক্তৃতা দিতে পারিবেন, কি ভাবে তিনিও একদিন দেশের স্বাধীনতা-সংগ্রামে মাতোয়ারা হইয়া উঠিবেন, বাল্যকাল হইতে তিনি এই স্বপ্ন দেখিতেন। সেইজন্য তিনি ইংরেজী ও ইতিহাস ভালভাবে অধ্যয়ন করিতেন। আর সুরেন্দ্রনাথের বক্তৃতা-বিবৃতি অতি আগ্রহের সহিত পাঠ করিতেন।

বীরেন্দ্রনাথ ক্লাসের বিধিবদ্ধ লেখা-পড়ায় বিশেষ মনোযোগ দিতেন না। কিন্তু তিনি ইতিহাস ও রাজনীতি-সম্বন্ধীয় নানা পুস্তক ক্রয় করিয়া পাঠ করিতেন। ইংরেজী ও বাংলা রচনায় তাঁহার বেশ অভ্যাস ছিল। তিনি পদ্যও লিখিতে পারিতেন। তাঁহার রচিত কয়েকটি পদ্য 'সাহিত্য' নামক তৎকালীন বিখ্যাত মাসিক পত্রে প্রকাশিত হইয়াছিল।

বীরেন্দ্রনাথ ধনীর পুত্র হইলেও সকল শ্রেণীর বালকের সহিত অবাধভাবে মিশিতেন। তিনি প্রকৃতই বন্ধুবৎসল ছিলেন। বন্ধুর বিপদের সময় তিনি পর্য্যাপ্ত অর্থব্যয়ে কদাপি কাতর হন নাই। বাল্যকালে বিদ্যালয়ে অধ্যয়নকালে তিনি বহু গরীব ছেলেকে অর্থ, পুস্তক ও বস্ত্র দান করিয়াছেন। তিনি বন্ধু-বান্ধবকে লইয়া আমোদ-আনন্দ ভোগ করিতে খুব ভালবাসিতেন। তিনি তাঁহার বাড়ীতে ও মধ্যে-মধ্যে কাঁথির দক্ষিণে জুনপুটের

সমুদ্র-তীরবর্ত্তী বাংলায় বন্ধুগণসহ বনভোজনের আয়োজন করিতেন এবং সমূহ ব্যয় নিজে বহন করিতেন। তাঁহার মাতাপিতা ও বড় দাদা ইহাতে খুব খুসী হইতেন।

কাঁথি হাই স্কুলে অধ্যয়ন-কালে বীরেন্দ্রনাথের পিতৃবিয়োগ হয়। এই সময় তাঁহার বয়স ষোল বৎসর মাত্র। কাঁথি হাই স্কুল হইতে এণ্ট্রান্স পরীক্ষায় উত্তীর্ণ হওয়ার পর বীরেন্দ্রনাথ কলিকাতার বিদ্যাসাগর কলেজে ( তৎকালে বিদ্যাসাগর কলেজের 'মেট্রোপলিটন্ কলেজ' নাম ছিল ) প্রবেশ লাভ কবেন। সে সময় কলেজ-ক্লাসে কলা ও বিজ্ঞান বিভাগের পৃথক্-পৃথক্ বন্দোবস্ত ছিল না। বর্ত্তমান সময়েব আই. এ. ও আই. এস্-সির পরিবর্ত্তে এফ এ পডান হইত। কলেজে অধ্যয়নকালে বীরেন্দ্রনাথের জীবনে এমন একটি ঘটনা ঘটে যাহা হইতে তাঁহার কুসংস্কারমুক্ত নির্ম্মল চরিত্রের সুন্দর পরিচয় পাওয়া যায়। ব্রাহ্মমতের সংস্পর্শে ছেলেবেলায় বর্দ্ধিত হইয়াছিলেন বলিয়াই হউক বা তাঁহাদের বংশের স্বাভাবিক উদারতা গুণেই হউক, বীরেন্দ্রনাথ কখনও জাতিভেদ মানিতেন না। অস্পৃশ্যতা তাঁহাব অজ্ঞাতই ছিল। তখনও অস্পৃশ্যতা দূবীকরণ আন্দোলন প্রবর্ত্তিত হয় নাই। বীবেন্দ্রনাথ কলিকাতায় যে ছাত্রাবাসে তথাকথিত উন্নত ও তথাকথিত অনুন্নত ছাত্রেব সহিত বাস কবিতেন, সেই ছাত্রাবাসে একদিন একজন তথাকথিত উচ্চশ্রেণীর ছাত্রেব অভিভাবক আসেন। তিনি সেখানে সব শ্রেণীর ছাত্রেব একত্র বসিয়া আহারের ব্যবস্থা দেখিয়া বিরক্ত হন এবং তথাকথিত উচ্চবর্ণের ছাত্রদিগকে একসঙ্গে লইয়া ছাত্রাবাস পরিত্যাগ করিবার আয়োজন করেন। ইহা শুনিয়া আবাল্য তেজস্বী বীরেন্দ্রনাথ প্রতিজ্ঞা করেন যে, তথাকথিত উচ্চ শ্রেণীব সকল ছাত্র ছাত্রাবাস ত্যাগ করিলেও তিনি তথাকথিত অনুন্নত ছাত্রদেব সহিত ছাত্রাবাসে বাস করিবেন এবং একসঙ্গে বসিয়াই আহার করিবেন। ইহার পর আর কেহই ছাত্রাবাস ত্যাগ করিতে সাহস কবেন নাই। বীরেন্দ্রনাথের নিজ বাড়ীতে কয়েক জন বিভিন্ন শ্রেণীর দরিদ্র ছাত্র আহার ও বাসস্থান পাইয়া লেখাপড়া করিতেন। কিন্তু জাতিগত পার্থক্যানুসারে কখনও তাঁহাদের পান-ভোজনের ভিন্ন ব্যবস্থা ছিল না। বীরেন্দ্রনাথের মাতৃদেবীও অস্পৃশ্যতা মানিয়া চলিতেন না। জাতিভেদের বিরুদ্ধে ছোট ছেলেদের মনকে প্রথম হইতে প্রস্তুত করিবার জন্য বীরেন্দ্রনাথ "ছোটদের জ্ঞানোদয়" নামে একখানি

পুস্তিকা রচনা করিয়াছিলেন। কিন্তু সময়-সুযোগের অভাবে তিনি তাহার মুদ্রণ-কার্য্য সম্পন্ন করিয়া যাইতে পারেন নাই। পুস্তকের পাণ্ডুলিপিখানি এক নামকরা কংগ্রেসীর হাতে পড়ে। তিনি তাহা মুদ্রণের বা ফেরৎ দেওয়ার ব্যবস্থা করেন নাই।

নেতার আসন লাভ করা বীরেন্দ্রনাথের জীবনে অপ্রত্যাশিত ঘটনা নহে। ইহা তাঁহারই প্রাপ্য। দেশের সেবা করিয়া নেতাব আসন লাভ করাই প্রকৃত নেতা হওয়া।

ছাত্রাবস্থা হইতেই বীরেন্দ্রনাথ দেশের ও দশেব সেবা কবিয়া আসিয়াছেন। এই সময়েই তিনি কংগ্রেসে যোগদান করেন। ১৯০১ সালে যখন তিনি কলেজেব ছাত্র তখন মেদিনীপুরে বঙ্গীয় প্রাদেশিক রাষ্ট্রীয় সম্মেলনেব অধিবেশন অনুষ্ঠিত হয়। কলিকাতাব "ইণ্ডিয়ান মিরার" পত্রিকাব সম্পাদক ৺নরেন্দ্রনাথ সেন সেই অধিবেশনের সভাপতি এবং মেদিনীপুরের প্রসিদ্ধ উকিল ৺কাত্তিকচন্দ্র মিত্র অভ্যর্থনা সমিতিব সভাপতি ছিলেন। বীরেন্দ্রনাথ অভ্যর্থনা সমিতির সভ্য ছিলেন এবং ঐ সম্মেলনকে সাফল্যমণ্ডিত করিবাব জন্য বিশেষ সাহায্য করিয়াছিলেন। ঐ সম্মেলনে তিনি মেদিনীপুব জেলা হইতে একজন প্রতিনিধি নির্ব্বাচিত হইয়াছিলেন। এই বৎসবেই কলিকাতায় নিখিল ভাবত রাষ্ট্রীয় মহাসভাব অধিবেশন বসে। স্বর্গীয় দীনশা ওয়াচা সভাপতির পদ অলঙ্কৃত কবেন। ছাত্র বীরেন্দ্রনাথ অধিবেশনেব অভ্যর্থনা সমিতির সভ্য হইয়াছিলেন এবং মেদিনীপুব জেলা হইতে প্রতিনিধি নির্ব্বাচিত হইয়া কংগ্রেসেব অধিবেশনে যোগদান কবিয়াছিলেন। কাজেই দেখা যায়, কংগ্রেসের সহিত বীরেন্দ্রনাথেব সম্পর্ক বহু দিনের।

## বিলাত যাত্রা

বিদ্যাসাগর কলেজে অধ্যয়নের পর বীরেন্দ্রনাথ রিপণ কলেজে (বর্ত্তমান সুরেন্দ্রনাথ কলেজে) যোগদান করেন। তখন স্যার সুরেন্দ্রনাথ রিপণ কলেজে ইংরেজী সাহিত্য ও ইতিহাস অধ্যাপনা করিতেন। সুরেন্দ্রনাথের বক্তৃতা ও অধ্যাপনা শ্রবণ করিয়া আপনাকে দেশহিতকর কার্য্যের উপযোগী করিয়া তুলিবেন—এই আকাঙ্ক্ষা লইয়াই বীরেন্দ্রনাথ রিপণ কলেজে ভর্ত্তি হইয়াছিলেন।

বীরেন্দ্রনাথ যখন প্রথম বার্ষিক শ্রেণীর ছাত্র, তখন তাঁহার মনে ইংলণ্ড গমনের বাসনা জাগে। তিনি তখন হইতে বুঝিতে পারিয়াছিলেন, উত্তম আইন-জ্ঞান না থাকিলে দেশের কাজ ভালভাবে সম্পন্ন করিবার পক্ষে অনেক বাধা আসে। এই সময় তাঁহার মনে ব্যারিষ্টারী অধ্যয়নের সঙ্কল্প অত্যন্ত প্রবল হয় এবং কিছুদিনের মধ্যে তিনি বিলাত যাত্রার জন্য প্রস্তুত হন। তখনও কাঁথি মহকুমার কেহ বিলাত গমন করেন নাই। বিলাতযাত্রায় বীরেন্দ্রনাথের মাতা, জ্যেষ্ঠ ভ্রাতা প্রভৃতি স্বজনগণের কিছুমাত্র সম্মতি ছিল না। সেই জন্য তিনি হঠাৎ একদিন বন্ধুবান্ধব ও আত্মীয়-স্বজনের অজ্ঞাতসারে দক্ষিণ ভারতের টিউটিকোরিনে চলিয়া যান এবং সেখান হইতে জ্যেষ্ঠ ভ্রাতা বিপিনচন্দ্রকে তারযোগে সংবাদ প্রেরণ করেন। বিপিনচন্দ্র ও মাতা আনন্দময়ী তখন নিরুপায় হইয়া তাঁহাকে বিলাত পাঠাইবার প্রতিশ্রুতি দেওয়ায় তিনি বাড়ীতে ফিরিয়া আসেন এবং কিছুদিন পরে পূর্ব্বোল্লিখিত প্রার্থনা ও প্রতিজ্ঞা পাঠ করিয়া বিলাত যাত্রা করেন। বীবেন্দ্রনাথেব আর এফ. এ. পরীক্ষা দেওয়া ঘটিল না। বীরেন্দ্রনাথ বিলাতে মিড্‌ল টেম্প্‌ল্‌ ( Middle Temple )-এ ভর্ত্তি হন এবং তিন বৎসর আইন অধ্যয়ন করিয়া যথাসময়ে সেখান হইতে ব্যাবিষ্টারী পরীক্ষায় সফলতা লাভ করেন।

বিলাতে অধ্যয়নকালে ও পরবর্ত্তী জীবনে বীরেন্দ্রনাথ পূর্ব্বলিখিত প্রতিজ্ঞাগুলি অক্ষরে-অক্ষরে পালন করিয়াছিলেন। বিলাতে অবস্থানকালে বীরেন্দ্রনাথ কখনও ইচ্ছা করিয়া একদিনের জন্যও সিনেমা-থিয়েটার দেখিতে যান নাই। বীরেন্দ্রনাথ বিদ্যাসাগর কলেজের ভূতপূর্ব্ব অধ্যক্ষ ডাঃ বিমলচন্দ্র ঘোষ মহাশয়ের বন্ধু ছিলেন। ডাঃ ঘোষ, বীরেন্দ্রনাথ ও আরও কয়েকজন ভারতীয় ছাত্র বিলাতে একসঙ্গে থাকিতেন। ডাঃ ঘোষ চিকিৎসা-শাস্ত্র অধ্যয়ন করিতেন। ১৯৩৫ সালে বিদ্যাসাগর কলেজে দেশপ্রাণ শাসমলের আলেখ্য উত্তোলন অনুষ্ঠানে * ডাঃ ঘোষ বলেন,—"বিলাতে অবস্থানকালে অনেক ভারতীয় যুবককে সেখানে দেখিতে পাইয়াছি। কিন্তু বীরেন্দ্রনাথের মত এমন নির্ম্মলভাবে জীবন যাপন করিতে আর কাহাকেও দেখি নাই। সর্ব্বপ্রকার অপবিত্রতা ও কুটিলতাকে তিনি অন্তরের সহিত ঘৃণা করিতেন।

* আলেখ্য তৈয়ার ও উত্তোলনের ব্যয় বহন করেন ৺মহেশ্বর মাইতি ও বর্ত্তমান গ্রন্থের লেখক এবং আলেখ্য উত্তোলনের উদ্যোগ-আয়োজন করেন ৺অমূল্যচরণ প্রামাণিক।

তিনি সর্ব্বদা অধ্যয়ন ও কিসে ভারতের পরাধীনতার মোচন হয় এই আলোচনা লইয়া কালযাপন করিতেন। একদিন বাসার কয়েকজন যুবক ছল করিয়া বীরেন্দ্রনাথকে ভুলাইয়া সিনেমা-গৃহে লইয়া যায়। ইহাতে বীরেন্দ্রনাথ অতিশয় ক্রুদ্ধ হন এবং কয়েকদিন পরস্পরের মধ্যে কথাবার্ত্তা বন্ধ হইয়া যায়। তারপর আবার আমার মধ্যস্থতায় মনোমালিন্য দূর হয়। বীরেন্দ্রনাথ সকলের সহিত অতি সরল ও মধুর ব্যবহার করিতেন। যৌবনে আমার সহিত তাঁহার যে বন্ধুত্বের সূত্রপাত হয় তাহা আমরণ দৃঢ়ভাবে অক্ষুণ্ণ ছিল।"

বীরেন্দ্রনাথ কিছুদিনের জন্য বিলাত হইতে আমেরিকা ভ্রমণ করিতে যান। তিনি সেখানে যে অভিজ্ঞতা সঞ্চয় কবিয়াছিলেন, তাহাব কিয়দংশ তাঁহার নিজের কথায় এখানে বিবৃত করিতেছি। [ 'স্রোতের তৃণ' ( ১৯২২ খৃষ্টাব্দ ), পৃষ্ঠা ১৬১ দ্রষ্টব্য ]

"সে আজ প্রায় আঠার বৎসর পূর্ব্বের কথা। বিলেতে ব্যারিষ্টাবী প'ড়তে প'ড়তে মাস কয়েকের জন্য একবার যুক্তরাষ্ট্রে বেড়াতে গিয়েছিলাম। নিউ ইয়র্ক সহরে তখন 'আউট্ লুক্' নামে একখানি সাপ্তাহিক সংবাদপত্র বেরুত। আমি যে সময়ের কথা বলছি, সে সময় মিঃ হ্যামিন্টন ডব্লিউ মেবী তার সম্পাদক ছিলেন। ·· ···মিঃ মেবীর সঙ্গে নিউ ইয়র্কের অথার্স ক্লাবে বা লেখক সমিতিতে আমার পরিচয় হয়েছিল। ······তিনি একদিন তাঁর পঞ্চম য়্যাভিনিউর বাডীতে আমাকে চা খেতে নিমন্ত্রণ করেছিলেন। আমি সবে মাত্র তাঁব বসবার ঘরে ঢুকে তাঁর সঙ্গে কথা কইতে স্থরু করেছি এমন সময় তাঁর একজন চাকর আমাদেব জন্য চা ইত্যাদি নিয়ে সেখানে উপস্থিত হয়েছিল। মিঃ মেবী তৎক্ষণাৎ আমাকে অতি সহজ ও সরলভাবে জিজ্ঞাসা করেছিলেন, 'মিঃ শাসমল, আপনার সঙ্গে আমার পোর্টারের ( চাকরের ) পরিচয় করিয়ে দিব কি ?' ······আমি এই অভূতপূর্ব্ব ব্যাপারে একটু অপ্রতিভ হলেও মুহূর্ত্তের মধ্যে আপনাকে সামলে নিয়ে ভদ্রোচিত 'নিশ্চয়ই' বলে মিঃ মেবীর চাকরের সঙ্গে আলাপ করতে আরম্ভ করে দিয়েছিলাম। ······সে লোকটি তার প্রভুর সম্মুখেই তাঁর পাশের একখানা চেয়ারে বসে পড়েছিল। ······তার সঙ্গে····· গোটাকতক কথা হবার পর সে যখন ঘর থেকে বেরিয়ে গিয়েছিল, তখন মেবী হাসতে হাসতে বলেছিলেন, 'মিঃ শাসমল, আমার ব্যবহারে বোধ হয় আপনি একটু আশ্চর্য্যান্বিত হয়েছেন। তা' হবারই কথা,

কারণ—আমি শুনেছি, আপনি যে দেশ থেকে আসছেন, সে দেশে মানুষের কাজের ভালমন্দ অনুসারেই মানুষকে ভাল কিম্বা মন্দ বলা হয়। এমন কি, আপনাদের দেশে নাকি যে এক পুরুষ মেথরের কাজ করে তার বংশের আর কেউ কখনো ব্রাহ্মণ হতে পারে না। আমাদের এদেশে কিন্তু আমরা সকলে সকল কাজকেই আনন্দদায়ক এবং গৌরবের জিনিষ বলে মনে করে থাকি। এদেশে আজ যে মুচির কাজ করছে, সে ভাল লোক হলে কাল এদেশের প্রেসিডেণ্ট হতে পারে। আপনি বোধ হয় এব্রাহাম লিঙ্কনের জীবন-চরিত পড়েছেন। আমি আপনাকে জোর করে বলতে পারি, আমাব পোর্টারের মত একজন সৎলোক কোন দেশেই সচরাচব খুঁজে পাওয়া যায় না। সুতরাং আপনার সঙ্গে কেন, পৃথিবীর যে-কোন সম্রাট-সম্রাজ্ঞীর সঙ্গে তাব পবিচিত হবার অধিকার আছে।'

"দু'লক্ষখানা বই পড়লে আমার যে জ্ঞান হতো না, আজ এই একটি সামান্য ঘটনায় আমাব সেই জ্ঞান হয়েছিল। আমি মনে মনে স্বীকার করতে বাধ্য হয়েছিলাম—আমবা এতদিন ধবে কেবল কাগজেই মবে এসেছি এবং কলমেই কেঁদেছি, কিন্তু প্রকৃত ডেমোক্র্যাসিব প্রতি আমাদেব কারও যে হৃদয়ের খুব অনুরাগ আছে, এমন মনে হয় না। ·····আমাদেব অনেকের বিশ্বাস আছে, বই পড়ে ডেমোক্র্যাট্ হওয়া যায়। আমাদের সে বিশ্বাসকে আজ এই জাতিগঠনের দিনে জন্ম-জন্মান্তবের জন্য বিদায় দিতে হবে। আমরা যখন আমাদিগকেই কোনকালে ভাল করে বুঝতে পাবলাম না, তখন আমরা আমাদেরই লেখা পড়ে কি ক'বে যে মানুষ হবো তা' আমার সাধ্য-সাধনা ও জ্ঞান-বুদ্ধির অতীত। আমবা যদি আমাদেব ভিতর ও বাহিরের প্রকৃতির মধ্যে আমাদিগকে একেবারে দীনহীন কাঙ্গালের মত হারিয়ে ফেল্‌তে পারি, তবেই সে বিসর্জ্জনের মধ্য দিয়ে এমন এক বিরাট প্রতিষ্ঠার সূচনা হবে যে, তার কাছে যুগ-যুগান্তরের অন্ধ-বিশ্বাস ও দুর্ব্বলতা চিবদিনের জন্য কোথায় পালিয়ে যাবে।"

যুক্তরাষ্ট্র হইতে ইংলণ্ডে প্রত্যাবর্ত্তনের পর বীরেন্দ্রনাথ ইউরোপের বিভিন্ন দেশ ও জাপান পরিভ্রমণ করেন।

---

# তৃতীয় পরিচ্ছেদ

## ভারতে প্রত্যাবর্ত্তন ও কর্ম্মক্ষেত্র

১৯০৪ খৃষ্টাব্দে বীরেন্দ্রনাথ ইউরোপ হইতে ভারতে ফিরিয়া আসেন এবং কলিকাতা হাইকোর্টে ব্যারিষ্টারী করিতে আরম্ভ করেন। দুই বৎসর পরে তিনি হাইকোর্ট পরিত্যাগ করিয়া মেদিনীপুর যান এবং সেখানে আইন ব্যবসায় আরম্ভ করেন। কিছুদিনের মধ্যে বীরেন্দ্রনাথ ব্যবসায়ে বিশেষ প্রতিপত্তি লাভ করেন। তখন তাঁহার প্রচুর অর্থাগম হইতে থাকে। মেদিনীপুরে অবস্থানকালে তিনি সেখানে প্রায় সর্ব্বপ্রকার জনহিতকর কার্য্যে যোগদান করিতেন। তিনি অল্পদিনের মধ্যে জেলাবোর্ড ও সদর মিউনিসিপ্যালিটির সভ্য নির্ব্বাচিত হন। এখানেও তিনি স্বীয় ব্যক্তিত্ব ও কৃতিত্বের পরিচয় দেন। এই সময় সমগ্র দেশে বঙ্গভঙ্গ প্রতিরোধকে কেন্দ্র করিয়া স্বদেশী আন্দোলনের স্রোত চলিতেছিল। ১৯০৫ খৃষ্টাব্দে ভারতের তৎকালীন বড়লাট লর্ড কার্জ্জন বাংলাদেশকে ( বাংলা, বিহার, উড়িষ্যা ও আসাম তখন এক লেফটেন্যাণ্ট গভর্ণরের অধীনে শাসিত হইত ) দুইভাগে ভাগ করিয়া দুইটি প্রদেশ গঠনের ব্যবস্থা করেন। তখন রাষ্ট্রগুরু সুরেন্দ্রনাথের নেতৃত্বে সমগ্র ভারতে বঙ্গভঙ্গ প্রতিরোধ আন্দোলন গড়িয়া উঠে। এই আন্দোলন স্বদেশী আন্দোলন নামে অভিহিত হইত। স্বদেশী আন্দোলনের মূলমন্ত্র ছিল—বিদেশী পণ্য বর্জ্জন ও সেই সঙ্গে স্বদেশী দ্রব্যের প্রতিষ্ঠা ও প্রচাব। বীরেন্দ্রনাথ এই আন্দোলনেও কিছুমাত্র পশ্চাতে ছিলেন না। তিনি আপনাব অসাধারণ কার্য্যক্ষমতা লইয়া স্বদেশী আন্দোলনে যোগদান করিয়াছিলেন এবং অত্যন্ত জোরের সহিত স্বদেশী দ্রব্যের প্রচারকার্য্য চালাইয়াছিলেন। তিনি দেশেব রাজনৈতিক, সামাজিক প্রভৃতি সর্ব্বপ্রকার হিতকর ব্যাপারে আপনাকে নিয়োজিত করিতেন। তাঁহার কার্য্যগুণে তিনি অল্পদিনের মধ্যে জনপ্রিয় হন। মেদিনীপুরবাসী সেই দিন হইতে তাঁহাকে তাঁহাদের অকৃত্রিম বন্ধু বলিয়া চিনিতে পারেন। ১৯০৬ খৃষ্টাব্দে মেদিনীপুর জেলা রাষ্ট্রীয় সম্মেলনের অধিবেশন বসে। বলা বাহুল্য, শাসমলই এই অধিবেশনের উদ্যোক্তা ছিলেন। তিনি অভ্যর্থনা সমিতির সভ্য হইয়াছিলেন এবং মেদিনীপুর জেলার একজন প্রতিনিধিও নির্ব্বাচিত হইয়াছিলেন। মেদিনীপুরের এই

সম্মেলনে রাষ্ট্রগুরু সুরেন্দ্রনাথ ও অরবিন্দ ঘোষের মধ্যে যে মতভেদ দেখা দেয় তাহাই পরে সুরাট কংগ্রেসে অগ্নির মত জ্বলিয়া উঠে।

মেদিনীপুরে বীরেন্দ্রনাথের ব্যবসায় বেশ জমিয়া উঠিয়াছিল। একজন নিপুণ ব্যারিষ্টার বলিয়া তাঁহার নাম চারিদিকে ছড়াইয়া পড়িয়াছিল। এমনি সময়ে ১৯১৩ খৃষ্টাব্দে মেদিনীপুরের ভাল ব্যবসায় পরিত্যাগ করিয়া বীরেন্দ্রনাথ কলিকাতা ফিরিয়া আসিলেন এবং হাইকোর্টে যোগদান করিলেন। এখানেও অল্পদিনের মধ্যে তাঁহাব পসার বেশ জমিয়া উঠিল।

## বন্যার্ত্ত ব্যক্তিদের সেবা

১৯১৩ ও ১৯২০ খৃষ্টাব্দে মেদিনীপুব জেলায় প্রবল বন্যা হয়। তাহাতে বহু ঘরবাড়ী ভাসিয়া যায়, গো-মহিষাদি অনেক গৃহপালিত জন্তুব প্রাণহানি হয। ফসল একেবাবে নষ্ট হইযা যায়। দেশবাসীব আর দুঃখের অবধি ছিল না। আর্ত্তেব বেদনা, পীড়িতেব কাতবধ্বনি চিবদিন বীবেন্দ্রনাথেব হৃদয় স্পর্শ করিত। বীবেন্দ্রনাথ এই সময সাধাবণেব নিকট হইতে অর্থ সংগ্রহ করিয়া স্বয়ং বন্যা-প্লাবিত অঞ্চলে গমন করেন এবং কর্ম্মীদল গঠন করিয়া সেবাকার্য্য চালাইতে থাকেন। বীবেন্দ্রনাথ ধনীব সন্তান, নিজে বড আইন ব্যবসায়ী, কিন্তু তিনি দুঃখীর দুঃখ মোচনের জন্য আপনাব সুখশান্তি ভুলিয়া গ্রামে-গ্রামে ঘুরিযা বেড়াইয়াছিলেন। কর্দ্দমাক্ত পথে পদব্রজে দীর্ঘ রাস্তা গমন করিতেও তিনি কিছুমাত্র দ্বিধাবোধ কবেন নাই। তাঁহাব মন যে সর্ব্বদা দেশের জনসাধারণের দুঃখের দিকে চাহিয়া থাকিত। তিনি নিজের কথা চিন্তা করিবেন কেন! সেই জন্য শাসমল মহান্, শাসমল দেশপ্রাণ।

এই সময় মেদিনীপুর জেলার অদৃষ্টে আর একটি দুর্ঘটনা ঘটে। জেলা-শাসন-সমিতি মেদিনীপুব জেলা পরিদর্শন করিয়া এই জেলাকে দুইটি জেলায় বিভক্ত করিবার প্রস্তাব কবেন। এই প্রস্তাব অনুসারে বাংলা সরকারও মেদিনীপুর জেলাকে দুইটি জেলায় পরিণত করিতে কৃতসঙ্কল্প হন। এই প্রস্তাবেব বিরুদ্ধে মেদিনীপুর জেলায় ভীষণ চাঞ্চল্য ও আন্দোলনের সৃষ্টি হয়। জেলাবাসীর আন্তরিক মনোভাব অবগত করাইবার জন্য বাংলার লাট সাহেবের নিকট এক ডেপুটেশন প্রেরিত হয়। বীরেন্দ্রনাথ এই ডেপুটেশনের একজন সভ্য ছিলেন। সরকার বাহাদুর জেলাবাসীর কথায় ভ্রূক্ষেপ না করিয়া

আপনাদের সঙ্কল্পে অটুট থাকেন। তাঁহারা খড়্গপুরে নূতন জেলার সদর স্থাপন করিতে ইচ্ছা করিয়া সেখানে বহু অর্থব্যয়ে গৃহাদি নির্ম্মাণ করেন। তখন আন্দোলনের গতি অন্যদিকে ফিরিয়া যায়। মেদিনীপুর-জেলাবাসী বুঝিতে পারেন—এখন আর জেলা বিভাগ রদ করিবার উপায় নাই। কিন্তু তাঁহারা বুঝিতে পাবেন, খড়্গপুরে নূতন জেলার সদর স্থাপিত হইলে নূতন জেলাব লোকের সুবিধা অপেক্ষা অসুবিধাই অধিক হইবে। সেজন্য যাহাতে কাঁথিতে নূতন জেলার সদর স্থাপিত হয় সেই উদ্দেশ্যে বীরেন্দ্রনাথ সংবাদপত্রে প্রবন্ধ লিখিতে থাকেন। বাংলার তৎকালীন গভর্ণর লর্ড কারমাইকেল ১৯১৪ সালে ৪ঠা অক্টোবর কাঁথি পরিদর্শন করেন। এই সময়ে বীরেন্দ্রনাথের নেতৃত্বে কাঁথিকে নূতন জেলার সদবে পরিণত করিবাব জন্য গভর্ণরের নিকট এক স্মারকলিপি পাঠান হয়। এই সময় ইউরোপে মহাসমর জলিয়া উঠে। কি কাবণে জানি না, বৃটিশ সরকার মেদিনীপুর বিভাগেব চেষ্টা হইতে ক্ষান্ত হন। বীরেন্দ্রনাথ মেদিনীপুরকে প্রাণ দিয়া ভালবাসিতেন। সেইজন্য তিনি মেদিনীপুবেব প্রত্যেক বিপদে আপনার সুখ-শান্তি বিসর্জ্জন দিয়া তাহাকে উদ্ধাব কবিবার জন্য বীরবেশে সংগ্রাম করিয়াছেন।

# চতুর্থ পরিচ্ছেদ

## অসহযোগ আন্দোলনে বীরেন্দ্রনাথ

১৯০৫ খৃষ্টাব্দে দেশবাসীর পূর্ণ অসম্মতিতে বঙ্গদেশকে দ্বিধা বিভক্ত করা হয়। ইহা লর্ড কার্জ্জনেব ভারত শাসন কালের এক উল্লেখযোগ্য ঘটনা। ভারতে বৃটিশ শাসনের প্রথম হইতে ১৯১১ খৃষ্টাব্দ পর্য্যন্ত কলিকাতা ভারতের রাজধানী ছিল। কাজেই প্রথমে বাঙালীরা ইংরেজী শিক্ষালাভের সুযোগ পাইয়াছিল আর তাহাব ফলেই তাহারা ভাবতের রাজনৈতিক, সামাজিক প্রভৃতি বিভিন্ন ক্ষেত্রে নেতৃত্ব করিত। রাজনৈতিক ক্ষেত্রে বাঙালীর নেতৃত্ব ইংরেজ শাসকদিগের দুর্ভাবনার কারণ হইয়া দাঁড়ায়। তখন তাঁহাবা বাঙালীদিগকে নানাভাবে জব্দ করিবাব চেষ্টা কবিতে থাকেন। তাঁহারা স্থিব কবেন যে, বাঙালী জাতিকে দুইভাগে বিভক্ত করিতে পাবিলে তাঁহাদের উদ্দেশ্য সফল হইবে। সেজন্য তাঁহারা বঙ্গদেশেব পূর্ব্বাঞ্চলেব জেলাগুলি ও আসাম লইয়া একটি প্রদেশ এবং বঙ্গদেশেব বাকী অংশ, বিহাব ও উড়িষ্যা লইয়া আব একটি প্রদেশ গঠন কবেন। বঙ্গভঙ্গ প্রতিরোধেব জন্য সমগ্র ভাবতে প্রবল স্বদেশী আন্দোলন জাগিয়া উঠিলে বৃটিশ সবকাব পুনরায় দুই বাংলাকে একত্র মিলিত করেন, কিন্তু তাঁহাবা বাঙালী বিনাশের সংকল্প ত্যাগ কবেন নাই।

১৯১১ খৃষ্টাব্দে তাঁহাবা বিহাব ও উড়িষ্যা নামে একটি স্বতন্ত্র প্রদেশ এবং পরে আসাম নামে আর একটি প্রদেশ গঠন করেন। এইখানেও তাঁহাবা বাঙালী নিধন প্রচেষ্টা হইতে ক্ষান্ত হন নাই—বাংলাভাষাভাষী হিন্দুদের বিরুদ্ধে বাংলাভাষাভাষী মুসলমানদেব মধ্যে বিদ্বেষ সৃষ্টি করিতে থাকেন। সে প্রচেষ্টায়ও যখন তাঁহারা বাঞ্ছিত ফল লাভ করিতে পারেন নাই, তখন তাঁহারা ১৯৩৫ খৃষ্টাব্দে সাম্প্রদায়িক ভিত্তিতে আইন সভায় সদস্য নির্ব্বাচন ব্যবস্থা প্রবর্ত্তন করেন। গান্ধীজীচালিত কংগ্রেসের স্বেচ্ছাকৃত নিষ্ক্রিয়তার ফলে পরবর্ত্তী মারাত্মক পরিণতি ১৯৪৬ খৃষ্টাব্দেব আগষ্ট মাসে কলিকাতায় নারকীয় হত্যাকাণ্ড এবং বৃটিশ সরকারের কূট-কৌশলে ও গান্ধীজীর নেতৃত্বে চালিত কংগ্রেসীদের বিশ্বাসঘাতকতায় ভারত বিভাগ আর উহার অবশ্যম্ভাবী ফল হিসাবে ভারতের মস্তিষ্ক বাংলা ও বাহুবল পাঞ্জাবের দ্বিধাকরণ।

বীরেন্দ্রনাথ বঙ্গভঙ্গ প্রতিরোধ আন্দোলনে যোগদান করিয়া স্বদেশী পণ্যের প্রচার করিয়াছিলেন তাহা পূর্ব্বেই উল্লেখ করিয়াছি। তিনি তাহার পূর্ব্ব হইতেই কংগ্রেসের কাজ করিয়া আসিতেছিলেন। ১৯১৯ খৃষ্টাব্দে ময়মনসিংহে বঙ্গীয় প্রাদেশিক রাষ্ট্রীয় সম্মেলনের অধিবেশন বসে। বীরেন্দ্রনাথ মেদিনীপুরের প্রতিনিধি হইয়া উহাতে উপস্থিত ছিলেন। সেখানে তিনি সম্মেলনের পরবর্ত্তী অধিবেশন মেদিনীপুরে আহ্বান করেন। তাঁহার আপ্রাণ চেষ্টায় ১৯২০ খৃষ্টাব্দে মেদিনীপুরে বঙ্গীয় প্রাদেশিক রাষ্ট্রীয় সম্মেলনের অধিবেশন অনুষ্ঠিত হয় এবং উহা অসামান্য সাফল্যমণ্ডিতও হয়। মেদিনীপুর উকিল সভার সভাপতি উকিল স্বর্গীয় উপেন্দ্রনাথ মাইতি অভ্যর্থনা সমিতিব সভাপতি এবং মিঃ এ কে. ফজলুল হক্ সম্মেলনেব সভাপতি ছিলেন।

১৯২০ খৃষ্টাব্দে সেপ্টেম্বর মাসে কলিকাতায় নিখিল ভারত রাষ্ট্রীয় সমিতির এক বিশেষ অধিবেশন বসে। তাহাতে পাঞ্জাবকেশরী লালা লাজপত রায় সভাপতি পদে বৃত হন। শাসমল এই কংগ্রেসে প্রতিনিধিদের খাদ্য সরবরাহ বিভাগের সম্পাদক নির্ব্বাচিত হন এবং বিশেষ নৈপুণ্যেব পরিচয় দেন। এই কংগ্রেসের প্রধান ও প্রথম আলোচ্য বিষয় ছিল গান্ধীজী-প্রস্তাবিত অহিংস অসহযোগ ব্রত। অহিংস অসহযোগ আন্দোলনেব প্রধান কথা—সর্ব্ব ক্ষেত্রে বৃটিশ গভর্ণমেণ্টেব সহযোগ হইতে অহিংসভাবে দূবে থাকা। বাংলার আইন ব্যবসায়ীদেব মধ্যে বীরেন্দ্রনাথই সর্ব্বপ্রথম এই প্রস্তাব সমর্থন করেন। চিত্তরঞ্জন ইহার বিরোধিতা করেন। তারপর তিনি নাগপুব কংগ্রেসে অসহযোগেব প্রস্তাব সমর্থন করেন। নাগপুর হইতে কলিকাতায় ফিরিয়া বীরেন্দ্রনাথ বহু টাকা আয়ের আইন ব্যবসায় পরিত্যাগ কবেন। "পূর্ব্বে এদেশে ছুটির অবকাশে রাজনৈতিক নেতা হওয়া যাইত। নিজের সুখ-শান্তিকে ষোল আনা বজায় রাখিয়া, এমন কি, নিজের ঐশ্বর্য্য ও সুনাম বৃদ্ধির জন্যও দেশভক্ত সাজা অসম্ভব ছিল না। তৎপূর্ব্বে দেশ-সেবার জন্য ব্যবসায় পরিত্যাগ বা স্বার্থে জলাঞ্জলি দিবার কথা উঠিলে লোকে সে কথা হাসিয়া উড়াইয়া দিত।" [ স্রোতের তৃণ, ( ১৯২২ খৃঃ ), পৃষ্ঠা ১ ]

কলিকাতা হাইকোর্টে আইন ব্যবসায় করার সময় শাসমলের সুনাম বাংলার বাহিরেও বিস্তৃত হইয়া পড়িয়াছিল। এই সময় বাংলার বাহিরের বিভিন্ন স্থান হইতেও যে তাঁহাকে মামলা পরিচালনায় নিযুক্ত করা হইত তাহা তাঁহার বন্ধু বিহারের অন্তর্গত চক্রধরপুরের স্বর্গীয় প্রমথ নাথ চক্রবর্ত্তীকে ১৯১৮

খৃষ্টাব্দে ২৬শে জানুয়ারি তারিখে লিখিত এক পত্র হইতে জানিতে পারা যায়। আইন ব্যবসায় পরিত্যাগের পূর্ব্বে বীরেন্দ্রনাথের মানসরাজ্যে যে ঝটিকার উদ্ভব হইয়াছিল তাহা তাঁহার নিজের কথায় এখানে বিবৃত করিতেছি। [ স্রোতের তৃণ ( ১৯২২ খৃষ্টাব্দ ), পৃষ্ঠা ২ ]

"ব্যবসায়ে আমার যে দু'পয়সা উপায় হ'ত, সে কথা বোধ হয় অনেকেই অবগত আছেন এবং ব্যবস্থাপক সভায় নির্ব্বাচিত হবার সম্ভাবনাও যে আমার যথেষ্ট পরিমাণে ছিল, সে কথা অন্য কেহ না বললেও কাঁথি এবং তমলুক মহকুমার অধিবাসীবৃন্দ ব'ল্‌বেন। সুতরাং কংগ্রেসের বাণী শুনেই আমাব শিক্ষা-দীক্ষা ও আদর্শের সঙ্গে আমার বাস্তব জীবনের তুমুল সংগ্রাম উপস্থিত হ'যেছিল!

"যে আজন্ম ভোগলালসায় প্রতিপালিত হ'য়েছে, কামনা-জর্জ্জরিত যাব জীবন, এ সম্বন্ধে তার মনের স্বাভাবিক গতি কোন্ দিকে হতে পারে? ঝড়ের মত দিক্-দিগন্ত প্রকম্পিত করে' কত দুঃখেব বার্ত্তা কত যন্ত্রণাব কাহিনী মনের গোড়ায় ভেসে আস্‌তে সুরু করেছিল! মনে হ'য়েছিল, যদি ব্যবসায় পরিত্যাগ করি, তা'হ'লে এত বড বাড়ী পরিত্যাগ কর্‌তে হবে, এত বৎসরের গাডী ঘোড়া ছাডতে হবে, এত সাধেব পোষাক-পরিচ্ছদ, এমন কি, আহাব, চালচলন ইত্যাদিরও পরিবর্ত্তন না কর্‌লে চল্‌বে না, পার্‌বো কেমন কবে'।

"অন্য কেহ হলে, সে হয় তো এ সময়ে বন্ধু-বান্ধব ও আত্মীয়-কুটুম্বের নিকট উপদেশেব জন্য ছুটে যেত। কিন্তু ছেলেবেলা থেকেই আমি একা যে কার্য্যে বিজডিত অর্থাৎ যে কাজেব দ্বাবা কেবল আমার একার ক্ষতি-বৃদ্ধি কিম্বা সুনাম-দুর্নামেব সম্ভাবনা আছে, সে কাজের জন্য বড় একটা কাহারো উপদেশ আমি কখনও লই নাই। উদাহরণ স্বরূপ বল্‌তে পারি, সকলেব অসম্মতিতে বিলাত যাওয়া, আমাব মেদিনীপুবের ভাল ব্যবসায় পরিত্যাগ কবে হঠাৎ কলিকাতা আসা ইত্যাদি আমাব জীবনেব কয়েকটি উল্লেখযোগ্য বিষয়ে আমিই আমাব নিজেব একমাত্র উপদেষ্টা ছিলাম। আজ আমি আমাব সেই বহু পুরাতন কিন্তু নিতান্ত আপনাব উপদেষ্টাকেই এই নূতন কথা নূতন কবে জিজ্ঞাসা কর্‌লাম—পার্‌বো কি?

"ভালমন্দ জানি নে—হয়তো ভালমন্দ বিচাব কববার এখনো সময় হয়নি—তবে আমাব উপদেষ্টা আমাকে পূর্ব্বেব মতই স্পষ্টভাবে জবাব দিয়েছিলেন।

তা'তে এতটুকু দ্বিধা বা সন্দেহ ছিল না, এতটুকু ভীতি বা আশঙ্কা পরিলক্ষিত হয় নি। তিনি গুরু-গম্ভীরস্বরে বলেছিলেন—

তুমি কে? তোমার কর্‌বার বা না কর্‌বার, পার্‌বার বা না পার্‌বার আছে কি? দেখছ না, তুমি যে স্রোতের তৃণ! তোমাব না বলবার উপায় নাই—ভালমন্দ বিবেচনা করবার ক্ষমতা নাই, তোমাকে চিরদিনই স্রোতের সঙ্গে ভেসে চলতে হয়েছে ও ভেসে চলতে হবে। তুমি কখন হেল্‌বে—কখন দুল্‌বে। কখন ডুববে, কখন ভাস্‌বে। তুমি আজ কোনও নদী-তীরবর্ত্তী দেবালয়ে দেবতার পদতলে শোভাবর্দ্ধন করতে পার। কিন্তু কাল তোমাকে হয়তো আবাব সমুদ্রতীরবর্ত্তী শ্মশানে কোনও মৃতের পদতলে লুটিয়ে পডতে হবে। তোমার চন্দন-বিষ্ঠা, স্বর্গ-মর্ত্ত্য, শুভ-অশুভ কোন কিছু বিচার কর্‌বার অধিকার নাই। তোমার ঊর্দ্ধে স্রোত, নিম্নে স্রোত, তোমার বামে স্রোত, দক্ষিণে স্রোত। তুমি এক বিরাট বহুবিশ্বব্যাপী স্রোতরাশির মধ্যে ক্ষুদ্র নিতান্ত নগণ্য তৃণখণ্ডমাত্র। তুমি সে স্রোতরাশির গতিরোধ কর্‌তে পাববে কেন? এ জগতে কেহ কখনো পারে নি, কেহ কখনো পার্‌বে না। এই স্রোতরাশির বিপুল আবর্ত্তে পড়েই নেপোলিয়ন সেণ্ট্ হেলেনায় বন্দী হয়েছিলেন, কীচ্‌নাব সমুদ্রগর্ভে প্রাণ হারিয়েছিলেন। এই স্রোতবাশির স্বাভাবিক ধর্ম্মেব গুণেই রুষ সম্রাটের বংশ লোপ হয়েছে—জার্ম্মান সম্রাট কাইজার আজ হলণ্ডে। আবাব এই স্রোতবাশিব প্রভাবেই শাক্যসিংহ ও যীশু খৃষ্ট—চৈতন্য ও জযদেব সর্ব্বস্ব ত্যাগ কবে' এই স্রোতের উপবেই একান্ত নিভবশীলের মত ঢলে' গলে' একাকাব হয়ে গিয়েছিলেন। দেখছ না, তোমাদেব চক্ষের সম্মুখে তোমাদেব মতই একজন ভাবতবাসী এই স্রোতরাশির মধ্যে পড়ে কোথায় ভেসে চলেছেন? মানব-বিনির্ম্মিত কারাগার ও মানব-প্রদত্ত সমূহ দৈহিক যন্ত্রণাকে অতিক্রম কবে' দেশ ও দশেব জন্য আজ তিনি মৃত্যুব দুয়াবে গিয়ে উপস্থিত হয়েছেন এবং শুনছ না, তিনি তাবস্বরে বল্‌ছেন—আমাকে ভারতমাতা ও জগন্মাতাব মঙ্গলের জন্য কে কোথায় আছ বলি দাও? সাংসাবিক বুদ্ধি ও বৈষয়িক বিজ্ঞতার কথা গভীরভাবে চিন্তা করবাব কোনও আবশ্যক নাই। কারণ তারাও এই স্রোতরাশিব অন্তর্গত সামগ্রী। বস্তুতঃ, স্রোতের টানে যেমন তোমার টান, স্রোতের গতিতে যেমন তোমার শক্তি, সেইরূপ স্রোতের বর্ত্তমানতায় জগৎ বর্ত্তমান, স্রোতের অভাবে জগতের অভাব। দিব্যচক্ষে

চেয়ে দেখ, দেখতে পাবে স্রোতেই তোমার সৃষ্টি হয়েছে এবং স্রোতেই তোমার লয় হবে, স্রোতই তোমার স্বর্গের দেবতা এবং স্রোতই তোমার মর্ত্ত্যের সংসার। এই শিবসুন্দর অখণ্ড স্রোতরাশির মধ্যে আকণ্ঠ-নিমজ্জিত হয়ে অবগাহন কর—তোমার প্রত্যেক অণু পরমাণুর ভিতর এই স্রোত-রাশির অপূর্ব্ব মহিমা ফুটে উঠুক্। তখন কর্ম্ম ও ধর্ম্মের মাদকতায় প্রেম ও ত্যাগের অমৃতপানে তুমি উন্মত্ত হয়ে উঠবে। *

"ইহার পর তর্কবিতর্ক বা বাক্-বিতণ্ডা করবার আর সময় বা অবসর ছিল না। ব্যবসায় ছাড়তেই হবে এবং ব্যবস্থাপক সভা পরিত্যাগ করতেই হবে—স্থিব করেছিলাম। কিন্তু একটু লজ্জা হচ্ছিল যে, সে সময় বাংলার অন্য কোনও ব্যারিষ্টার আমাব সঙ্গে এই কাজে যোগদান করতে প্রস্তুত ছিলেন না, এবং একটু দুঃখও হয়েছিল যে, যাঁহাদিগকে অন্তবের সহিত ভক্তি ও শ্রদ্ধা করতাম, যাঁহাদের হৃদয়েব সবলতা ও গভীরতা দেখে মুগ্ধ হয়েছিলাম তাঁদেব সম্মুখেই তাঁদের বিরুদ্ধে আমাকে ভোট দিতে হবে। আমার কোন কোন বন্ধু উপযাচক হয়ে যুক্তি দিয়েছিলেন যে, এ সময় একবার মহাত্মা গান্ধীব সঙ্গে আমার সাক্ষাৎ হওয়া উচিত। কিন্তু পাছে কেহ মনে করেন যে, আমি প্রতিপত্তি বিস্তাবের চেষ্টা করছি, সেইজন্য সে সময় তাঁর সঙ্গে একেবারেই সাক্ষাৎ করিনি।"

বীরেন্দ্রনাথ বহু টাকা আয়ের আইন ব্যবসায় ছাড়িয়া দিলেন। ব্যারিষ্টার মিঃ শাসমল দেশসেবক বীবেন্দ্রনাথ শাসমল হইলেন। বাংলার আইন-ব্যবসায়ীদের মধ্যে বীরেন্দ্রনাথই প্রথম অসহযোগ আন্দোলনে যোগদান করিলেন।

ব্যবস্থাপক সভায় প্রবেশ করিবার জন্য বীবেন্দ্রনাথ যে আয়োজন করিয়াছিলেন, ব্যারিষ্টারী পরিত্যাগের সঙ্গে সঙ্গে তাহা প্রকাশ্যভাবে সংবাদপত্রে লিখিয়া বন্ধ করিয়া দেন। নূতন মক্কেলদিগকে বলিয়া দেন যে, তিনি আর তাহাদের মোকর্দ্দমা লইতে পারিবেন না। তাঁহার কলিকাতার বাসায় থাকিয়া যে সকল ছাত্র স্কুল-কলেজে অধ্যয়ন করিত, তাহাদিগকে

* ত্রিকালজ্ঞ ঋষি ও প্রতীচীর মনীষী Plato, Locke, Birkley, Hume, Bergson ও Einsteine যাহাকে চিরন্তন মহাকাল ও যাহার গতিকে দৃশ্যমান ও অদৃশ্যমান বিশ্বনিয়ন্ত্রণ বলিয়া বুঝাইতে চান, তাহাকেই শাসমল 'স্রোতের তৃণ' গ্রন্থে কালস্রোত বা স্রোত বলিতেছেন।

অত্যন্ত দুঃখের সহিত অন্যত্র বসবাসের ব্যবস্থা করিতে বলেন। ১৯২০ খৃষ্টাব্দে ডিসেম্বর মাসে নাগপুরে কংগ্রেসের অধিবেশনের পর কলিকাতায় আসিয়া সর্ব্বাগ্রে তাঁহার গাড়ীখানি ও ঘোড়াটি বিক্রয় করিয়া দেন এবং প্রায় ১২।১৪ বৎসরের পর আবার ট্রাম গাড়ীতে চলিতে আরম্ভ করেন।

১৯২১ খৃষ্টাব্দে জানুয়ারী মাসে শাসমল বঙ্গীয় তিলক স্বরাজ্য ভাণ্ডার (Bengal Tilak Swarajya Fund)-এব কোষাধ্যক্ষ নিযুক্ত হন। শাসমল তিলক স্বরাজ্য ভাণ্ডারের কোষাধ্যক্ষ নিযুক্ত হওয়ায়, সাধারণের টাকা-পয়সাব ব্যাপারে যাঁহারা হিসাব দেন না, তাঁহাদের মধ্যে খুব চাঞ্চল্যের সৃষ্টি হইয়াছিল। কাবণ তাঁহারা শাসমলের কর্ত্তব্যনিষ্ঠাব পরিচয় পাইয়াছিলেন। শাসমল পূর্ব্ববর্ত্তী বিশেষ কংগ্রেসের সময় খাদ্য সরবরাহ বিভাগের সম্পাদক থাকা কালে বহু ফাঁকিদারের ফাঁকি ধরিতে পারিয়াছিলেন এবং ইঁহাদের বিরুদ্ধে কংগ্রেসের উচ্চ কর্ত্তৃপক্ষের নিকটে আপনার কঠোর মন্তব্য প্রেরণ করিয়াছিলেন। ইঁহাদেব বেশীর ভাগই ex-detenue। ইঁহারা ও আরও অনেকে পরে শাসমলের বিরুদ্ধে চিত্তরঞ্জনের মন বিষাক্ত করিতে আবম্ভ করেন।

ইহাব কিছুদিন পবে একদিন চিত্তরঞ্জন শাসমলকে বলেন—২৫ লক্ষ টাকার ফাণ্ডে তোমাব একার থাকা উচিত নয়। কলিকাতার একজন কায়স্থ, একজন মারোয়াড়ী ও একজন মুসলমান থাকা ভাল। শাসমল কায়স্থ বা মুসলমান ছিলেন না। কাজেই তিনি ইঙ্গিত বুঝিয়া তিলক স্বরাজ্য ভাণ্ডারের কোষাধ্যক্ষেব পদ পরিত্যাগ করেন। পরে একজন কায়স্থ (৺নির্ম্মল চন্দ্র) কোষাধ্যক্ষ নিযুক্ত হন। এই সময় হইতে শাসমলের উপর অবিচার আরম্ভ হয়। শাসমলের কার্য্যের ত্রুটি না থাকা সত্ত্বেও তাঁহার স্পষ্টবাদিতা সহ্য করিতে না পারিয়া জাতিবিদ্বেষের আগুনে জ্বলিয়া উদারচিত্ত চিত্তরঞ্জনেব মনকে তিক্ত করিয়া যাঁহারা শাসমলেব উপর অবিচার সুরু করিলেন তাঁহারা পরে ক্রমশঃ প্রতিপত্তি লাভ করিয়া শাসমলের জীবনকে যে ভাবে বিপর্য্যস্ত করিয়া দিয়াছেন তাহা একে একে দেখাইতে প্রয়াস পাইব। তাঁহারা কেবলমাত্র বিরাট কর্ম্মী শাসমলের জীবনকে বিপর্য্যস্ত করেন নাই, তাঁহারা সেইসঙ্গে স্বাধীনতা-অর্জ্জন-আন্দোলনে শাসমলের মত কর্ম্মপ্রতিভা হইতে দেশকেও অনেকাংশে বঞ্চিত কবিয়াছেন। বীরেন্দ্রনাথ নিজের উপর এই অবিচার বুঝিয়াও আপনার কর্ত্তব্যে অবিচল ছিলেন।

উপরোক্ত ঘটনার কিছুদিন পরে বীরেন্দ্রনাথ মেদিনীপুর জেলায় কংগ্রেসের প্রচার কার্য্যের জন্য যান। এই সময় তিনি কাঁথি মহকুমায় দুই মাস কাল পদব্রজে ভ্রমণ করেন। তিনি প্রত্যহ ৮।১০ মাইল রাস্তা হাঁটিতেন। মোটর গাড়ীর দৌড় যত দূর পর্য্যন্ত, বাংলার অন্যান্য নেতার নেতৃত্বের গতি ও আন্দোলনের সীমা ততদূর পর্য্যন্ত ছিল। তাব বেশী তাঁহারা আর অগ্রসর হইতে পারিতেন না। এইখানে বীরেন্দ্রনাথ ও অন্যান্য নেতার মধ্যে পার্থক্য দৃষ্ট হয়। গ্রন্থকারের মনে পড়ে, ১৯২১ সালে বোধ হয় জুলাই মাসে বীবেন্দ্রনাথ অসহযোগ আন্দোলনের প্রচাবকার্য্যে বাহির হইয়া পল্লীর কর্দ্দমাক্ত পথে হাঁটিতে হাঁটিতে একবাব গ্রন্থকারের বাড়ীতে পদার্পণ করিয়াছিলেন। তখন দেখা গিয়াছে, শাসমলের নামে দেশবাসীর কি বিপুল আগ্রহ, কি প্রবল উৎসাহ, কি দুর্ব্বাব হৃদয়াবেগে ও কি ব্যাপক চাঞ্চল্য। কোন সভায় বীরেন্দ্রনাথ উপস্থিত থাকিবেন একথা একবাব ঘোষিত হইলে দেশের লোক হাজারে-হাজারে আসিয়া সভায় জুটিতেন, আর উৎকর্ণ হইয়া তাঁহার কথা শ্রবণ করিতেন। সে দৃশ্য দেখিবাব মত। এই সময় তিনি নিজে পল্লীতে-পল্লীতে পদব্রজে ঘুবিয়া শুধু কাঁথি মহকুমা হইতে ২৭ হাজার টাকা চাঁদা তুলিয়া তিলক স্বরাজ্য ভাণ্ডাবে অর্পণ কবেন। তাঁহার প্রতি যে অবিচার করা হইয়াছিল তাহা তিনি তখন বিস্মৃত হইয়াছিলেন। তিনি শুধু তাঁহাব কর্ত্তব্যের দিকেই দৃষ্টি সন্নিবিষ্ট কবিয়া রাখিয়াছিলেন।

স্বর্গীয় বাল গঙ্গাধর তিলকের স্মৃতি রক্ষার্থে গান্ধীজীর নেতৃত্বে তিলক স্বরাজ্য ভাণ্ডার গঠিত হয়। এই ভাণ্ডারে এক কোটি টাকা জমা হয়। এই এক কোটি টাকা ১৯২১ সালের টাকা। উহা বর্ত্তমান সময়েব অন্ততঃ দশ কোটি টাকাব সমান। এই টাকা তিলক স্ববাজ্য ভাণ্ডারে জমা হওয়ার পর হইতে গান্ধীজী তাঁহাব মৃত্যু পর্য্যন্ত তিলকের নামোচ্চারণ করিয়াছেন বলিয়া জানা যায় নাই। তিলকেব নাম ইতিহাস হইতে মুছিয়া যাইবে না সত্য। কিন্তু দেশবাসীর মন হইতে তাঁহার নাম মুছিয়া দেওয়ার জন্য যদি কেহ প্রধানতঃ দায়ী হন তবে তিনি গান্ধীজী। বস্তুগতভাবে তিলকের স্মৃতি রক্ষায় বা তাঁহার আদর্শ রক্ষায় এই বিপুল পরিমাণ অর্থ ব্যয়ের কোন হদিশ পাওয়া যায় না।

আজ অস্পৃশ্যতা ও হয়ত অদূর ভবিষ্যতে জাতিভেদ প্রথা ভারতীর সমাজ হইতে উঠাইয়া দেওয়ার জন্য দেশে যে-ভাব সৃষ্টি হইয়াছে, তাহা বহু পূর্ব্বেই

বীরেন্দ্রনাথের চিন্তাধারার সহিত সংশ্লিষ্ট ছিল। মনে হয় এই বিষয়ে স্বামী বিবেকানন্দের প্রভাব তাঁহার উপর বেশী পরিমাণে পড়িয়াছিল। বীরেন্দ্রনাথের সহকর্ম্মী শ্রীঈশ্বরচন্দ্র মাল মহাশয়ের নিকটে শুনিয়াছি, বীরেন্দ্রনাথ অসহযোগ আন্দোলনের প্রচার কার্য্য করিতে-করিতে একসময় কোন গ্রামে উপস্থিত হন। তাঁহার সঙ্গে কয়েকজন সহকর্ম্মী ছিলেন। তাঁহাদের মধ্যে একজন মুসলমান। শাসমল মহাশয় ও তাঁহার সঙ্গীদিগের জন্য কোন ভদ্রলোকের বাড়ীতে পূর্ব্ব হইতে আহারের বন্দোবস্ত ছিল। আহারের সময় বীরেন্দ্রনাথ দেখিতে পাইলেন, তাঁহার ও হিন্দু সহকর্ম্মীদের স্থান হইতে কিছু দূরে সেই মুসলমান সহকর্ম্মীব জন্য স্থান নির্দ্দিষ্ট হইয়াছে। ইহাতে তিনি বিশেষ ক্ষুব্ধ হন এবং নিজে উঠিয়া গিয়া তাহাকে ডাকিয়া আপনার আসনের কাছে বসাইয়া এক পংক্তিতে সকলে ভোজন করেন। বিদ্যাসাগর মহাশয় যেরূপ বিপদের সময় বিপদগ্রস্ত ব্যক্তির জাতি-কুল কিছুমাত্র অবগত না হইয়া আপনার দয়া ও সেবার হস্ত প্রসারিত করিয়া দিতেন, বীরেন্দ্রনাথও তেমনি দেশোদ্ধার-ব্রতে কোন প্রকার সম্প্রদায় মানিতে পারিতেন না। অস্পৃশ্যতা ও জাতিভেদ প্রথা বরাবরই তাঁহার সহনাতীত ব্যাপার ছিল।

---

# পঞ্চম পরিচ্ছেদ

## ইউনিয়ন বোর্ড ও বীরেন্দ্রনাথ

অহিংস অসহযোগ আন্দোলনের সঙ্গে সঙ্গে ১৯২১ খৃষ্টাব্দে মেদিনীপুর জেলায় আর এক নূতন আন্দোলন গড়িয়া উঠে। তাহা ইউনিয়ন বোর্ড স্থাপন প্রতিরোধ আন্দোলন। তৎপূর্ব্বে বাংলা গভর্ণমেণ্ট মেদিনীপুর জেলায় ১৯১৯ খৃষ্টাব্দের বঙ্গীয় গ্রাম্য স্বায়ত্তশাসন আইন বা ইউনিয়ন বোর্ড আইন প্রচলন করেন। এই আইনের বিধান অনুসারে লোকের উপর নির্দ্ধারিত চৌকিদারী ট্যাক্সের পরিমাণ প্রচলিত হারের সাত গুণ পর্য্যন্ত হইতে পারে শুনিয়া সকলে শঙ্কিত হইয়া উঠিয়াছিলেন। বীরেন্দ্রনাথ বুঝিয়াছিলেন যে, ইহা দ্বারা দেশের কোনও উপকাব হইতে পারে না। বরং দীন-দরিদ্র ব্যক্তির উপর নানা রকমের উপদ্রব সৃষ্টি হইতে পারে। এজন্য তিনি ১৯২০ খৃষ্টাব্দেব ২১শে ও ২২শে অক্টোবর তাবিখের কলিকাতার ইংরেজী অমৃত বাজার পত্রিকায় Beware ot Union Board (ইউনিয়ন বোর্ড সম্বন্ধে সাবধান হউন) নাম দিয়া দুইটি দীর্ঘ ও যুক্তিতথ্যপূর্ণ প্রবন্ধ প্রকাশ করেন।

বস্তুতঃ, উক্ত বঙ্গীয় গ্রাম্য স্বায়ত্ত শাসন আইনে ঘোরতর আপত্তি করিবার মত কয়েকটি বিষয় ছিল। (ক) ইউনিয়ন বোর্ড ইচ্ছা করিলে কাহারও দেয় করের পরিমাণ সাত গুণ পর্য্যন্ত বৃদ্ধি করিতে পারিত। ইহা আপত্তিজনক। পল্লী অঞ্চলে দলাদলি থাকেই। কাজেই বোর্ডের অধিকাংশ সদস্য একমত হইলেই যে কোন লোকের কব সাত গুণ পর্য্যন্ত বৃদ্ধি পাইতে পারিত; যাহার বার টাকা কব, তাহাকে চুরাশি পর্য্যন্ত কর দেওয়াব প্রয়োজন হইতে পারিত।

(খ) কোন-কোন লোকের একাধিক ইউনিয়নে সম্পত্তি থাকে এবং সেজন্য তাঁহাকে সম্পত্তি সংশ্লিষ্ট ইউনিয়নগুলিতে কর দিতে হয়। দেয় করেব পরিমাণ যদি সাত গুণ পর্য্যন্ত বৃদ্ধি পাইবার ব্যবস্থা থাকিত এবং সম্পত্তি সংশ্লিষ্ট সকল ইউনিয়নেই যদি কর সাত গুণ পর্য্যন্ত বৃদ্ধি পাইত, তাহা হইলে করদাতার অবস্থা যে কিরূপ হইতে পারিত তাহা সহজেই অনুমেয়।

(গ) গ্রাম্য দলাদলি ত সকল গ্রামে থাকেই। তাহার উপর শতকরা ৯৮ ভাগ নিরক্ষর অজ্ঞ গ্রামবাসীদের মধ্যে ভোটাভোটির উপদ্রব আমদানি করিলে দলাদলি তীব্রতর হইত।

(ঘ) ইউনিয়ন বোর্ডগুলি বৃটিশ সরকারের একটু পদস্থ কর্ম্মচারীদের পল্লীর তথ্য সংগ্রহের পক্ষে এক একটি ঘাঁটি হইয়া উঠিত এবং সুদূর মফস্বল অঞ্চলে বৃটিশ সরকারের গুপ্তচর কাজ করিবার সহজ সুযোগ পাইত।

ইহা ছাড়া আইনঘটিত আরও কয়েকটি অসুবিধা ছিল।

কংগ্রেসের পক্ষ হইতে এই বঙ্গীয় গ্রাম্য স্বায়ত্তশাসন আইনের বিরুদ্ধে কোনও আন্দোলন উপস্থিত করা উচিত কি না তাহা সে সময়ে কেহ ভালভাবে অবগত ছিলেন না। বঙ্গীয় গ্রাম্য স্বায়ত্তশাসন আইন সম্বন্ধে নাগপুব কংগ্রেসে কোনও অভিমত প্রকাশিত হয় নাই। ১৯২১ খৃষ্টাব্দে এপ্রিল মাসে ববিশালে বঙ্গীয় প্রাদেশিক রাষ্ট্রীয় সম্মেলনে বীরেন্দ্রনাথ কর্ত্তৃক উত্থাপিত প্রস্তাব অনুসাবে সর্ব্বসম্মতিক্রমে স্থির হইয়াছিল যে, এই আইনেব সঙ্গে অসহযোগ করিতে হইবে। ইহার অল্প দিন পবে বঙ্গীয় প্রাদেশিক রাষ্ট্রীয় সমিতিব কার্য্যকবী সভা স্থিব কবেন যে, সত্য-সত্য বঙ্গীয় গ্রাম্য স্বায়ত্তশাসন আইনের সঙ্গে সহযোগিতা বর্জ্জন করিলে চলিবে না। রাষ্ট্রীয় সম্মেলনে যাহা স্থিবীকৃত হয, তাহা কার্য্যে পরিণত কবা কার্য্যকবী সমিতিব উচিত। কাজেই তখন বঙ্গীয় প্রাদেশিক রাষ্ট্রীয় সমিতির কার্য্যকরী সভা বরিশাল সম্মেলনে গৃহীত প্রস্তাবকে অগ্রাহ্য করিয়া কর্ত্তব্য সাধন করিয়াছিলেন বলা চলে না। বরং অন্যায় কবিয়াছিলেন বলাই সঙ্গত। এখানে বলা আবশ্যক মনে করি যে, শাসমল বরিশাল সম্মেলনে বঙ্গীয় গ্রাম্য স্বায়ত্তশাসন আইন বর্জ্জনের প্রস্তাব উত্থাপন করেন এবং তিনি অসুস্থতা-নিবন্ধন বঙ্গীয় প্রাদেশিক রাষ্ট্রীয় সমিতির কার্য্যকরী সভার এই অধিবেশনে উপস্থিত হইতে পারেন নাই। ইহাতে মনে হয়, যেন শাসমল মহাশয়ের অনুপস্থিতির সুযোগ লইয়াই কার্য্যকরী সভা ববিশাল সম্মেলনের প্রস্তাব বাতিল করেন।

বঙ্গীয় প্রাদেশিক রাষ্ট্রীয় সমিতি ও সেই সঙ্গে বাংলার অন্যান্য জেলাবাসী কেহই তখন মেদিনীপুরের ইউনিয়ন বোর্ড প্রতিরোধ আন্দোলনে পোষকতা করেন নাই। তখন বোধ হয় তাঁহারা মনে করিয়াছিলেন, যে আইন মেদিনীপুরের পক্ষে ঘোর অনিষ্টকর তাহা বাংলার অন্যান্য জেলার পক্ষে শুভকর, অথবা ইউনিয়ন বোর্ড স্থাপন প্রতিরোধ এক প্রকার আইন অমান্য এবং আইন অমান্য করিলে বা আইন অমান্যের পোষকতা করিলে অচিরে সংশ্লিষ্ট ব্যক্তিদিগের উপর বৃটিশ সরকারের চণ্ডনীতি আসিয়া পড়িবে—কাজেই তাহার যন্ত্রণাদায়ক ফল ভোগ করিতে যাইব কেন, অথবা মেদিনীপুরে

লোক্যাল বোর্ড ও ডিষ্ট্রীক্ট বোর্ড কি, এই প্রতিষ্ঠানগুলি কাহাদের, তাহাদের দ্বারা দেশের কি উপকার হয়, ভোট গ্রহণ কি—এই সব ব্যাপারে জেলাবাসী সকলেরই একটা ধারণা জন্মিয়াছে। নিরক্ষর কৃষককুল তাহাদের সুখ-সুবিধা দাবী করিতে শিখিয়াছে। তাহারা বুঝিয়াছে—জেলা বোর্ড তাহাদেরই প্রতিষ্ঠান। জেলা বোর্ডের অর্থ তাহাদেরই হিতের জন্য ব্যয়িত হওয়া উচিত। জনসাধারণের মধ্যে এই যে জাতীয় চেতনার উদ্বোধন হইয়াছে ইহার মূল শাসমলের যাদুকরী শক্তি। এখানেও আবার বলিতেছি, বীরেন্দ্রনাথ ছিলেন জনসাধারণের দরদী নেতা—আপন জন। জেলা বোর্ডের কার্য্য সুপরিচালনার জন্য, দেশের দুঃখ-কষ্ট লাঘব করিবাব উদ্দেশ্যে জেলার প্রকৃত অবস্থা জ্ঞাত হইবাব জন্য তিনি গ্রামে-গ্রামে ঘুবিয়া বেড়াইয়াছেন। কোথায় কত পরিমাণ রাস্তা প্রস্তুত করিলে সাধাবণেব সুবিধা হইবে, কোথায় বিদ্যালয় স্থাপন করিলে গ্রামবাসীর মঙ্গল হইবে, কোথায় কূয়া ও পুষ্করিণী খনন করিলে জলাভাব প্রকৃতই বিদূরিত হইবে, কোথায় ঔষধালয় প্রতিষ্ঠিত করিলে জনসাধারণের অসুবিধা হইবে না—তাহাবা ম্যালেবিয়া, কলেবা প্রভৃতি ব্যাধিব কবল হইতে রক্ষা পাইবে—এই সমস্ত বিষয় বীবেন্দ্রনাথ সর্ব্বদা চিন্তা করিতেন। কেবলমাত্র জেলা বোর্ডের কর্ম্মচাবীদিগেব প্রদত্ত বিবরণেব উপর নির্ভব না কবিয়া তিনি স্বয়ং সর্ব্ব বিষয়ে অনুসন্ধান কবিয়া দেখিতেন। জেলা বোর্ডের অধীন বিদ্যালয়গুলিতে যে সমস্ত পুস্তক প্রচলন করিলে বালক-বালিকাগণের নৈতিক উন্নতি সাধিত হয় এবং তাহারা জাতীয় ভাবে উদ্বুদ্ধ হয় এমন পুস্তক প্রচলনেব জন্য তিনি বিশেষ ব্যবস্থা কবিয়াছিলেন। শিল্প শিক্ষার জন্য তিনি জেলা বোর্ড হইতে বৃত্তি দেওয়ার ব্যবস্থা প্রবর্ত্তন করিয়াছিলেন এবং তদুদ্দেশ্যে জাতীয় বিদ্যালয় ও অন্যান্য বে-সরকারী প্রতিষ্ঠানে সাহায্য করিয়াছিলেন। বীরেন্দ্রনাথের কার্য্যকালে জেলা বোর্ডের কোন কর্ম্মচাবী অসন্তুষ্ট ছিলেন না। বীবেন্দ্রনাথ নিয়মশৃঙ্খলা উত্তমরূপে পালন করিয়া চলিতেন। যাহাতে জনসাধারণের মধ্যে জাতীয় ভাব জাগ্রত ও বৃদ্ধিপ্রাপ্ত হয় সে দিকে তাঁহাব সতত দৃষ্টি থাকিত। জেলা বোর্ডের অর্থ জনসাধারণের মঙ্গলোদ্দেশ্যে ব্যয় করিবার জন্য, কিসে জনসাধারণের এই অর্থ তাহাদের হিতের জন্য ব্যয় করিয়া তাহাদিগকে জাগ্রত করিতে পারেন বীরেন্দ্রনাথ সেজন্য নব-নব উপায় উদ্ভাবন করিতেন। তিনি জেলা বোর্ডের আয় ও ব্যয় উভয়ই বহু পরিমাণে বৃদ্ধি করিয়াছিলেন।

বীরেন্দ্রনাথ মেদিনীপুর জেলা বোর্ডের চেয়ারম্যান থাকা কালে বোর্ড কি কি কাজ সম্পন্ন করিয়াছিলেন তাহার যে বিশদ বিবরণ আমার নিকটে ছিল তাহা বিভিন্ন সময়ে বৃটিশ পুলিশের কবল হইতে রক্ষার্থে অন্যান্য প্রয়োজনীয় কাগজপত্রের সহিত নানা স্থানে সরাইয়া রাখিতে হইয়াছিল। তাহাতেও সব কাগজপত্র অক্ষত রাখা সম্ভব হয় নাই। যে কিছু কাগজপত্র উদ্ধার হইয়াছে তাহা হইতে নিম্নে একটা হিসাব দেওয়া গেল। ইহা দ্বারা বীরেন্দ্রনাথের সময়ের মেদিনীপুর জেলা বোর্ডের কাজের সম্বন্ধে পাঠক-পাঠিকা একটা ধারণা করিয়া লইতে পারিবেন।

জেলা বোর্ডের প্রধান কাজ ছিল (১) স্বাস্থ্যরক্ষা, (২) পানীয় জল সরববাহ, (৩) শিক্ষা বিস্তার ও (৪) রাস্তাঘাটের উন্নতি।

## স্বাস্থ্যরক্ষা বিভাগ

১৯২৩ খৃষ্টাব্দের জুন মাসে শাসমল জেলা বোর্ডের চেয়ারম্যান হন। তৎপূর্ব্বে ১৯২২-২৩ খৃষ্টাব্দ পর্য্যন্ত সমগ্র জেলায় জেলা বোর্ডের অধীনে (১) গেঁওখালি, (২) লালগড়, (৩) শালদা, (৪) এগরা, (৫) কেশিয়াড়ী, (৬) দাসপুব ও (৭) কোলা এই সাতটি মাত্র ডাক্তারখানা ছিল। কিন্তু শাসমল চেয়ারম্যান হওয়ার পর ১৯২৩-২৪ খৃষ্টাব্দে (১) দাঁতন, (২) নন্দীগ্রাম, (৩) জনকা, (৪) পিংলা, (৫) রামনগর, (৬) নারায়ণ গড়, (৭) ভগবানপুর, ও (৮) প্রতাপপুর এই আটটি এবং ১৯২৪-২৫ খৃষ্টাব্দে (১) প্রতাপদিঘী, (২) ময়না, (৩) মুরাদপুর, (৪) গড়বেতা, (৫) সুতাহাটা, (৬) সাহসপুব এবং আরও কয়েকটি স্থানে ডাক্তারখানা স্থাপিত হয়।

১৯২৫-২৬ সালের হিসাব নষ্ট হইয়া গিয়াছে।

## পানীয় জল সরবরাহ বিভাগ

১৯২২-২৩ খৃষ্টাব্দে (অর্থাৎ শাসমল চেয়ারম্যান হওয়ার পূর্ব্ব বৎসরে) সমগ্র জেলায় ৪টি নূতন পুষ্করিণী মঞ্জুর ও খনন করা হয়, ২টি নূতন কূপ মঞ্জুর হয়। তাহার ১টি প্রস্তুত হয় এবং ৪৭টি কূপ মেরামত করা হয়। এই বৎসর পানীয় জল সরবরাহের জন্য ৭১ হাজার টাকা খরচ বরাদ্দ করা হয়। অথচ ব্যয় করা হয় মাত্র ৮৬৮৪ টাকা।

শাসমলের নেতৃত্বে চালিত কংগ্রেস দল জেলা বোর্ডে প্রবেশের পর সম্পাদিত কাজের হিসাব পর পৃষ্ঠায় দেওয়া গেল—

১৯২৩-২৪ খৃষ্টাব্দে নূতন পুষ্করিণী ৮৯টি মঞ্জুর করা হয়, ৮৬টি খনন করা হয়; নূতন কূপ ৫৩টি মঞ্জুর করা হয়, ৩৮টি খনন করা হয়; পুরাতন কূপ ৫১টি সংস্কার করা হয়।

১৯২৪-২৫ খৃষ্টাব্দে নূতন পুষ্করিণী ২১৫টি মঞ্জুর করা হয়, ১৯৬টি খনন করা হয়, নূতন কূপ ১৮২টি মঞ্জুর করা হয়, ১৩০টি খনন করা হয়; ৫৫৮টি পুরাতন পুষ্করিণী ও ৮৬টি পুবাতন কূপ সংস্কার করা হয়।

১৯২৪-২৫ খৃষ্টাব্দে পানীয় জল সরবরাহ বিভাগের জন্য ১ লক্ষ টাকা মঞ্জুর করা হয় এবং উপদেশ দেওয়া হয় যে, বরাদ্দ টাকা নিঃশেষে ব্যয়িত হইলে প্রয়োজন মত অধিক অর্থ দেওয়া হইবে। তদনুসারে ঐ বৎসর এই বিভাগে ১ লক্ষ ২৮ হাজার ২১৩ টাকা ব্যয় করা হয়।

## শিক্ষা বিভাগ

শাসমলের নেতৃত্বে কংগ্রেস দল জেলা বোর্ডে প্রবেশের পূর্ব্বে ১৯২৩-২৪ খৃষ্টাব্দেব বাজেটে প্রাথমিক শিক্ষার জন্য ৫১ হাজার টাকা বরাদ্দ ছিল। কংগ্রেস দল জেলা বোর্ডে প্রবেশের পব প্রাথমিক শিক্ষা খাতে ১৯২৪-২৫ খৃষ্টাব্দের জন্য ববাদ্দ হয় ৭১ হাজার টাকা এবং ১৯২৫-২৬ খৃষ্টাব্দের জন্য বরাদ্দ হয় এক লক্ষ টাকা। প্রাথমিক, মাধ্যমিক ও উচ্চ বিদ্যালয়সমূহকে গৃহ নির্ম্মাণেব জন্য দেওয়া হয় ৬০ হাজার টাকা।

জেলা বোর্ড হইতে পূর্ব্বে সংস্কৃত শিক্ষার জন্য টোলগুলিকে কিছুমাত্র সাহায্য দেওয়া হইত না। কংগ্রেস দল টোলগুলিকে বার্ষিক প্রায় আড়াই হাজাব টাকা সাহায্য দিতেন।

ব্যবহারিক ও তদনুরূপ অন্যান্য বিদ্যা শিক্ষার জন্য ছাত্রদিগকে মাসিক ২০ টাকা হিসাবে প্রতি বৎসর ২০টি বৃত্তি দেওয়ার ব্যবস্থা করা হয়।

শাসমল-চালিত কংগ্রেস দলের পক্ষে কিরূপে মাত্র তিন বৎসরে এত কাজ করা সম্ভব হইয়াছিল। তাঁহারা বোর্ডের অর্থ অপব্যয়ের কিছুমাত্র সুবিধা বাখেন নাই, সমস্ত পথ বন্ধ করিয়া দিয়াছিলেন। পূর্ব্বেই বলিয়াছি, তাঁহারা নানা ভাবে জেলা বোর্ডের আয় বৃদ্ধি করিয়াছিলেন। তাঁহাদের পূর্ব্বতন কর্ম্মকর্ত্তাগণ যে অব্যয়িত অর্থ সরকারকে ফেরৎ দিয়া যাইতে পারেন নাই, তাহা তাঁহারা ব্যয় করিয়াছিলেন। অধিকন্তু তাঁহারা তিন বৎসরের আয়ের তুলনায় বেশী ব্যয় করিয়াছিলেন। পূর্ব্বতন কর্ম্মকর্ত্তাদের কার্য্যকলাপ হইতে তাঁহাদের

এই ধারণা জন্মিয়াছিল যে, তাঁহারা যদি তাঁহাদের কার্য্যকালে জন-কল্যাণে আয়ের অধিক অর্থ ব্যয় করিয়া যান, তবে পরবর্ত্তী কালে তাঁহারা জেলা বোর্ড দখল করিতে না পারিলেও, সে সময়ের জেলা বোর্ডের পরিচালকবর্গ তাঁহাদের সময়ের দেনা শোধ করিতে বাধ্য হইবেন।

বীরেন্দ্রনাথ যখন মেদিনীপুর জেলা বোর্ডের চেয়ারম্যান, সেই সময় ১৯২৩ খৃষ্টাব্দে বাংলার তদানীন্তন ছোট লাট লর্ড লিটনের সেক্রেটারী চেয়ারম্যানকে জানাইলেন—গভর্ণর বাহাদুর মেদিনীপুর পরিদর্শনে যাইবেন। বীরেন্দ্রনাথ তদুত্তরে জানাইলেন—"আমারও ভ্রমণ-তালিকা নির্দ্দিষ্ট হইয়া গিয়াছে, ঐ সময় আমি বাহিরে থাকিব।" কিন্তু রায় বাহাদুর শীতলপ্রসাদ ঘোষ প্রভৃতি সরকারের একান্ত অনুগত কয়েকজন সদস্য জেলা বোর্ডের সভায় প্রস্তাব আনিলেন—গভর্ণরকে অভিনন্দন দেওয়া হউক। চেয়ারম্যান বীরেন্দ্রনাথ বলিলেন, "বহু পূর্ব্বে একবার এইরূপ অভিনন্দন দেওয়া হইয়াছিল। কিন্তু য়্যাকাউন্ট্যান্ট জেনারেল ঐ খরচ না-মঞ্জুর করায় সদস্যবর্গকেই উহা বহন করিতে হয়।" রায় বাহাদুর প্রভৃতি সদস্যগণ বলেন—"বেশ এবারেও আমরাই দিব"। তখন চেয়ারম্যান বীরেন্দ্রনাথ বলেন—"তাহা হইলে আর বোর্ডের সহিত উহার সম্পর্ক কি? প্রস্তাব বাতিল হইল। অন্য কাজ আরম্ভ হউক"। রায় বাহাদুর প্রভৃতি সদস্যগণ বোর্ডের সভা ত্যাগ করিলেন। মেদিনীপুরে লাট সাহেবের আগমন সম্পর্কে মেদিনীপুর জেলার ম্যাজিষ্ট্রেট মিঃ হিউবার্ট গ্রেহাম ও বীরেন্দ্রনাথের মধ্যে যে পত্র-ব্যবহার চলিয়াছিল তাহা এখানে উল্লেখযোগ্য।

গ্রেহামের পত্র

Midnapore
4. 10. 23.

Dear Mr. Sasmal

I should esteem it a great favour if you could come and see me now or as soon as convenient to you before 10 a. m. to-day. I wish to discuss with you the subject of calling a public meeting in the matter of His Excellency's visit. Kindly excuse this short notice.

Yours sincerely
(Sd) Hubert Graham

অর্থাৎ

মেদিনীপুর,
৪।১০।২৩

প্রিয় মিঃ শাসমল

আপনি যদি এখন অথবা আজ বেলা ১০টার পূর্ব্বে আপনার সুবিধা মত সময়ে আসিয়া আমার সহিত দেখা করেন, তাহা হইলে বিশেষ অনুগৃহীত হইব। গভর্ণর বাহাদুরের আগমন সম্পর্কে একটি সাধারণ সভা আহ্বান বিষয়ে আপনার সহিত আলোচনা কবিতে ইচ্ছা করি। অল্প সময় দিয়া আপনাকে জানাইবার জন্য ক্ষমা করিবেন।

একান্ত আপনার
( স্বাক্ষর ) হিউবার্ট গ্রেহাম

বীরেন্দ্রনাথের পত্র

Midnapore
4 10. 23

Dear Mr. Graham,

Kindly do not misunderstand me as to what I am writing below. I did not want to tell anybody about my own mentality regarding the visit, but you have forced me to do so at this stage. The duties are coming and one ought to be very careful about his own future.

I am sorry I can not personally take part in His Excellency's visit to this place. My reason is obvious. The government which sent me to jail without any evidence whatever can not expect co-operation from me on an occasion like this. I say "personally", because you have addressed me not as Chairman. I would beseech you to consider my personal feeling in this matter and excuse me for my inability to go to your place now.

Yours sincerely
(Sd) B. N. Sasmal

অর্থাৎ

মেদিনীপুর,
৪।১০।২৩

প্রিয় মিঃ গ্রেহাম

আমি নিম্নে যাহা লিখিতেছি তাহা হইতে আমাকে ভুল বুঝিবেন না। ( গভর্ণর বাহাদুরের ) আগমন সম্বন্ধে আমার নিজের মনোভাব কাহাকেও বলিতে ইচ্ছা করি নাই। কিন্তু বর্ত্তমান অবস্থায় আপনি আমাকে আমার মনোভাব ব্যক্ত করিতে বাধ্য করিয়াছেন। কর্ত্তব্য সমাগত, প্রত্যেকেরই তাহার ভবিষ্যৎ সম্বন্ধে সাবধান হওয়া উচিত।

গভর্ণর বাহাদুরের এখানে আগমনে আমি ব্যক্তিগতভাবে যোগদান করিতে পাবি না, এজন্য দুঃখিত, কারণ সুস্পষ্ট। যে গভর্ণমেণ্ট আমাকে বিনা প্রমাণে জেলে পাঠাইয়াছিলেন সেই গভর্ণমেণ্ট বর্ত্তমান ক্ষেত্রে আমার নিকট হইতে কোন প্রকার সহযোগিতা আশা করিতে পাবেন না। 'ব্যক্তিগতভাবে' এই কথা বলিবার কারণ এই যে, আপনি আমাকে চেয়ারম্যান হিসাবে পত্র লিখেন নাই। বর্ত্তমান বিষয়ে আমার ব্যক্তিগত মনোভাব বিবেচনা করিতে এবং এখন আপনার নিকটে যাইতে না পারায় ক্ষমা করিতে অনুরোধ করি।

একান্ত আপনার
( স্বাক্ষর ) বি. এন. শাসমল

গ্রেহামের পত্র

Midnapore
4. 10. 23

Dear Mr. Sasmal,

I am obliged to you for your note in which you have placed your views and your position before me. I assure you that I appreciate very much the courteous manner in which you have placed your refusal. Under the circumstances no useful purpose would be served by our meeting at the present stage,

Yours sincerely
(Sd) Hubert Graham

অর্থাৎ

মেদিনীপুর
৪।১০।২৩

প্রিয় মিঃ শাসমল,

আপনার পত্র পাইয়া বাধিত হইলাম। আপনি পত্রে আপনার মনোভাব ও অবস্থার কথা বিবৃতি করিয়াছেন। আমি নিশ্চিত বলিতেছি যে, আপনি যে প্রকার সৌজন্য সহকারে আপনার অসম্মতি জানাইয়াছেন তাহা আমি বিশেষভাবে উপলব্ধি করিয়াছি। এই অবস্থায় আপনার ও আমার মধ্যে সাক্ষাৎ হইলেও ফললাভ হইবে না।

একান্ত আপনার
( স্বাক্ষর ) হিউবার্ট গ্রেহাম

এই সময় মেদিনীপুর জেলায় যে কয়জন আই. সি এস সরকারী অফিসার ছিলেন তাঁহাদের মধ্যে তিন জন ছিলেন ইউরোপীয়। ইঁহারা সকলেই জেলা বোর্ডের সদস্য ছিলেন। জেলা বোর্ডের এক সভায় একটি ইংরেজী শব্দের ব্যবহার সম্পর্কে ঝাড়গ্রাম মহকুমার ম্যাজিষ্ট্রেট চেয়ারম্যানের নিকট ক্ষমা প্রার্থনা করেন। এই ঘটনার পর সরকার-মনোনীত সদস্য শ্রীদ্বিজেন্দ্রনাথ ভাদুড়ী চেয়ারম্যানের উপর অনাস্থা প্রস্তাব আনয়ন করেন। সংবাদ প্রচার হওয়ার সঙ্গে-সঙ্গে জেলার মধ্যে ৭৮টী সভায় বীরেন্দ্রনাথকে সমর্থন করিয়া প্রস্তাব গৃহীত হয়। নির্দিষ্ট দিনে সভা আরম্ভ হইলে ভাদুড়ী বলেন, "আমি আমার প্রস্তাব প্রত্যাহার করিতেছি।" চেয়ারম্যান বলিলেন, "তাহা এখন কিরূপে সম্ভব ?"

অবশেষে ভাদুড়ী আর কখনও এরূপ প্রস্তাব আনিবেন না প্রতিশ্রুতি দেওয়ায় তিনি প্রস্তাবটি প্রত্যাহার করিবার অনুমতি পান। যখন জেলা বোর্ডে এইরূপ ব্যাপার, তখন একদিন মেদিনীপুর জেলার তৎকালীন ম্যাজিষ্ট্রেট জেলা বোর্ডের চেয়ারম্যানকে ( বীরেন্দ্রনাথকে ) তাঁহার বাংলায় কোন কারণে আহ্বান করেন। বীরেন্দ্রনাথ ম্যাজিষ্ট্রেটের বাংলায় দেখা করিতে যান নাই। অধিকন্তু তিনি পত্র লিখিয়া ম্যাজিষ্ট্রেটকে যাহা জানাইয়াছিলেন তাহার অর্থ এই যে, ম্যাজিষ্ট্রেট যদি দরকার মনে করেন তবে তিনি চেয়ারম্যানের অফিসে আসিয়া বেলা ১১টা হইতে সন্ধ্যা ৮টার মধ্যে দেখা করিতে পারেন। পরাধীন জাতির কয়জন পুরুষ এরূপ ভাবে স্বীয় তেজস্বিতার

পরিচয় দিয়াছেন! যে মেদিনীপুর বিদ্যাসাগরকে জন্ম দিয়াছিল সেই মেদিনীপুর বীরেন্দ্রনাথকে জন্ম দিয়াছে। ধন্য মেদিনীপুর! কিন্তু দুঃখ এই যে, তুমি এখনও তোমার প্রতিবেশী কর্তৃক উপেক্ষিত-ঘৃণিত হইয়া রহিয়াছ। তোমার অপরাধ—তোমার সরলপ্রাণ, স্বাধীনচিত্ত, বীরহৃদয় সন্তানগণ অপরের তোষামোদ করিতে পারে না, তাহারা চালাকী দ্বারা কার্য্যোদ্ধার করিতে ও অতি-সস্তায় নাম জাহির করিতে অক্ষম এবং সর্ব্বোপরি উচ্চশির অবনত করিতে একেবারে বিমুখ।

বাংলার কেন্দ্রস্থল ঐ মেদিনীপুর। ইহাকে শাসমল শিশুর মত লালন-পালন করিয়া গিয়াছেন। দেশবাসী ইহা ভুলিলেও কাল ভুলিবে না। মেদিনীপুর শাসমলকে পাইয়াছিল। মেদিনীপুবেব ক্ষুব্ধ অন্তর শাসমলেরই আত্মাব জন্য গুম্‌রাইতেছে। বাংলার সেই অগ্নিস্ফুলিঙ্গ মেদিনীপুরে আগুন জ্বালাইয়া গিয়াছে। কত প্রাণ সেই শিখায় বিলীন হইয়া গিয়াছে। মেদিনীপুরেব অন্তর-দেবতাকে সন্তুষ্ট করিতে না পারিলে আরও কত প্রাণ বিলীন হইয়া যাইবে। মেদিনীপুরের অতীত উজ্জ্বল, বর্ত্তমান চঞ্চল—ভবিষ্যৎ নিশ্চিতই সুখময়। সেখানকাব পটভূমিতে বৈচিত্র্যময়তায় ছন্দ চলিতেছে। মেদিনীপুর আজ গুম্‌রাইবে, কিন্তু ইহাব মধ্য হইতেই সে শক্তির বিকাশসাধন করিবে।*

* আমার এই মন্তব্য ১৯৩৯ খ্রীষ্টাব্দের। উহার তিন বৎসর পরে ১৯৪২ খ্রীষ্টাব্দে এদেশে আগষ্ট বিপ্লব নামে বিখ্যাত যে গণ-আন্দোলন জাগিয়া উঠে, তাহাতেও মেদিনীপুর তাহার শক্তির পরিচয় দিয়াছিল। কিন্তু তাহার ইতিহাস একদল পরশ্রীকাতর বাঙালী বিকৃত করিয়াছে এবং এখনও করিতেছে।

# দশম পরিচ্ছেদ

## বঙ্গীয় ব্যবস্থাপক সভায় বীরেন্দ্রনাথ

১৯২৩ খ্রীষ্টাব্দের মধ্য ভাগ হইতে বঙ্গীয় ব্যবস্থাপক সভায় প্রবেশ করিবার জন্য সভ্য নির্ব্বাচন ব্যাপার লইয়া দেশের মধ্যে আবার এক নূতন সাড়া পড়িয়া গেল। কংগ্রেসীগণ প্রায় সকলেই স্বরাজ্য দলের মনোনীত ব্যক্তিকে সভ্য নির্ব্বাচিত করিবার জন্য ভোট সংগ্রহে মাতিয়া গেলেন। বীরেন্দ্রনাথ তাঁহার নিজ জেলা মেদিনীপুরের কাঁথি-তমলুক যুক্তকেন্দ্র হইতে সভ্যপদপ্রার্থী হইয়া দাঁড়াইলেন। আর তিনি সেই সঙ্গে ২৪ পরগণা জেলার ডায়মণ্ডহারবাব কেন্দ্র হইতেও সভ্যপদপ্রার্থী হইলেন। যখন ভোট গণনার ফল বাহির হইল, তখন দেখা গেল, বীরেন্দ্রনাথ উভয় কেন্দ্র হইতেই সভ্য নির্ব্বাচিত হইয়াছেন। ইতিপূর্ব্বে যে কোন প্রতিষ্ঠানের সভ্য নির্ব্বাচন ব্যাপারে দুই বিভিন্ন কেন্দ্র হইতে সভ্য নির্ব্বাচিত হইয়া বীরেন্দ্রনাথের মত আর কেহ সম্মানের অধিকারী হইয়াছেন বলিয়া জানা যায় নাই। বীরেন্দ্রনাথ পূর্ব্ব হইতে জানিতেন যে, বঙ্গীয় ব্যবস্থাপক সভায় চিত্তরঞ্জনকে লইয়া যাইতে হইবে। সেজন্য তিনি তাঁহার নিজ জেলার আসনখানি চিত্তরঞ্জনকে ছাড়িয়া দিয়াছিলেন। এই ব্যাপারে বীরেন্দ্রনাথের যে কেবল রাজনৈতিক জ্ঞান ও কর্ত্তব্য-বুদ্ধি প্রকাশ পাইয়াছে তাহা নহে, তিনি যে চিত্তরঞ্জনকে শ্রদ্ধা করিতেন তাহারও প্রকৃষ্ট প্রমাণ প৾ওয়া গিয়াছে। চিত্তরঞ্জন মেদিনীপুর হইতে সভ্য নির্ব্বাচিত হইলেন, কাজেই চিত্তরঞ্জনকে মেদিনীপুরের প্রতিনিধি বলিয়া দাবী করিবার অধিকার মেদিনীপুরবাসীর আছে।

বঙ্গীয় ব্যবস্থাপক সভার সভ্য নির্বাচনে চিত্তরঞ্জন চালিত স্বরাজ্য দলের মনোনয়ন দেওয়ার ব্যাপারে একটা ভীষণ ভ্রান্তি বা অন্যায় ঘটিয়াছিল মনে করি। উহাকে চিত্তরঞ্জনের বিজয় বলিয়া ঘোষণা করা হইলেও, পরবর্ত্তী ঘটনাপ্রবাহ প্রমাণ করিতেছে যে, উহা চিত্তরঞ্জনের রাজনৈতিক প্রজ্ঞার অভাব। ঐ নির্বাচনের সময় তিনি ২৪ পরগণা জেলার বারাকপুর নির্বাচন কেন্দ্রে স্যার সুরেন্দ্রনাথের বিরুদ্ধে ডাঃ বিধানচন্দ্র রায়কে স্বরাজ্য দলের মনোনয়ন দেন। তখন চিত্তরঞ্জনের যেরূপ প্রতিপত্তি, তাহাতে স্যার সুরেন্দ্রনাথ পরাজিত হন।

সুরেন্দ্রনাথ ভারতে রাষ্ট্রীয় চেতনা বা জাতীয়তাবোধ জাগ্রত করার অগ্রদূত ছিলেন। ১৯০৫ খৃষ্টাব্দের বঙ্গভঙ্গ প্রতিরোধ আন্দোলনের তিনি ছিলেন প্রধান নেতা। ১৯১৯ খৃষ্টাব্দের মণ্টেগু-চেমস্‌ফোর্ড শাসনসংস্কার মানিয়া লইয়া স্যার সুরেন্দ্রনাথ বার্ষিক ৬৪ হাজার টাকা বেতনে বাংলার অন্যতম মন্ত্রী নিযুক্ত হন। সেজন্য তাঁহাকে দেশবাসীর নিকট হইতে অনেক তিরস্কার ও লাঞ্ছনা পাইতে হইয়াছিল। সে-সময় তাঁহারই প্রতিষ্ঠিত রিপণ কলেজের ( বর্ত্তমান সুরেন্দ্রনাথ কলেজ ) ছাত্রগণ তাঁহার উপর পাদুকা নিক্ষেপ করিয়াছিল। কেহ কেহ বলেন, ছাত্রগণ তাঁহার গলায় জুতার মালা পরাইয়া দিয়াছিল। যাহা হউক, সুরেন্দ্রনাথকে যাহারা লাঞ্ছিত করিয়াছিল বা তাঁহাকে লাঞ্ছিত করিবার প্ররোচনা দিয়াছিল, তাহারা আদৌ উচিত কাজ ত করে নাই, অধিকন্তু গর্হিত কাজ করিয়াছিল বলিতে হয়।

সুরেন্দ্রনাথ যে-সময় বিদেশী সরকারের অধীনে মন্ত্রীত্ব গ্রহণ করিয়াছিলেন তাহার ১৮ বৎসর পরে ১৯৩৭ সালে অসহযোগী গান্ধীজী তাঁহার প্রিয় অনুচর-দিগকে সেই বিদেশী অত্যাচারী বৃটিশ শাসকদের অধীনে মন্ত্রীত্ব গ্রহণ করিতে পরামর্শ দিয়াছিলেন। মহামতি গোখেল যে বলিয়াছিলেন—বাঙ্গালী আজ যাহা চিন্তা করে, অন্যান্য ভারতবাসী পরদিন তাহা চিন্তা করে (What Bengal thinks to-day, the rest of India thinks to-morrow), সেকথা এক্ষেত্রেও সত্য। ভারতে বৃটিশ সরকারের অধীনে মন্ত্রীত্ব গ্রহণের প্রয়োজনীয়তা গান্ধীজীর বহু পূর্ব্বেই সুরেন্দ্রনাথ উপলব্ধি করিয়াছিলেন। কেবল বাঙ্গালীর নেতৃত্ব স্বীকার করা হইবে না বলিয়া বাঙ্গালীর রাজনৈতিক বুদ্ধি ও দূরদৃষ্টিকে দল বাঁধিয়া নস্যাৎ করা হইয়াছিল। যাহা হউক, চিত্তরঞ্জন সুরেন্দ্রনাথের বিরুদ্ধে কোন নির্বাচন-প্রার্থীকে স্বরাজ্য দলের মনোনয়ন না দিলেই ভাল করিতেন। সুরেন্দ্রনাথকে নির্বাচনে পরাজিত করায় তাঁহার রাজনৈতিক অদূরদর্শিতাই প্রমাণিত হইয়াছে। সুরেন্দ্রনাথ স্বায়ত্ত শাসন বিভাগের মন্ত্রী হইয়া কলিকাতা মিউনিসিপ্যালিটিকে কলিকাতা কর্পোরেশনে উন্নীত করিয়াছিলেন এবং চেয়ারম্যানের পদের পরিবর্ত্তে মেয়রের পদ সৃষ্টি করিয়াছিলেন।

এই কলিকাতা কর্পোরেশনই পরে বাংলার বিশেষতঃ কলিকাতার অনেক কংগ্রেস নেতার বহুবিধ কলহ-বিবাদ, মারামারি এমন কি ইতরামির কেন্দ্রস্থল হইয়া উঠিয়াছিল।

বাঙ্গালী আজ যে-সব কারণে রাষ্ট্রনীতিক্ষেত্রে শোচনীয় দুর্দশায় পতিত হইয়াছে, সেগুলির মধ্যে প্রধান কারণগুলির দুইটি হইল সুরেন্দ্রনাথকে অপমান ও চিত্তরঞ্জনের রাজনৈতিক অদূরদর্শিতা। চিত্তরঞ্জন সুরেন্দ্রনাথকে সহ্য করিতে পারেন নাই, কিন্তু তিনি তাঁহার সৃষ্ট ফল উপভোগ করিতে উৎসাহী হইয়াছিলেন—তিনি কলিকাতা কর্পোরেশনের প্রথম মেয়র হইয়াছিলেন।

বঙ্গীয় ব্যবস্থাপক সভায় বীরেন্দ্রনাথের উপর স্বরাজ্য দলের কাজ পরিচালিত করিবার ভার ছিল। ব্যবস্থাপক সভায় তিনি স্বরাজ্য দলেব হুইপ ছিলেন। স্বরাজ্য দল পরিচালনে বীরেন্দ্রনাথ চিত্তরঞ্জনের উপযুক্ত সহকর্ম্মী। চিত্তরঞ্জন মুসলমানদিগের সহিত যে চুক্তি করেন, একমাত্র শাসমলই তাহার পোষকতা করিতেন এবং এইজন্য তাঁহাকে বহু নির্য্যাতন সহ্য করিতে হইয়াছিল। কলিকাতার একদল লোক বলিত—"শাসমল, ও মুসলমানের সামিল, ও মুসলমানের সঙ্গে চুক্তি করবে এ আর আশ্চর্য্য কি?" বীরেন্দ্রনাথ চিত্তরঞ্জনকে অন্তরের সহিত ভক্তি ও শ্রদ্ধা করিতেন। কিন্তু তাঁহার গোঁড়া ভক্ত ছিলেন না। কোন কারণে কোন সময়ে রাজনৈতিক ব্যাপারে মতভেদ হইলে বীরেন্দ্রনাথ সুস্পষ্ট ভাবে আপনার অভিমত প্রকাশ করিতেন। বীরেন্দ্রনাথ অন্তরে যাহা সত্য বলিয়া বুঝিতেন তাহা অপরের মনঃপূত বা প্রীতিকর হইবে কিনা তৎপ্রতি ভ্রূক্ষেপ না করিয়া সুস্পষ্ট অথচ দৃঢ়ভাবে সেই সত্য প্রকাশ করিতেন। চিত্তরঞ্জনের প্রতি ব্যবহারেও ইহার ব্যতিক্রম দৃষ্ট হয় নাই। চিত্তরঞ্জনের মত নেতাকেও বীরেন্দ্রনাথ আপনার পরিচ্ছন্ন অভিমত জ্ঞাপন করিতে অথবা আবশ্যক হইলে তাঁহার ত্রুটি প্রদর্শন কবিতে কিছুমাত্র দ্বিধাবোধ করিতেন না। তিনি চিত্তরঞ্জনের কথা মানিয়া চলিতেন। কিন্তু কোন সময় তাহা বিবেক-বিরোধী বোধ হইলে তিনি সেই কথা পরীক্ষা করিয়া দেখিতে ভুলিতেন না। তৎকালে একমাত্র বীরেন্দ্রনাথই চিত্তরঞ্জনের কথার বিরোধিতা করিতে বা তাঁহার সহিত তর্ক-বিতর্ক করিতে সাহসী ও সমর্থ ছিলেন।

বঙ্গীয় ব্যবস্থাপক সভায় ও সেই সঙ্গে দেশ-বিদেশে স্বরাজ্য দলের ক্ষমতা প্রদর্শন করিবার জন্য নায়ক চিত্তরঞ্জনকে নানা ফন্দী-ফিকির অবলম্বন করিতে হইয়াছিল। চিত্তরঞ্জনের ভক্ত, তৎকালীন বঙ্গীয় ব্যবস্থাপক সভার স্বরাজ্যদল-মনোনীত সভ্য ৺হেমন্তকুমার সরকার 'দেশবন্ধু-স্মৃতি' গ্রন্থে লিখিয়াছেন—"দেশবন্ধু ইন্‌ডিপেন্‌ডেণ্ট ন্যাশ্‌ন্যালিষ্ট দল ও মুসলমান দলের কয়েকজনের

সহিত রফা করিয়া তিন-তিন বার মন্ত্রিগণের বেতন নাকচ প্রস্তাব পাশ করেন। এই অসাধ্য সাধন করিতে গিয়া তাঁহাকে কত প্রকার হীনতা স্বীকার করিতে হইয়াছে তাহার আর ইয়ত্তা নাই। অনুরোধ, উপরোধ, আবদার তো ছিলই, এমন কি, রংপুরের একজন সভ্যের পায়ের নিকটে হাত রাখিতেও দেখিয়াছি।" চিত্তরঞ্জনের এইভাবে জোড়াতালি দিয়া কার্য্যোদ্ধারের চেষ্টার মধ্য দিয়া স্বরাজ্য দলে ঘুণ ধরিতে আরম্ভ করে।

১৯২৪ খ্রীষ্টাব্দের প্রথম ভাগে চিত্তরঞ্জন, সুভাষচন্দ্র বসুর 'ফরোয়াড' কাগজের সম্পাদক হওয়ার কথা বীরেন্দ্রনাথকে জানান। কিন্তু ইতিপূর্ব্বেই সুভাষবাবু বঙ্গীয় প্রাদেশিক রাষ্ট্রীয় সমিতির সম্পাদক হইয়া কংগ্রেসের নীতিবিরোধী লোকদিগের প্রতি নানাভাবে রাজনৈতিক সহানুভূতি প্রদর্শন করায় শাসমল বুঝিতে পারেন যে, সুভাষবাবু 'ফরোয়ার্ড' কাগজের সম্পাদক হইলে তাঁহার পক্ষে ঐ কাগজের ম্যানেজিং ডিরেক্টারের কাজ সুষ্ঠুভাবে সম্পন্ন কবা সম্ভব হইবে না। সেই জন্য তিনি স্বেচ্ছায় 'ফরোয়াড' পত্রিকার ম্যানেজিং ডিরেক্টারের পদ ত্যাগ করেন।

১৯২৪ খ্রীষ্টাব্দে কলিকাতা মিউনিসিপ্যাল আইন নূতন সংস্কৃত হইয়া প্রবর্ত্তিত হয়। এই সংস্কৃত আইনে কলিকাতা মিউনিসিপ্যালিটির 'কলিকাতা কর্পোরেশন' নাম হয় এবং চেয়ারম্যানের পবিবর্ত্তে নূতন মেয়রের পদ সৃষ্টি হয়। এই মিউনিসিপ্যাল নির্ব্বাচনেও স্বরাজ্য দল চিত্তরঞ্জনকে পুরোভাগে রাখিয়া কর্পোরেশন দখল করে। চিত্তরঞ্জন ১৯২৪ খৃষ্টাব্দেব ১৬ই এপ্রিল মেয়র নির্ব্বাচিত হন। কর্পোরেশন অধিকার করার পর চিত্তরঞ্জন, বীরেন্দ্রনাথকে কর্পোরেশনে প্রধান কর্ম্মকর্ত্তার ( Chief Executive Officer ) পদে নিযুক্ত করিতে ইচ্ছা করেন এবং তাঁহাকে প্রতিশ্রুতিও দেন। কিন্তু ভিতরে ভিতরে কেহ-কেহ শাসমল 'মাহিষ্য' বলিয়া আপত্তি তুলিতে থাকেন এবং চিত্তরঞ্জনের নিকট সুভাষচন্দ্র বসুর নাম উত্থাপন করিয়া তাঁহাকে প্রধান কর্ম্মকর্ত্তার পদে নিযুক্ত করিতে অনুরোধ করেন। তাঁহাদেরই প্ররোচনায় চিত্তরঞ্জনও সুভাষচন্দ্রকে ঐ পদে নিযুক্ত করিতে সঙ্কল্প করেন। এই প্রধান কর্ম্মকর্ত্তার পদে নিয়োগ ব্যাপার লইয়া কেহ-কেহ শাসমলকেই দোষান্বিত করেন। কিন্তু প্রকৃত ব্যাপার তাহা নহে।

কলিকাতা কর্পোরেশনের প্রধান কর্ম্মকর্ত্তা নিয়োগের কিছুদিন পূর্ব্বে শাসমল চিত্তরঞ্জনকে বঙ্গীয় প্রাদেশিক রাষ্ট্রীয় সমিতির কার্য্যকরী সভার এক অধিবেশনে

এ-বিষয়ে জিজ্ঞাসা করেন। তখন চিত্তরঞ্জন কিছু না বলিয়া চলিয়া যান। ইহার দিন কয়েক পরে বীরেন্দ্রনাথের বাসায় তাঁহার পরিচিত দুই তিনটি যুবক উপস্থিত হইয়া বলে, "মশায়, আমরা একটা প্রস্তাব নিয়ে আপনার কাছে এসেছি, যদি একটু শোনেন, ভাল হয়।" শাসমল পূর্ব্ব হইতেই ঐ যুবকদের মতি-গতি জানিতেন। তিনি বলেন—"তোমরা যে প্রস্তাব উত্থাপন করতে চাচ্ছ তা আমার কাছে গ্রহণীয় নয় জেনেও এসেছ। তবে বল্‌তে চাও বল।" তখন জনৈক যুবক বলে, "কলিকাতা কর্পোরেশনের চীফের পোষ্ট নিয়ে গোলমাল চলেছে, তা'ত আপনি শুনেছেন। আমাদের দলের একজন মাসিক পাঁচ শত টাকা নিয়ে বাকী টাকাটা আমাদের দলের ফাণ্ডে দিতে রাজী আছেন। এখন আপনি যদি মাসে পাঁচ শত টাকা নিয়ে বাকী টাকাটা আমাদের ফণ্ডে দিতে রাজী হন, তা'হ'লে আমবা দেশবন্ধুর কাছে আপনার নাম প্রস্তাব করি। দেশবন্ধু নিশ্চয়ই আমাদের প্রস্তাবে রাজী হবেন। তা হলেই গোলমাল চুকে যায়।"

ইহাতে বীবেন্দ্রনাথ অত্যন্ত ক্রুদ্ধ হন এবং সহসা দাঁড়াইয়া উঠিয়া যুবকদিগকে কিল-চড মাবিযা গলা ধাক্কা দিয়া তাঁহার বাসা হইতে তাডাইয়া দেন। আমাদেব মনে হয়, এই যুবকেবা কেবলমাত্র বীবেন্দ্রনাথের মন ও মত পবীক্ষা কবিবার জন্য একটা অজুহাত অবলম্বন কবিয়া আসিয়াছিল। তাহাবা ভালভাবেই জানিত—বীরেন্দ্রনাথ এই প্রস্তাবে কখনই রাজী হইতে পারেন না। তবু যাই একবাব জ্বালাতন কবিয়া আসি। এই যুবকেব দল ১৯২৬ খৃষ্টাব্দে বঙ্গীয় প্রাদেশিক বাষ্ট্রীয় সম্মেলনের কৃষ্ণনগব অধিবেশনে সভাপতিব (বীরেন্দ্রনাথের) অভিভাষণেব মিথ্যা ত্রুটি উল্লেখ করিয়া কুৎসিত কলহ সৃষ্টি করিয়াছিল এবং পবে তাঁহার উপব অন্যায়ভাবে অনাস্থা প্রস্তাব পাশ করিয়াছিল। ইহাদের মধ্যে কেহ বা পরে আইন সভাব সভ্য, কেহ বা অহিংস কংগ্রেসের তথাকথিত নেতা হইয়াছিলেন। কিন্তু তখনও তাঁহারা শাসমলের নামে জলগ্রহণে একান্ত পরাঙ্মুখ ছিলেন। কারণ সব পার্থক্যের সহিত আপোষ সম্ভব হইলেও ব্যক্তিগত স্বার্থ ও জাতিবিদ্বেষ মাথা খাড়া করিয়া রহিয়াছিল।

উপরোক্ত ঘটনার পরদিন বীরেন্দ্রনাথ চিত্তরঞ্জনের সহিত দেখা করিয়া বলেন —"আপনি বিপ্লবী (revolutionary)-দিগকে কংগ্রেসে আসিতে দিতেছেন। তাহারা কংগ্রেসের মধ্যে থাকিয়া তাহাদের দলের কাজ করিতেছে।"

চিত্তরঞ্জন বলেন—"তাহারা চারি আনা চাঁদা দিয়াছে, সুতরাং তাহারা থাকিবে।" (বলা বাহুল্য, কংগ্রেসের সাধারণ সভ্য হওয়ার চাঁদা চারি আনা) তখন শাসমল বলেন,—"ইহার জন্য যদি কংগ্রেস কখনও জাহান্নামে যায় তখন আপনাকে দায়ী হইতে হইবে।" ইহার পর শাসমল চলিয়া যান।

সে-দিন রাত্রে যুবকগণ বীরেন্দ্রনাথকে যে কথা বলিয়াছিল তাহা তিনি শ্রীঅনিলবরণ রায় প্রভৃতি সহকর্ম্মীদিগকে জানান। অনিলবাবু বলেন—"এখানে (অর্থাৎ কংগ্রেসে) merit অর্থাৎ গুণের স্থান নাই।" তিনি আরও বলেন যে, প্রকৃত ব্যাপার তিনি অনুসন্ধান করিয়া দেখিবেন। অনিলবাবু অনুসন্ধানের পর বীরেন্দ্রনাথকে জানান যে, ৬।৭টি দল সুভাষবাবুকে দাঁড় করাইয়াছে। অনিলবাবু সকল দলকে শাসমলের অনুকূলে রাজী করাইয়াছিলেন। কিন্তু তিনি একটি দলকে রাজী করাইতে পারেন নাই, তাহা revolutionary (বিপ্লবী) দল।

এই সব ব্যাপার চিত্তরঞ্জনের কর্ণগোচর হয়। তিনি পরলোকগত আবুল কালাম আজাদকে দিয়া শাসমলকে ডাকিয়া পাঠান। শাসমল চিত্তরঞ্জনের নিকট উপস্থিত হইলে তিনি বলেন, "তুমি Chief Executive Officer (প্রধান কর্ম্মকর্ত্তা) হইবে ঠিক হইয়া রহিয়াছে, তুমি সন্দেহ করিতেছ কেন?" তখন শাসমল বলেন—"বড় বড় কাউন্সিলার (সভ্য) আমাকে বলিয়াছেন, আপনি সুভাষবাবুকে ভোট দিবার জন্য তাঁহাদিগকে অনুরোধ করিয়াছেন।" চিত্তরঞ্জন বলেন—"উহা মিথ্যা কথা।" তখন বীরেন্দ্রনাথ বলেন—"তাহা হইলে আপনি party meetingএ (অর্থাৎ স্বরাজ্য-দলের সভায়) বলিয়া দিবেন যে, আপনি সুভাষবাবুর পক্ষ অবলম্বন করেন নাই। তাহার পর যাহা হয় হইবে।" এই প্রস্তাবে চিত্তরঞ্জন সম্মত হন।

ইহার দুই-এক দিন পরে (তৎকালে জীবিত এখন পরলোকগত) নির্ম্মলচন্দ্র চন্দ্রের বাড়ীতে স্বরাজ্য-দলের সভা হয়। তাহাতে রামতারণ বন্দ্যোপাধ্যায় কলিকাতা কর্পোরেশনে প্রধান কর্ম্মকর্ত্তার পদের জন্য শাসমলের নাম প্রস্তাব করেন এবং নসিম আলি[১] তাহা সমর্থন করেন। চিত্তরঞ্জনের যে statement (অর্থাৎ বিবৃতি) দেওয়ার কথা ছিল তাহা তিনি দেন নাই। ভোটের সময়

(১) ইনি পরে কলিকাতা হাইকোর্টের প্রধান বিচারপতি হন। ইনি এখন পরলোকগত।

বীরেন্দ্রনাথের নাম টিকিল না। সুভাষবাবু স্বরাজ্য-দলের পক্ষ হইতে প্রধান কর্ম্মকর্ত্তাপদে মনোনীত হইলেন। ইহার পর ২৪শা এপ্রিল কর্পোরেশনের সভায় মাসিক ১৫০০ (পনর শত টাকা) বেতনে তিনি ঐ পদে নিযুক্ত হন।

চিত্তরঞ্জনের অন্যতম প্রিয় শিষ্য ও ভক্ত হেমন্তকুমার সরকার তাঁহার "দেশবন্ধু-স্মৃতি" পুস্তকের ৫০তম পৃষ্ঠায় লিখিয়াছেন—"সে-বার নদীয়া জেলার ভেড়ামারা গ্রামে নদীয়া জেলা প্রজা কন্‌ফারেন্‌সের (অর্থাৎ প্রজা সম্মেলনের) অধিবেশন ছিল। আমি সভাপতি নির্ব্বাচিত হইয়াছিলাম। স্বয়ং দেশবন্ধু সে সভায় উপস্থিত হওয়াতে বিস্তর জনসমাগম হইয়াছিল। ভেড়ামারায় যেখানে দেশবন্ধু ছিলেন, মিঃ এ. সি. ব্যানার্জ্জিও সেইখানে আশ্রয় লইয়াছিলেন। কথায়-কথায় বুঝা গেল, মিঃ ব্যানার্জ্জি কর্পোরেশনের চীফ্ এক্‌জিকিউটিভ্ অফিসারের পদপ্রার্থী হইয়া এই সুযোগে রথ-দেখা কলা-বেচা দুই-ই করিতে আসিয়াছিলেন। কলিকাতা হইতে আসিবার আগে শ্রীযুক্ত বীরেন শাসমল আমায় বলিয়াছিলেন যে, কর্পোরেশনের ঐ পদে দেশবন্ধু যদি তাঁহাকে মনোনীত করেন, তাহা হইলে তিনি মাসিক পাঁচ শত টাকা মাত্র য়্যালাউয়েন্‌স্ লইয়া কাজ করিতে রাজী আছেন।[১] মিঃ ব্যানার্জ্জির প্রস্তাবের পব সুযোগ বুঝিয়া আমি শ্রীযুক্ত শাসমলের কথা জানাইলাম। দেশবন্ধু স্বস্তির নিঃশ্বাস ছাড়িয়া বলিলেন, বীরেন দরখাস্ত করলে আমি বাঁচি। হরিধন দত্ত, অশ্বিনী বাঁড়ুয্যে ও জে. সি মুখার্জ্জী তিনজনে ধরেছে। বীরেনের নাম প্রস্তাব হলে এদের আমি সাফ জবাব দিতে পাবি। ভেড়ামারা হইতে ফিবিয়া আমি শ্রীযুক্ত শাসমলকে দেশবন্ধুর মনোভাব জানাইলাম। কিন্তু এই কথা প্রচার হইবামাত্র কলিকাতার দলের মধ্যে ভীষণ ষড়যন্ত্র হইয়া গেল। 'মেদিনীপুরের ক্যাওট' এসে কলিকাতায় বাজত্ব করবে?—একথাটাও দলের একজন পাণ্ডার মুখে শুনা গেল। শাসমলকে হঠাইতে শ্রীযুক্ত সুভাষচন্দ্রকে নানা ফিকিরে খাড়া করা হইল। পার্টিতে ভোটের সময় শাসমলের নাম টিকিল না। দেশবন্ধুও দলভঙ্গের ভয়ে আর জোর করিতে পারিলেন না।"

(১) শাসমল যে মাসিক মাত্র পাঁচশত টাকা মাহিনা লইয়া কলিকাতা করপোরেশনের চীফ্ এক্‌জিকিউটিভ্ অফিসারের কাজ করিতে রাজী ছিলেন, তাহা তিনি সংবাদপত্রে লিখিয়া সকলকে জানাইয়া দিয়াছিলেন।

১৯২৪ খৃষ্টাব্দের ১লা মে তারিখের কলিকাতার ক্যাপিট্যাল ( Capital ) পত্রিকা কলিকাতা করপোরেশনের চীফ একজিকিউটিভ অফিসারের পদে স্বরাজ্য দলের মনোনীত ব্যক্তি নিয়োগ সম্বন্ধে লিখিয়াছিলেন—

On the command of Mr. C. R. Das, the Mayor, the Swarajists in the Calcutta Corporation at the meeting last week elected Mr. Subhas Chandra Basu, his well-behaved disciple, as Chief Executive Officer on Rs. 1500 per mensem.

There have been many farces played in the hall of Calcutta Corporation, but none so droll as this. It had been originally decided by the Swarajist caucus to reward the services of Mr. Sasmal with the glittering job of Chief Executive Officer. Later on it was discoursed that his preferment would offend the 'Kayastha clique', a risk Boss-Dass could not afford to run. So the strong man of Midnapore was pushed out of the way to make room for the Ex-Civil Servant who boldly left the celestials to become a non-co-operator.

অর্থাৎ মিঃ সি. আর. দাশের আদেশে গত সপ্তাহে করপোরেশনে স্বরাজ্য-দলের সভ্যগণ এক সভায় তাঁহার সুশীল শিষ্য সুভাষচন্দ্র বসুকে মাসিক পনর শত টাকা বেতনে প্রধান কর্ম্মকর্ত্তার পদে নিযুক্ত করিয়াছেন। কলিকাতা কবপোরেশনের কক্ষে অনেক প্রহসন হইয়া গিয়াছে, কিন্তু এমন হাস্যকর ব্যাপার আর ঘটে নাই। প্রথমে স্বরাজী সভ্যগণ মিঃ শাসমলকে লোভনীয় চীফ একজিকিউটিভ অফিসারের পদে নিযুক্ত করিয়া তাঁহার কর্ম্মের পুবস্কার দিবেন স্থির করিয়াছিলেন। কিন্তু পরে এইরূপ কথাবার্ত্তা চলিতে থাকে যে, মিঃ শাসমলকে চীফ্ একজিকিউটিভ অফিসারের পদে নিয়োগ করিলে মতলববাজ কায়স্থগণ চটিয়া যাইবেন। দলপতি দাশ এই বিপদের সম্মুখীন হইতে অপারগ। যে পূর্ব্বতন সিভিলিয়ান অসহযোগী হইবার জন্য দিব্য আরামের চাকুরী বর্জ্জন করিয়াছিলেন, তাঁহাকেই উক্ত পদে বসাইবার জন্য মেদিনীপুরের বলিষ্ঠ ব্যক্তিকে সজোরে সরাইয়া দিয়া কোণঠাসা করিবার ব্যবস্থা করা হইল।

উল্লিখিত প্রকারের অবাঞ্ছনীয় মনোবৃত্তি বাংলার শুধু রাজনীতি-ক্ষেত্রে নহে, অন্যান্য বহু জনহিতকর ব্যাপারে তুষের আগুনের ন্যায় ধূমায়িত হইতে

থাকায় বাংলার অবস্থা আজ এমন কাজিযাময়। এই প্রকার মনোবৃত্তি লইয়া প্রকৃত স্বাধীনতা অর্জন করা যায় না। তবে যদি কখনও এই বিশাল ভারতের রাষ্ট্রীয় স্বাধীনতা উল্লিখিত-মনোবৃত্তি-সম্পন্ন ব্যক্তিদের দ্বারা অর্জিত হয়, তবে তাহাতে নিষ্পেষিত ভারতবাসীর পক্ষে রাষ্ট্রীয় স্বাধীনতার সুখ আস্বাদন করিবার সম্ভাবনা থাকিবে না। তাহাদের দুঃখরজনী প্রভাত হইবে না। তাহারা আজ যে তিমিরে কাল হরণ করিতেছে[১] তাহাদিগকে সেই তিমিরে কত অনির্দ্দিষ্ট কালের জন্য নিমজ্জিত থাকিতে হইবে।

বাংলার স্বাধীনতা-সংগ্রামে চিত্তরঞ্জনের রাজনীতিক জীবনে শাসমল যে কিরূপ জড়িত ছিলেন তাহা পাঠক-পাঠিকাগণকে একে-একে দেখাইতে চেষ্টা করিয়াছি। চিত্তরঞ্জন বীরেন্দ্রনাথকে ডাকিয়া একটা মুখের কথা বলিতে পারিলেন না। কি অবস্থা-বিপাকে পতিত হইয়া তিনি এরূপ বিসদৃশ আচরণ করিতেছেন, সে-বিষয়ে একবার সহকর্মী শাসমলের সহিত পরামর্শ করিতে কুণ্ঠাবোধ করিলেন। তিনি যাঁহার সহিত অহিংস আন্দোলনের প্রারম্ভ বা পূর্ব্ব হইতে এ পর্য্যন্ত প্রত্যেক ব্যাপারে এক সঙ্গে কাজ করিয়াছেন, যিনি অবিচার পাইয়াও প্রতিহিংসা পোষণ না করিয়া নীরবে আপনার কর্ত্তব্য করিয়া যান, তাঁহাকে একটা কথা বলা তিনি দরকার মনে করিলেন না। চিত্তরঞ্জন শাসমলকে একখানি পত্র লিখিয়া করপোরেশনের চীফ্ একজিকিউটিভ অফিসারের ( প্রধান কর্ম্মকর্ত্তার ) পদে সুভাষচন্দ্রের নিয়োগের কথা জানাইয়া দিলেন। তিনি যে বীরেন্দ্রনাথের সহিত আর এক যোগে কাজ করিতে পারেন না বা তাঁহাকে বিশ্বাস করিতে পারেন না, এই কথাটাই যেন দেশবন্ধুর পত্র লেখার রীতির মধ্য দিয়া ফুটিয়া বাহির হইল। চিত্তরঞ্জন তথা স্বরাজ্য দলের উপর কোন্ দুষ্ট প্রভাব বিস্তৃত হইল? দলের প্রাধান্য ও জাতি-বিদ্বেষের প্রাধান্য।

জাতি-বিদ্বেষের কথায় কেবলমাত্র বলিতে পারি, বিবেকানন্দ ১৮৯৪ খৃষ্টাব্দে আমেরিকা হইতে দিউমানজি সাহেবকে যে পত্র লিখিয়াছিলেন তাহাতে জানাইয়াছিলেন, বাঙ্গালী হিন্দুরা জগতের মধ্যে সব চেয়ে বেশী ঈর্ষ্যাক্রান্ত জাতি। বিশেষজ্ঞগণ স্থির করিয়াছেন, এই ঈর্ষ্যার উৎপত্তি সভ্যতার চাপে।

(১) ইহা ১৯৩৯ সালের মন্তব্য। খণ্ডিত ভারতের শাসনশক্তি বিশ্বাসঘাতক কংগ্রেসীদের হাতে আসার পরে আজ ১৯৬১ সালে এই মন্তব্য পরিবর্ত্তনের আদৌ প্রয়োজন নাই।

ইহা যৌনক্ষুণ্ণ বাঙ্গালী হিন্দুর অস্থিরাত্মক মনের উপর অপরিবর্ত্তনীয় সমাজের অর্থনৈতিক ব্যক্তিকরণ। শ্রেণীউচ্চতার পরিচয় কি এই সর্পিল গতিতে ?

বীরেন্দ্রনাথের মন তিক্ত হইয়া উঠিল। তিনি এই জন্য ক্ষুব্ধ ও বিস্মিত হইলেন যে, দেশের স্বাধীনতা-সংগ্রামে তাঁহাকে জাতিতে ছোট বলিয়া ও মতভেদের জন্য দলাদলি করিয়া তাড়াইয়া দিল। এই ব্যাপারে চালাকী বা কৌশলজাল যে কোথায় তাহা তাঁহার বুঝিতে বাকী রহিল না। ১৯২৪ খৃষ্টাব্দের মাঝামাঝি বীরেন্দ্রনাথ কলিকাতা হইতে মেদিনীপুর চলিয়া গেলেন। প্রকৃত পক্ষে এই সময় হইতে তিনি বাংলার রাজনীতিক্ষেত্র হইতে দূরে সরিয়া ছিলেন বটে, কিন্তু মেদিনীপুরের রাজনীতির সহিত জড়িত ছিলেন।

## শাসমলের প্রতি অবিচারে আচার্য্য প্রফুল্লচন্দ্রের মনোবেদনা

আচার্য্য প্রফুল্লচন্দ্র রায় ১৯২৪ খৃষ্টাব্দের ১১শা সেপ্টেম্বর তারিখে বীরেন্দ্রনাথকে লিখিত পত্রের এক স্থানে বলিয়াছেন—"আপনার Public Life ( জনসেবার ক্ষেত্র ) হইতে বিদায় গ্রহণ দেশের পক্ষে বড়ই দুর্ভাগ্য। তবে একথাও বলি স্বরাজ্য দল যেরূপ নৈতিক দুর্নীতি ও ব্যভিচার বলে দল পাকাইবার চেষ্টা করিতেছেন, তাহাতে কোনও আত্মসম্মানজ্ঞান-বিশিষ্ট লোক ইহার মধ্যে থাকিতে পারে না। আমি কাঁথির জনসাধারণের সভায় বলিয়াছিলাম যে, দেশবন্ধুর পরই আপনার স্বার্থত্যাগ—স্বয়ং ঋণজালে জড়িত এবং পুনরায় ব্যবসায়ে প্রবৃত্ত হন কিনা জানি না। আপনি যদি Practice ( আইন ব্যবসায় ) না করেন, তবে সংসার কি প্রকারে চালাইবেন বুঝি না। কলিকাতা করপোরেশনের Chief Executive Officer ( চীফ্ একজিকিউটিভ অফিসার )-এর পদ আপনারই প্রাপ্য জানিতাম। কিন্তু স্বরাজ্য দলের কি অভিসন্ধি ছিল জানি না। আপনাকে চালাকী করিয়া ignore ( উপেক্ষা ) করিল।"

# একাদশ পরিচ্ছেদ

## বাংলা সরকারের মন্ত্রীত্ব ও বাংলা কংগ্রেসের নেতৃত্ব প্রত্যাখ্যান

১৯২৪ খৃষ্টাব্দে বীরেন্দ্রনাথের আর্থিক অবস্থা অত্যন্ত খারাপ হইয়া পড়ে। তিনি অর্থাভাবে কিছু-কিছু পৈতৃক সম্পত্তি বিক্রয় করিতে আরম্ভ করেন। এই সময় বাংলার বার্ষিক ৬৪ হাজার টাকা বেতনের মন্ত্রীর পদ গ্রহণের জন্য বীরেন্দ্রনাথের নিকট অনুরোধ আসে। তিনি মন্ত্রীর পদ গ্রহণে অসম্মত হন। এই সময় বীরেন্দ্রনাথের দারুণ অর্থাভাবের কথা স্মরণ করাইয়া তাঁহার কোন-কোন বন্ধু তাঁহাকে মন্ত্রীর পদ গ্রহণের জন্য বিশেষ ভাবে জিদ করেন। কিন্তু শাসমল আপন কর্ত্তব্যে অটল, সেখানে বন্ধুত্বের প্রশ্ন নাই, আত্মীয়তার কথা নাই, আছে নৈতিক কঠোরতা ও নির্ম্মম সংযম। এই ভাবে আত্মীয়-স্বজনের অনুরোধের মর্য্যাদা রক্ষা না করিয়া যেমন তিনি একদিকে তাঁহাদের ক্ষোভের কারণ হইয়াছিলেন এবং আর্থিক দুর্গতি দূরীকরণের সহজ উপায় পরিহার করিয়া পারিবারিক দৈন্য ও ঋণজাল বৃদ্ধি করিয়াছিলেন, তেমনি অন্যদিকে তিনি আপনাকে কঠোর পরীক্ষাগ্নির মধ্যে তিলে-তিলে দগ্ধ করিয়া মহীয়ান্ ও সমুজ্জ্বল হইয়া উঠিয়াছিলেন। বীরেন্দ্রনাথ সহজ পথের পথিক নয়, দুর্গম বন্ধুর পথের তিতিক্ষা-পরায়ণ অক্লান্ত যাত্রী। ইহা বীরেন্দ্র-চরিত্রের অন্যতম প্রধান বৈশিষ্ট্য।

১৯২৪ খৃষ্টাব্দের শেষ দিকে সুভাষচন্দ্র প্রভৃতি কয়েকজন স্বরাজী গ্রেপ্তার হন। তখন চিত্তরঞ্জন সিমলায় ছিলেন। সুভাষচন্দ্রের গ্রেপ্তারের পর তাঁহার ধারণা জন্মিয়াছিল—তিনিও গ্রেপ্তার হইবেন। তিনি সিমলা হইতে কলিকাতায় আসিয়া বাংলার রাজনৈতিক আন্দোলনের নেতৃত্ব গ্রহণ করিবার জন্য শাসমলকে একখানি পত্র লিখেন। স্বর্গীয় ডাঃ জে. এম্ দাশগুপ্ত সেই পত্র লইয়া মেদিনীপুরে শাসমলের নিকট যান।

### চিত্তরঞ্জনের পত্র

148, Russa Road South
1 11-24

Dear Sasmal,

We are now face to face with a crisis and want you very badly. I expect you to forgive and forget and rise to the

occasion. I may be taken away any day. Now that the conservatives have come in to power Bengal expects you to lead. Das Gupta is going with this letter and will explain everything to you.

Yours affectionately
( Sd ) C. R. Das.

অর্থাৎ

১৪৮, রসা রোড সাউথ
১।১১।২৪

প্রিয় শাসমল,

আমরা এখন সঙ্কটের সম্মুখীন এবং তোমাকে আমাদের নিতান্ত দরকার। আমি আশা করি, তুমি পূর্ব্ব কথা ভুলিয়া ক্ষমা করিবে এবং বর্ত্তমান অবস্থায় তোমার শক্তি নিয়োগ করিবে। আমাকে যে কোন দিন ধরিয়া লইয়া যাইতে পারে। রক্ষণশীল দল শক্তিশালী হইয়াছে, বাংলাদেশ তোমার নেতৃত্বের আশা করে। দাশগুপ্ত এই পত্র লইয়া যাইতেছেন। তিনি তোমাকে সব কথা খুলিয়া বলিবেন।

স্নেহাসক্ত
( স্বাক্ষর ) সি. আর দাশ

চিত্তরঞ্জনের পত্র পাঠ করিয়া বীরেন্দ্রনাথ কলিকাতা গিয়া কংগ্রেসের কার্য্যভার গ্রহণ করিতে ইচ্ছুক ছিলেন। কিন্তু এই সময় দাশগুপ্ত মহাশয়ের একজন সঙ্গী বলেন—unless you connive with the revolutionaries, it will not be a bed of roses অর্থাৎ যদি আপনি বিপ্লববাদীদের সহিত মিলিত না হন, তাহা হইলে আপনার পক্ষে কংগ্রেসের কার্য্যভার গ্রহণ আদৌ সুখদায়ক হইবে না। কাজেই বীরেন্দ্রনাথ চিত্তরঞ্জনের কথামত বাংলার কংগ্রেসের কার্য্যভার গ্রহণ করিবার জন্য আর কলিকাতা গেলেন না, এবং চিত্তরঞ্জনের অনুরোধ রক্ষা করিতে পারিলেন না বলিয়া বিষণ্ণভাবে সরলান্তঃকরণে ডাঃ দাশগুপ্তকে বিদায় দিলেন।

## স্বরাজ্য দল ও আইন সভা ত্যাগ এবং পুনরায় ব্যবসায়ে যোগদান

১৯২৫ খৃষ্টাব্দে শাসমলের জীবনে কয়েকটি ব্যাপার দেখা যায়। এই সময় তিনি এক সঙ্গে স্বরাজ্য দলের সদস্য পদ ও বঙ্গীয় আইন সভার সদস্য

পদ ত্যাগ করেন। আর বাংলায় আইন সভায় সদস্য পদ-ত্যাগ এই প্রথম। পূর্ব্বেই বলিয়াছি, বীরেন্দ্রনাথ অর্থাভাবে পৈতৃক সম্পত্তি বিক্রয় করিতে আরম্ভ করেন। অবশেষে অর্থাভাব মোচনে নিরুপায় হইয়া তিনি পুনরায় মেদিনীপুরে আইন ব্যবসায় আরম্ভ করেন।

## চিত্তরঞ্জনকে সহায়তা দান

বীরেন্দ্রনাথ স্বরাজ্য দলের গলদ বুঝিয়া ও আইন সভায় দলের সদস্যদের মতিগতির অবনতি দেখিয়া স্বরাজ্য দল পরিত্যাগ করিলেও ব্যক্তিগতভাবে চিত্তরঞ্জনের সহিত তাঁহার কোন প্রকারের মনোমালিন্য হয় নাই বা তিনি চিত্তরঞ্জনের অনুরোধে স্বরাজ্য দলকে সাহায্য করিতে কুণ্ঠাবোধ করেন নাই। শাসমল বঙ্গীয় আইন সভায় তাঁহার আসন পরিত্যাগ করিলে পরলোকগত ব্যারিষ্টার ব্যোমকেশ চক্রবর্ত্তী মহাশয় ডায়মণ্ড হারবার হইতে আইন সভার সভ্যপদ-প্রার্থী হন। সেই সময় চক্রবর্ত্তীর দল ডায়মণ্ড হারবার অঞ্চলে সভা করিতে গিয়া দেখিতে পান, সভার জন্য লোকজন সমবেত হয় না। চক্রবর্ত্তী স্বরাজ্য দলভুক্ত না হইলেও তিনি বঙ্গীয় আইন সভার সভ্য নির্ব্বাচিত হইলে সেখানে চিত্তরঞ্জনের নেতৃত্বে স্বরাজ্য দলের পোষকতা করিবেন বলিয়া তাঁহাকে প্রতিশ্রুতি দিয়াছিলেন। কাজেই বে-গতিক দেখিয়া চিত্তরঞ্জন বীরেন্দ্রনাথকে চক্রবর্ত্তী মহাশয়ের নির্ব্বাচনে সাহায্য করিবার জন্য আহ্বান করেন। বীরেন্দ্রনাথ আসিয়া কয়েক দিবস অত্যন্ত পরিশ্রম সহকারে নির্ব্বাচন কার্য্যে সাহায্য করেন। ফলে চক্রবর্ত্তী মহাশয় আইন সভার সভ্যপদ লাভ করেন।

## প্রাদেশিক রাষ্ট্রীয় সম্মেলনের সভাপতিত্ব প্রত্যাখ্যান

১৯২৫ খৃষ্টাব্দে ফরিদপুরে বঙ্গীয় প্রাদেশিক রাষ্ট্রীয় সম্মেলন অনুষ্ঠিত হইবার কথা হয়। অধিকাংশ ভোটে বীরেন্দ্রনাথ সম্মেলনের সভাপতি নির্ব্বাচিত হন। এই সংবাদ যখন ১৯২৪ খৃষ্টাব্দের ডিসেম্বর মাসে বীরেন্দ্রনাথের কাছে পৌছে, তখন তমলুকে স্বদেশী মেলা বসিয়াছিল। তাহাতে ফরিদপুরের কর্ম্মী ডাঃ প্রতাপচন্দ্র গুহ রায়[১] যোগ দেন। সেই সময় বীরেন্দ্রনাথ প্রতাপ-বাবুকে বলেন—"আমি ফরিদপুরে সভাপতি হইলে বলিব যে, কংগ্রেসে

(১) বর্ত্তমানে পশ্চিম বঙ্গের বিধান পরিষদের ডেপুটি চেয়ারম্যান।

ex-revolutionary ( ভূতপূর্ব বিপ্লবী )-গণ কার্য্য করিতেছে। কংগ্রেস হইতে তাহাদের সরিয়া দাঁড়ান উচিত। ইহাতে দেশবন্ধু ও সম্মেলনের অভ্যর্থনা সমিতি যদি রাজী হন, তবে আমি সম্মেলনের সভাপতির পদ গ্রহণ করিব, নতুবা নহে।"

এ সম্বন্ধে পরে বীরেন্দ্রনাথকে কেহ কিছু অবগত করান আবশ্যক বোধ করেন নাই।

তারপর রাষ্ট্রীয় সম্মেলনের সভাপতির পদ গ্রহণে বীরেন্দ্রনাথের মতামত জানিবার জন্য সম্মেলনের অভ্যর্থনা সমিতির নিকট হইতে তাঁহার নিকট পত্র আসে। শাসমল প্রতাপ-বাবুর নিকট যে-কথা উত্থাপন করিয়াছিলেন তাহার কোন জবাব না পাইয়া অবস্থা বুঝিয়া লইয়াছিলেন। কাজেই তিনি সম্মেলনের সভাপতির পদ গ্রহণে অসম্মত হন। বাংলার ইতিহাসে মতভেদের জন্য এই প্রকার সম্মানজনক পদ প্রত্যাখ্যানের দৃষ্টান্ত এই প্রথম। বীরেন্দ্রনাথ জানিতেন যে, যে কারণে তিনি সভাপতির পদ গ্রহণে অসম্মত হইতেছেন তাহা প্রকাশ পাইলে কংগ্রেস ও সেই সঙ্গে চিত্তরঞ্জনের শত্রুপক্ষের নিকট তাহা প্রীতিকর হইবে ; সেইজন্য তিনি সংবাদপত্রে লিখিয়া জানান যে, তিনি পুনরায় আইন ব্যবসায় আরম্ভ করিয়াছেন বলিয়া সভাপতির পদ গ্রহণে অক্ষম। এই সময় মেদিনীপুরের ৺রামসুন্দর সিংহ প্রভৃতি কয়েক জন কংগ্রেস-কর্ম্মী বীরেন্দ্রনাথকে বলিয়াছিলেন—আপনাকে shot dead ( অর্থাৎ গুলি করিয়া হত্যা ) করা উচিত।

চিত্তরঞ্জন ফরিদপুরে প্রাদেশিক রাষ্ট্রীয় সম্মেলনের সভাপতি হন। সেখানে ভূতপূর্ব বিপ্লবীদের সহিত তাঁহার তুমুল সঙ্ঘর্ষ উপস্থিত হয়। চিত্তরঞ্জন বলেন—আমি যে সকল political prisoner ( রাজনৈতিক বন্দী )-কে revolutionary ( বিপ্লবী ) বলিয়া জানি না, কেবল তাহাদের release ( অর্থাৎ মুক্তি )-এর জন্য resolution ( প্রস্তাব ) করিতে পারি। তাঁহারই আহূত revolutionary ( বিপ্লবী )-গণ জিজ্ঞাসা করেন—আপনি কাহাকে revolutionary ( বিপ্লবী ) বলিয়া জানেন? চিত্তরঞ্জন শচীন সান্যালের নাম করেন, এবং সেই জন্য সকলের মুক্তির সম্বন্ধে প্রস্তাব করিতে অসম্মত হন। Subject Committee-র ( অর্থাৎ বিষয়-নির্ব্বাচনী-সমিতির ) সভায় তাঁহার মত অগ্রাহ্য হয় এবং ex-revolutionary ( ভূতপূর্ব বিপ্লবী )দের প্রস্তাই ঠিক থাকে। তখন চিত্তরঞ্জন কাঁদিয়া সভাপতির আসন ত্যাগ করেন।

তারপর ex-revolutionary (ভূতপূর্ব বিপ্লবী)-গণ চিত্তরঞ্জনের অভিমত স্বীকার করিয়া লইলে তাঁহাকে পুনরায় ডাকিয়া আনা হয়। এইভাবে সভার কার্য্য শেষ হয়। শুনিতে পাওয়া যায়, চিত্তরঞ্জন এই সময় হইতে কিছু-কিছু বুঝিতে পারেন যে, তিনি ex-revolutionary (ভূতপূর্ব বিপ্লবী)-দিগকে কংগ্রেসে নিমন্ত্রণ করিয়া আনিয়া কি ভুল করিয়াছেন। কিন্তু এখানেও বলি, তিনি ফরিদপুর সম্মেলনের পর বীরেন্দ্রনাথের সহিত এ-বিষয়ে পরামর্শ করেন নাই বা তাঁহাকে ডাকিয়া রাজনীতিক্ষেত্রে পুনরাগমনের কথা বলেন নাই। কাজেই তাঁহার ভ্রম উপলব্ধির মধ্যে আন্তরিকতা কতখানি বা ভাবপ্রবণতা কতখানি তাহা বেশ বুঝিতে পারা যায়।

১৯২৫ খৃষ্টাব্দে ১৬ই জুন চিত্তরঞ্জন দার্জ্জিলিং-এ দেহত্যাগ করেন। সেই সময় গান্ধীজী পাকিস্তানভুক্ত খুলনা অঞ্চলে ছিলেন। তিনি কলিকাতায় আসিয়া চিত্তরঞ্জনের শব সৎকারাদির পর বাংলায় কে নেতা হইবেন সে সম্বন্ধে আলোচনা করিতে আরম্ভ করেন। কেহ-কেহ তাঁহাকে বীরেন্দ্রনাথের নাম ও কেহ-কেহ যতীন্দ্রমোহন সেনগুপ্তের নাম বলেন। বীরেন্দ্রনাথের নাম উঠিলে কেহ-কেহ বলেন যে, তিনি কংগ্রেস ত্যাগ করিয়াছেন, আর আসিবেন না। গান্ধীজী বলেন—"তিনি আসিবেন, সে ভার আমার উপর। আমি গিয়া তাঁহাকে আনিব, তাঁহাকে আপনারা চান কি?" তখন যতীন্দ্রমোহন ও আরও দুই এক ব্যক্তি বলেন—"আপনাকে যাইতে হইবে না। আমরা দুই-তিন জন গিয়া দুই-তিন দিনের মধ্যে তাঁহাকে ডাকিয়া আনিব। তাঁহাব সম্মুখে সকল কথা ঠিক হইবে।" কিন্তু বিস্ময়ের বিষয় এই যে, সেনগুপ্ত মহাশয় অথবা কোন কংগ্রেসসেবী বীরেন্দ্রনাথের নিকট যান নাই। সেনগুপ্ত মহাশয়ের ক্লার্ক সুখেন্দু-বাবু গিয়াছিলেন। তিনি কাহারও চিঠিপত্র লইয়া যান নাই। সুখেন্দু-বাবু বীরেন্দ্রনাথকে মুখে বলিয়াছিলেন যে, সেনগুপ্ত মহাশয় তাঁহার সহিত দেখা করিতে চান। বীরেন্দ্রনাথ বলেন—"কি কারণে সেনগুপ্ত মহাশয় আমার সহিত দেখা করিতে চান তাহা তিনি লিখিয়া জানাইলে আমি যাইতে পারি।" কিন্তু তারপর বীরেন্দ্রনাথকে কিছু না লিখিয়া গান্ধীজীকে জানান হয় যে, সেনগুপ্ত মহাশয় ও আরও দুই-একজন বীরেন্দ্রনাথের নিকট গিয়াছিলেন, তিনি আসিতে সম্মত হন নাই। এই সময় গান্ধীজীও বীরেন্দ্রনাথকে কোন পত্র লিখা বা টেলিগ্রাম করা দরকার মনে করেন নাই। বীরেন্দ্রনাথ তখন

মেদিনীপুরে একটা বড় দায়রা মোকর্দ্দমায় নিযুক্ত ছিলেন। তিনি সেই কথা গান্ধীজীকে তার করিয়া জানাইয়াছিলেন। যাহা হউক, উল্লিখিত ঘটনা পরম্পরার মধ্য দিয়া সেনগুপ্ত মহাশয় tripple crown (ত্রিমুকুট) লাভ করেন অর্থাৎ এক সঙ্গে তিনি স্বরাজ্য দলের নেতা, বাংলা কংগ্রেসের সভাপতি ও কলিকাতা করপোরেশনের মেয়র হন।

এই সময়ে যদি শাসমল কলিকাতায় গান্ধীজীর সহিত সাক্ষাৎ করিতে আসিতেন, তাহা হইলে হয়ত তিনি তৎকালের মত বাংলার নেতার আসন লাভ করিতে পারিতেন, কিন্তু তাঁহাকে অধিক দিন নেতৃত্ব করিতে হইত না। বাংলাদেশে তাঁহার নেতৃত্বে কাজ করিবার মত মনোবৃত্তি তখন ছিল না, কাজেই তাঁহার নেতৃত্ব ও বিরুদ্ধ মনোবৃত্তির মধ্যে নিশ্চিতই সংঘর্ষ উপস্থিত হইত। গান্ধীজীর প্রভাবে শাসমল হয়ত দুইদিন স্বরাজ্য দলের দলপতি, বাংলা কংগ্রেসের সভাপতি ও কলিকাতা করপোরেশনের মেয়র হইতে পারিতেন, কিন্তু তাঁহাকে কাজ করিতে হইত না। আর একথাও বোধ হয় সকলেব জানা আছে যে, নেতৃত্ব বজায় করিয়া চলিবার জন্য তিনি কোন প্রকার অবাঞ্ছনীয় পন্থা অবলম্বন করিতে পারিতেন না।

## স্বাধীনভাবে আইন সভায় পুনঃ প্রবেশ

চিত্তরঞ্জনের মৃত্যুতে বঙ্গীয় আইন সভার সদস্যপদ শূন্য হইলে বীরেন্দ্রনাথ কংগ্রেসের মনোনয়ন না লইয়া ১৯২৫ খৃষ্টাব্দে স্বাধীনভাবে আইন সভায় প্রবেশ করেন। এই সময় আইন সভায় বঙ্গীয় প্রজাস্বত্ব আইন সংশোধন বিল উত্থাপিত হয়। বীরেন্দ্রনাথ কাঁথি, তমলুক ও ২৪ পরগণা জেলার নানা স্থানে গমন করিয়া জন-সাধারণের মধ্যে সভার অনুষ্ঠান করেন এবং বিলের বিশদ ব্যাখ্যা করিয়া বুঝাইয়া দেন, আর তাহাতে প্রজা ও জমিদারের মধ্যে কি সম্বন্ধ থাকিবে, প্রজাদের কি ক্ষতি হইবে তাহাও জানাইয়া দেন। এইভাবে নানা স্থানে সভা করিয়া বীরেন্দ্রনাথ বিল সম্বন্ধে জন-সাধারণের অভিমত সংগ্রহ করেন এবং ব্যবস্থাপক সভায় প্রজাদের স্বার্থের অনুকূলেই ভোট দেন। এখানে একথাও বলা নিতান্ত আবশ্যক বোধ করি যে, সে সময়ে বাংলার আইন সভায় যে সমস্ত কংগ্রেসী সদস্য ছিলেন, তাঁহাদের মধ্যে দেশপ্রাণ বীরেন্দ্রনাথ শাসমল, তমলুকের প্রসিদ্ধ উকিল স্বর্গীয় মহেন্দ্রনাথ মাইতি প্রমুখ দুই চারি জন ব্যতীত অধিকাংশ সদস্য প্রজাদের স্বার্থের প্রতিকূলে

ভোট দিয়াছিলেন। জন-সাধারণের ভোটে যে সকল ব্যক্তি আইন সভার সদস্য নির্বাচিত হন, তাঁহাদের উচিত দেশব্যাপী সকলের বিশেষতঃ তাঁহাদের নিজ-নিজ নির্বাচন কেন্দ্রের কল্যাণের কথা সর্বাগ্রে চিন্তা করা। ভোটারদের সম্মিলিত স্বার্থ যে সকল বিষয়ের সহিত গভীরভাবে জড়িত, সেই সকল বিষয়ে নিজেদের ব্যক্তিগত বা দলগত অভিমত অনুসরণ না করিয়া ভোটারদের অধিকাংশের অভিমত অনুসারে কাজ করা। এ দেশের এমনই দুর্ভাগ্য যে, শাসমলের মত মহেন্দ্র-বাবু ছাড়া আর কোন সদস্য কোন বিষয়েই সে সময় ভোটারদের মতামত লইয়া কাজ করেন নাই, এবং তাহার পরেও করিতেছেন না। দেশ বিভাগের মত এমন একটা গুরুত্বপূর্ণ সমস্যা—জীবন-মরণ সমস্যা—দেখা দিল। সাবালক দেশবাসীর এমন কি ভোটারদেরও অভিমত লওয়া হইল না। ডাঃ বিধানচন্দ্র রায় পশ্চিমবঙ্গ ও বিহার একত্রীকরণের প্রস্তাব উত্থাপন করেন। অবশ্য জনগণের প্রচণ্ড প্রতিবাদের চাপে সে প্রস্তাব কার্য্যকরী করা সম্ভব হয় নাই। কিন্তু সে-ক্ষেত্রেও সংশ্লিষ্ট দেশবাসীর অভিমত লওয়া হয় নাই। ভোটারগণ তাঁহাদের প্রতিনিধিদিগকে আইন সভায় তাঁহাদের মাথা কাটিবার ব্যবস্থা করিতে পাঠান না। কিন্তু প্রতিনিধিদের এমনই দাম্ভিকতা যে, তাঁহারা বিশ্বাসঘাতকতাপূর্বক ভোটারদেরই মাথা কাটার সমান কাজ করিয়া বসেন। ইঁহারা দলীয় স্বার্থ তথা ব্যক্তিগত স্বার্থকে সকলের উর্দ্ধে রাখিয়া নরাধমের পর্য্যায়ে নামিয়া আসেন। কেবলমাত্র ভোট সংগ্রহের সময় প্রজাসাধারণের দরদী সাজা ও আইন সভায় প্রবেশ করিয়া ব্যক্তিগত স্বার্থ পুষ্ট করিবার জন্য তাহাদিগকে মৃত্যুদ্বারে পাঠাইবার ব্যবস্থা করা বা তদুদ্দেশ্যে সাহায্য করা—এই প্রকার জঘন্য আচরণকে জাতীয়তা বলে না, বিজাতীয় বিশ্বাসঘাতকতা বলাই সঙ্গত।

---

# দ্বাদশ পরিচ্ছেদ

## মেদিনীপুর জেলা বোর্ড

১৯২৫ খ্রীষ্টাব্দের শেষ ভাগে পুনরায় মেদিনীপুরে জেলা বোর্ড ও লোকাল বোর্ডগুলির সভ্য নির্ব্বাচন হয়। ইতিপূর্ব্বেই জেলা বোর্ডের মধ্য দিয়া বীরেন্দ্রনাথ ও কংগ্রেসের প্রভাব জনসাধারণের উপর এরূপ ভাবে বিস্তৃতি লাভ করে যে, এই নির্ব্বাচনের সময় তাঁহারা লোক্যাল বোর্ডসমূহের ৭৮টি নির্ব্বাচনীয় সদস্যপদের মধ্যে ৭৭টি এবং জেলা বোর্ডের নির্ব্বাচনীয় ২২টি সদস্যপদের মধ্যে ২২টি সদস্যপদই কংগ্রেসপক্ষীয় প্রার্থীদিগের দ্বারা অধিকার করিতে সমর্থ হন। শাসমল সরকারের অনুমোদন-সাপেক্ষে দ্বিতীয় বার মেদিনীপুর জেলা বোর্ডের চেয়ারম্যান নির্ব্বাচিত হন।

ভারতের তৎকালীন বিদেশী সরকার বহুদিন হইতে মেদিনীপুর জেলার কংগ্রেসসেবীদিগের উপর সন্তুষ্ট ছিলেন না। তারপর শাসমলের তেজস্বিতাও তাঁহাদের মধ্যে আতঙ্ক সৃষ্টি করিয়াছিল। যাহা হউক, জেলা বোর্ড স্বায়ত্ত শাসন বিভাগের অধীন। স্বায়ত্ত শাসন বিভাগের নিয়মানুযায়ী এবার বীরেন্দ্রনাথ জেলা বোর্ডের চেয়ারম্যান নির্ব্বাচিত হইলেও সরকারী কলমের এক খোঁচায় তাঁহাকে চেয়ারম্যানের পদ হইতে অপসৃত করা হয় এবং সেই শূন্য আসনে নাড়াজোলের কুমার দেবেন্দ্রলাল খাঁকে নিযুক্ত করা হয়। এই ব্যাপারে সরকারের সহিত কংগ্রেসী নামধেয় কোন-কোন দেশদ্রোহী ও দুর্নীতি-গ্রস্ত ব্যক্তির সহযোগিতা থাকা স্বাভাবিক। শাসমল যথারীতি চেয়ারম্যান নির্ব্বাচিত হইলেও তাঁহাকে যে-ভাবে অপসৃত করা হইল, তাহাতে সর্ব্ব-সাধারণেরও বুঝিতে বাকী রহিল না যে, স্বায়ত্ত শাসন ব্যাপারে দেশবাসীকে কিছু অধিকার দান করা হইলেও তাহার চাবী গভর্ণমেণ্টেরই হস্তে রহিয়াছে এবং তাঁহারা যথার্থ স্বাধীনতার দাবী সহ্য করিতে অপারগ। বীরেন্দ্রনাথ লাট সাহেবের অভ্যর্থনায় যোগদান করিতে না পারিয়া, ২৬ লক্ষ মেদিনীপুর-বাসীর প্রতিনিধিত্বের মর্য্যাদা রক্ষা করিবার জন্য জেলা ম্যাজিষ্ট্রেটের সহিত সমান তালে পা ফেলিয়া চলিয়া, জেলা বোর্ড হইতে স্তাবকগণের দুর্নীতি দূর করিবার চেষ্টা করিয়া, শিল্প শিক্ষার জন্য বৃত্তিস্থাপন করিয়া, বে-সরকারী জাতীয় বিদ্যালয় ও আধাসরকারী স্কুল প্রভৃতি প্রতিষ্ঠানে শিল্প শিক্ষার জন্য সাহায্য করিয়া এবং তাঁহার সমগ্র কর্ম্মপন্থার মধ্য দিয়া কংগ্রেস ও কংগ্রেস-

সেবিগণের মর্য্যাদা বৃদ্ধি করিয়া সরকারের বিরাগভাজন হইয়াছিলেন মনে হয়। কিন্তু সরকার যে কারণেই বীরেন্দ্রনাথের উপর অপ্রসন্ন থাকুন না কেন, তাঁহাকে জেলা বোর্ডের চেয়ারম্যান পদ হইতে অপসৃত করিবার পক্ষে আর একটি বিষয় তাঁহাদিগকে বিশেষভাবে সাহায্য করিয়াছিল মনে করি। মেদিনীপুর জেলা বোর্ডের চেয়ারম্যান পদে বীরেন্দ্রনাথের নিয়োগ সম্বন্ধে সরকারের সিদ্ধান্ত স্থির হওয়ার পূর্ব্বে ২১শা মে ( ১৯২৬ ) বঙ্গীয় প্রাদেশিক রাষ্ট্রীয় সম্মেলনের কৃষ্ণনগর অধিবেশনে নির্ব্বাচিত সভাপতির ( বীরেন্দ্রনাথের ) অভিভাষণের মধ্যে হিংসাবাদীদের সম্বন্ধে মন্তব্যে অসন্তুষ্ট হইয়া শাসমল-বিরোধী দল তাঁহার উপর সেই অধিবেশনেই অনাস্থা প্রস্তাব পাশ করে। তৎপূর্ব্বে ১৯২৪ খ্রীষ্টাব্দে কলিকাতা করপোরেশানের চীফ একজিকিউটিভ অফিসার পদে নিয়োগ লইয়া অহিংসাবাদী ও শাসমল-বিরোধী আর একদল কংগ্রেসী তাঁহার প্রতি কুৎসিত আচরণ করে। ইহাতে সরকার পক্ষের উপলব্ধি করা স্বাভাবিক যে, কংগ্রেসের মধ্যে আজ যে ভাঙ্গন একেবারে বিবস্ত্র হইয়া বাহির হইয়াছে, ইহাব উপর জোড়াতালি দেওযা এখন বহু দিনের মধ্যে সম্ভব হইবে না এবং শাসমল-বিরোধী-দল যখন কংগ্রেসে সংখ্যাগরিষ্ঠ তখন তাঁহার বিরুদ্ধে কোন অন্যায় ও অপ্রীতিকর ব্যবস্থা অবলম্বন করিলে কংগ্রেসের পক্ষ হইতে তাহার কোন তীব্র সমালোচনা সুরু বা তাহার প্রতিকারের জন্য কোন প্রকার প্রবল ও অবাঞ্ছনীয় আন্দোলন সৃষ্টি হইবার সম্ভাবনা নাই।

মেদিনীপুর জেলা বোর্ডের চেয়ারম্যান পদে বীরেন্দ্রনাথের নিয়োগ লইয়া বর্দ্ধমান বিভাগের কমিশনার ও তাঁহার মধ্যে যে পত্র ব্যবহার চলিয়াছিল তাহা নিম্নে উদ্ধৃত হইল।

Office of the Commissioner, Burdwan Division.

Chinsura

The 26th May, 1926

Confidential

D. O. No 437C

Dear Mr. Sasmal,

The question of the confirmation of your election as Chairman of the Midnapore District Board is pending with Government. Certain grounds have been urged which would

go to justify government in refusing to approve of your election. Government has directed me to ask you to come and see me in this connection at a very early date. Would you be kind enough to let me know what date will be most convenient for you within the next 10 days? I have given you a short date on account of the fact that, as you will agree, the question of Chairmanship should be settled as early as possible.

Yours sincerely
(Sd) A. N. Cook.

B. N. Sasmal, Esq.
Midnapore.

অর্থাৎ

বর্দ্ধমান বিভাগের কমিশনারের কার্য্যালয়

চুঁচুড়া
২৬শা মে, ১৯২৬

গোপনীয়

ডি ও নং ৪৩৭ সি

প্রিয় মিঃ শাসমল,

মেদিনীপুর জেলা বোর্ডের চেয়ারম্যান পদে আপনার নির্ব্বাচন অনুমোদনের বিষয়টি এখন সরকারের দপ্তরখানার মুলতুবী আছে। সরকারের পক্ষ হইতে আপনার নির্ব্বাচন অনুমোদন না করিবার কতকগুলি যুক্তি আছে। সরকারের নির্দ্দেশানুসারে আপনাকে জানাইতেছি যে, এ সম্পর্কে আপনি শীঘ্র আমার সহিত সাক্ষাৎ করিবেন। আগামী দশ দিনের মধ্যে কোন্ তারিখে আপনার আসা সুবিধাজনক হইবে তাহা দয়া করিয়া আমাকে জানাইবেন কি? আপনাকে অল্প সময় দেওয়ার কারণ এই যে, আপনি সম্মত হইলেই যথাসম্ভব শীঘ্র চেয়ারম্যানপদে নিয়োগ ব্যাপারটির নিষ্পত্তি করা হইবে।

একান্ত আপনার
(স্বাক্ষর) এ এন কুক

বি. এন. শাসমল, এস্কোয়ার
মেদিনীপুর

## বীরেন্দ্রনাথের পত্র

Midnapore,
30. 5. 26.

Dear Mr. Cook,

I returned to Midnapore only this morning and received your D. O. no 437 c dated 26. 5. 26.

You have asked me to come and see you at Chinsurah by the 5th of June next, but I am sincerely sorry I can not do so, as I shall be very busy here and possibly in Calcutta during the next 20 or 25 days. I shall, therefore, be obliged, if you would kindly write to me the grounds which stand in the way of my confirmation and which I am to explain to you personally at Chinsurah. I beg to add that I prefer this course to any verbal discussions, as I have been misunderstood in the past more than once. I hope and trust, no body would pass judgement against me without giving me the opportunity to say my say.

Yours sincerely,
( Sd. ) B. N. Sasmal.

অর্থাৎ

মেদিনীপুর,
৩০. ৫. ২৬.

প্রিয় মিঃ কুক্

আমি মাত্র আজ সকালে মেদিনীপুরে ফিরিয়াছি এবং আপনার ২৬৷৫৷২৬ তারিখের পত্র ( ডি. ও. নং ৪৩৭ সি ) পাইয়াছি। আপনি আগামী ৫ই জুনের মধ্যে চুঁচুড়া গিয়া আপনার সহিত সাক্ষাৎ করিতে বলিয়াছেন। কিন্তু আমি গিয়া আপনার সহিত দেখা করিতে পারিব না বলিয়া সত্যই দুঃখিত, কারণ আমি আগামী ২০৷২৫ দিন যাবৎ এখানে এবং সম্ভবতঃ কলিকাতায় অতিশয় ব্যস্ত থাকিব। কাজেই যে সমস্ত কারণ চেয়ারম্যান পদে আমার নির্ব্বাচন সমর্থনে সরকারের অন্তরায় হইয়া দাঁড়াইয়াছে এবং যেগুলি আমায় চুঁচুড়া গিয়া ব্যক্তিগতভাবে আপনাকে বুঝাইতে হইবে, সেগুলি যদি আপনি দয়া করিয়া লিখিয়া জানান তাহা হইলে আমি বাধিত হইব। মৌখিক

আলোচনা অপেক্ষা এই পন্থাই আমি ভাল বিবেচনা করি, কারণ অতীতে আমার সম্বন্ধে একাধিকবার ভুল ধারণার সৃষ্টি হইয়াছে। আমি আশা করি, আমাকে আমার বক্তব্য বলিবার সুযোগ না দিয়া কেহই আমার বিরুদ্ধে রায় দান করিবেন না।

একান্ত আপনার
( স্বাঃ ) বি. এন. শাসমল

কমিশনারকে বীরেন্দ্রনাথ পত্র লিখার পর কলিকাতা গেজেটের এক সংখ্যায় চেয়ারম্যান পদে বীরেন্দ্রনাথের নির্ব্বাচন নাকচ করার ও নাড়াজোলের জমিদার কুমার দেবেন্দ্র লাল খানকে চেয়ারম্যান পদে নিয়োগ করার সংবাদ প্রকাশিত হয়। এ পর্য্যন্ত বীরেন্দ্রনাথ অপেক্ষা অধিক যোগ্যতার সহিত কোন সরকারী বা বে-সরকারী চেয়ারম্যান বাংলা তথা ভারতের কোন জেলা বোর্ডের কার্য্য পরিচালনা করিয়াছেন বলিয়া জানা যায় নাই। তাঁহার এই যোগ্যতার কথা বাংলার বাহিরেও প্রচারিত হইয়াছিল।

এই সময়ে বাংলার কংগ্রেসের অবস্থা কি প্রকার ছিল এবং শাসমলও কংগ্রেসের সহিত কিরূপ জড়িত ছিলেন, তাহা বীরেন্দ্রনাথকে লিখিত ৺তুলসীচরণ গোস্বামীর নিম্নোদ্ধৃত পত্রগুলি হইতে কিছু উপলব্ধ হইবে।

Serampore
15 January, 1926.

Dear Sasmal,

The meeting of the B. P. C. C. which will be held in Calcutta on the 24th instant, is very important. As you are probably aware, Sen Gupta approves of the list of names drawn up by us ( including Akhil-babu ) for the election selection committee. We mean to insist on that list at the B. P. C. C. meeting, as something essential for our being party to the continuance of the present B. P. C. C. Your advice and guidance is very necessary, and I wish you could come to Calcutta a day or two before the date of the meeting.

Akhil-babu, Harendra-babu, Tarak-babu, Kumar Debendra and Dr. Bidhan have joined the party. There is nothing to make us despair, though I agree with you that there is much to depress true workers, especially in our

হইলে যতীন-বাবু যে হাতে তাঁহাদের করমর্দ্দন করেন, পুলিশ আসিয়া যতীন-বাবুর সেই হাত ধরিল। যাহা হউক, তদন্ত কমিটি জনসাধারণের উপর পুলিশী জুলুম সম্পর্কে অনুসন্ধান করিয়া যে-বিবরণ প্রকাশ করেন তাহা বাংলা সরকাব বাজেয়াপ্ত বলিয়া ঘোষণা করেন।

এই তদন্ত কমিটির কার্য্য দ্বারা বীরেন্দ্রনাথ সে সময় মেদিনীপুববাসীর মধ্যে যে উদ্দীপনার সঞ্চার করিতে সমর্থ হইযাছিলেন, সেই সময়োপযোগী আর কোন কার্য্য দ্বারা বোধ হয় তাহা সম্ভব ছিল না। সরকাবও তাঁহাকে নির্ব্বাপিত আগ্নেয়গিরি বলিয়া ভুল করেন নাই। তাঁহার বীব-হৃদয়েব মধ্যে যে বহ্নি প্রদীপ্ত ছিল তাহা যে-কোন সুযোগে আত্মপ্রকাশ কবিতে পাবে এবং মেদিনীপুববাসীব মধ্যে সেই বহ্নি উদ্দীবিত হইলে তাহাব বেগ ও তেজ দমন করিতে সরকারকে প্রভূত ক্লেশ স্বীকার করিতে হইবে বুঝিয়া তাহারা প্রথম হইতে তাঁহার এই আইনানুগ কার্য্যে বাধা দিয়াছিলেন।

পূর্ব্বেই বলিয়াছি, ১৯২৭ খৃষ্টাব্দ হইতে শাসমল কংগ্রেসেব কার্য্যক্ষেত্র হইতে দূবে ছিলেন। ১৯৩০ খৃষ্টাব্দের সেপ্টেম্বব মাসে একদিন বৈকালে তাঁহাব বাড়ীতে আইন অমান্য আন্দোলনের আলোচনা প্রসঙ্গে আমাদিগকে বলেন—"বর্ত্তমান আন্দোলন ব্যর্থ হইবেই। কাবণ আন্দোলনেব নেতৃবর্গ গণসংযোগ না কবিয়া জনগণকে ব্যাপক আন্দোলনেব জন্য প্রস্তুত না কবিয়া আন্দোলন আবম্ভ কবিয়া দিয়াছেন। এই আন্দোলন সকল স্থানে বিস্তৃত হইবে না। যে সামান্য কয়েকটি স্থানে আন্দোলন আরম্ভ হইবে সেই সকল স্থানে পুলিশ অত্যাচাব চালাইয়া আন্দোলন বন্ধ করিতে সচেষ্ট হইবে। যদি এই আন্দোলন দেশেব সর্ব্বত্র না হইলেও অন্ততঃ অর্দ্ধেক অঞ্চলে আরম্ভ করা সম্ভব হইত, তবে বৃটিশ সবকার পাগল হইয়া যাইত। কিন্তু দেশবাসীকে ত তৈয়ারী কবা হয় নাই। কাজেই সাফল্যের আশা কবা যায় না। এই আন্দোলনে মেদিনীপুববাসী সমধিক দুর্দ্দশাগ্রস্ত হইবে। সরকাব মেদিনীপুবকে ভাল চক্ষে দেখিতে পাবে না। তাহা ছাড়া, মেদিনীপুরের মত প্রবল আন্দোলন যদি বাংলার সাতটা জেলায়ও আরম্ভ হইত, তাহা হইলেও অবস্থা অন্যরূপ দাঁড়াইতে পারিত। কিন্তু তাহা হয় নাই। এখন মেদিনীপুরবাসী যেখানে গিয়া দাঁড়াইয়াছে, সেখান হইতে ফিরিয়া আসার উপায় নাই। কাজেই চরম দুর্দ্দশা অনিবার্য্য।"

মনে পড়ে এই আইন অমান্য আন্দোলনের সময় এগরা থানার চোরপালিয়া গ্রামে পুলিশ প্রবেশ করিলে কয়েক জন লোক ভয়ে একটি পানা পুকুরে নামিয়া

পড়ে। পুলিশ তাহাদের এগার জনকে লাঠির আঘাতে নিহত করিয়া ঐ পানা পুকুরেই ফেলিয়া রাখিয়া যায়। ইহা ছাড়া আরও বহুস্থানে পুলিশ নির্মম অত্যাচার করে। পুলিশের লাঠি চালনা ও গুলি বর্ষণে নিহত ব্যক্তিদের কতকগুলি আলোকচিত্র শ্রদ্ধেয় দেশপ্রেমিক এবং নির্ভীক ও নিরপেক্ষ সাংবাদিক স্বর্গীয় রামানন্দ চট্টোপাধ্যায় তাঁহার বিখ্যাত 'প্রবাসী' মাসিক পত্রে প্রথম প্রকাশিত করেন।

১৯৩০ খৃষ্টাব্দের আইন অমান্য আন্দোলনের সময় মেদিনীপুর জেলাব বাহিরেব অথচ বাংলার অন্যান্য জেলাব খ্যাত অনেক কংগ্রেসকর্মী মেদিনীপুরে বিশেষতঃ কাঁথি ও তমলুক মহকুমায় আইন অমান্য করিতে গিয়াছিলেন। তাঁহারা মেদিনীপুরে না গিয়া নিজ-নিজ জেলায় আইন অমান্য আন্দোলন চালাইলে, আন্দোলন ব্যাপক হইতে পারিত। কিন্তু তাহা না কবিয়া তাঁহাবা মেদিনীপুবে গিয়া উপস্থিত হইয়াছিলেন। তাঁহাদের মনেব কথা এই ছিল এবং তাঁহাদের কয়েক জনকে এই কথা বলিতে শুনা গিয়াছে "শাসমল ত ফিল্ড (ক্ষেত্র) তৈরী করে রেখেছে। আমবা সেখানে যাব, আর বন্দে মাতরম্ বলব। তারপব আমাদের গ্রেপ্তাব আর জেল, সে ত জানা কথা। আমাদের জেলে যাবার পর যারা মবে মরুক, সে কথা আমাদের ভাববার দরকার নাই।

শাসমল ১৯৩০ খৃষ্টাব্দে আইন অমান্য আন্দোলনে যোগদান কবেন নাই। তবুও আইন অমান্য আন্দোলনের সময ১৯৩০ খৃষ্টাব্দের ১লা নভেম্বব মেদিনীপুব জেলাব ম্যাজিষ্ট্রেট ঐ জেলায় শাসমলের উপস্থিতি শঙ্কাজনক বলিয়া জ্ঞান করেন এবং যাহাতে শাসমল মেদিনীপুব জেলায় প্রবেশ করিতে না পারেন সেজন্য তাঁহার উপর ১৪৪ ধারা জারীব নির্দ্দেশ দেন: বীরেন্দ্রনাথ এক মোকদ্দমা পরিচালনার উদ্দেশ্যে কলিকাতা হইতে মেদিনীপুর যাইবার জন্য হাওড়া ষ্টেশনে উপস্থিত হইলে সেখানে তাঁহার উপর ১৪৪ ধাবা জারি হয়। বীরেন্দ্রনাথ মেদিনীপুরে উপস্থিত হইলে তাঁহাকে মোকর্দ্দমা পরিচালনার অনুমতি দেওয়া হয় এবং সেই সঙ্গে মোকর্দ্দমার কার্য্য শেষ হইলেই তাঁহাকে যে মেদিনীপুর জেলার সীমা পরিত্যাগ করিতে হইবে এবং দুই মাসের মধ্যে তিনি আর ঐ জেলায় প্রবেশ করিতে পারিবেন না একথাও তাঁহাকে জানাইয়া দেওয়া হয়। অতিরিক্ত জেলা ম্যাজিষ্ট্রেট এই আদেশ দিয়াছিলেন।

বীরেন্দ্রনাথ মেদিনীপুর জেলায় তাঁহার বাড়ী, তিনি আইন ব্যবসায় লইয়া থাকেন, আইন ব্যবসায় সম্পর্কে ও সম্পত্তি পরিচালনা ব্যাপারে তাঁহার মেদিনীপুর যাওয়া আবশ্যক—এই রকম আপত্তি জানাইয়া তাঁহার উপর ঐ নিষেধ জারী নাকচ করিবার জন্য অতিরিক্ত জেলা ম্যাজিষ্ট্রেটের নিকট এক দরখাস্ত করেন। ঐ ম্যাজিষ্ট্রেট তাঁহার আদেশ বজায় রাখেন এবং সেই সঙ্গে যে মন্তব্য প্রকাশ করেন তাহার নিম্নোদ্ধৃত অংশ উল্লেখযোগ্য।

Mr. Sasmal's presence in the disturbed areas at the earlier stage of the movement provoked intense political ferment and hostile excitement in the past sometimes threatening tranquility in different parts of the district. His presence at any place in the district at the present moment when the atmosphere is charged is likely to provide sparks for a widespread conflagration, considering it difficult for the local authorities to deal with the situation effectively with the limited force at their disposal before considerable mischief has already been done.

Previously Midnapore was the centre of his political and professional activities. He has now shifted his residence to Calcutta without shifting his political centre of gravity from the district of Midnapore. It is well-known that he exercises unbounded political influence not only over the peope of his own community but also over the bulk of the Hindu population which preponderates over other communities residing in the district.

The presence of Mr. Sasmal has always been a source of excitement and encouragement to the illiterate masses who look up to him for inspiration, lead and guidance.

Mr. Sasmal's presence in any part of the district at the present moment is a source of immediate danger to the public tranquility.

অর্থাৎ আন্দোলনের প্রথম অবস্থায় বিক্ষুব্ধ অঞ্চলসমূহে মিঃ শাসমলের উপস্থিতি গভীর রাজনৈতিক উত্তেজনা ও বিরোধী মনোভাব জাগাইয়াছিল। তাহাতে মধ্যে-মধ্যে জেলার বিভিন্ন স্থানে শান্তিভঙ্গের আশঙ্কা জন্মিয়াছিল।

বর্ত্তমান সময়ে জেলার আবহাওয়া এমন উত্তেজনাপূর্ণ রহিয়াছে যে, এই

সময় জেলার যে কোন অংশে তাঁহার উপস্থিতি অগ্নিস্ফুলিঙ্গ ছড়াইয়া বিশাল অগ্নিকাণ্ড সৃষ্টি কবিতে পারে। তাহাতে স্থানীয় কর্ত্তৃপক্ষের হাতে যে সামান্য পুলিশবাহিনী আছে তাহা দ্বারা অবস্থা আয়ত্তে রাখা ও যথেষ্ট অনিষ্টপাত নিবারণ করা দুঃসাধ্য হইবে।

পূর্ব্বে মেদিনীপুবই তাঁহাব রাজনৈতিক কার্য্য ও ব্যবসায়গত ব্যাপারের কেন্দ্র ছিল। তিনি এখন কলিকাতায় বাস করিতেছেন বটে, কিন্তু মেদিনীপুরই তাঁহাব বাজনীতিব কেন্দ্র রহিয়াছে। সকলেই জানেন—তিনি কেবল তাঁহাব স্বজাতিব উপর নহে, জেলার সংখ্যাগরিষ্ঠ হিন্দু অধিবাসীদিগের উপর অসীম রাজনৈতিক প্রভাব বিস্তাব কবেন।

মিঃ শাসমলেব উপস্থিতি সর্ব্বদাই নিবক্ষর জনসাধারণের নিকট উত্তেজনা ও উৎসাহেব কারণ। তাহারা তাঁহার দিকে প্রেবণা ও চালনাব জন্য তাকাইয়া থাকে।

বর্ত্তমান সময়ে মেদিনীপুব জেলার যে-কোন স্থানে মিঃ শাসমলের উপস্থিতিতে জনসাধারণেব শান্তি বিপন্ন হইবে।

বীবেন্দ্রনাথ মেদিনীপুবেব সেসন জজেব আদালতে ঐ আদেশেব বিরুদ্ধে দবখাস্ত কবেন। এই সময় তিনি আদালতে তেজস্বিতাপূর্ণ যে উক্তি করেন তাহা বীব-হৃদয়-মাত্রকেই স্পর্শ কবিবে। শাসমল বজ্রকণ্ঠে বলিয়াছিলেন—

"However much poor and humble and disreputable I may be in your eyes, I am not altogether defenceless in a matter like this I may tell you frankly that these things are not increasing my faith in and admiration for British justice in any way. They have travelled far beyond the realm of decency, fairplay and justice."

অর্থাৎ আমি আপনাদেব দৃষ্টিতে যতই দীন-হীন অখ্যাত প্রতিভাত হই না কেন, আমি এই বকম ক্ষেত্রে সম্পূর্ণ অসহায় নয়। আমি অকপটে আপনাদিগকে বলিতে পাবি যে, এই সব ব্যাপাবে বৃটিশ ন্যায়নিষ্ঠতার প্রতি আমাব প্রতীতি ও প্রশংসা কোন প্রকারেই বর্দ্ধিত হইতেছে না। তাঁহারা সৌজন্য, সদাচার ও সুবিচারের সীমা হইতে সুদূরে সরিয়া গিয়াছেন।

পরে মেদিনীপুর হইতে বীরেন্দ্রনাথের দরখাস্ত হাইকোর্টে স্থানান্তরিত হয় হাইকোর্টের আদেশে তাঁহাব উপর ১৪৪ ধারা জারি বাতিল হইয়া যায়। এইখানে মনে হয় শাসমল পুরুষসিংহ। বীরেন্দ্রনাথ ১৪৪ ধারা জারির বিরুদ্ধে

দরখাস্ত না করিলে তাঁহার যে কি প্রকার অসুবিধা হইত এবং অনুরূপ ক্ষেত্রে অন্যান্য ব্যক্তিকেও যে কি প্রকার অসুবিধা ভোগ করিতে হয় তাহা পাঠক এই দৃষ্টান্ত হইতে বুঝিতে পারেন।

বৃটিশ আইন ও পুলিশের বিচারে কোন-কোন স্থলে যে নির্দোষ ব্যক্তি দোষী প্রমাণিত হইত তাহার আর একটি দৃষ্টান্ত দিতেছি। ইহাও শাসমলের জীবনেব সহিত কিছু পবিমাণে জড়িত। যখন এদেশে বঙ্গভঙ্গ ব্যাপার লইয়া স্বদেশী আন্দোলনের প্রবল বন্যা বহিয়া যায়, সেই সময় মেদিনীপুরে এক বোমার মামলা সৃষ্টি হয়। বাংলাব তদানীন্তন লাট স্যার এণ্ডরু ফ্রেজারের উড়িষ্যা হইতে কলিকাতা প্রত্যাগমন কালে নারায়ণগড় ষ্টেশনে বোমা বিস্ফোরণ লইয়া এই বোমাব মামলার সৃষ্টি। এই মামলায় নবীন ব্যারিষ্টার শাসমল আসামী পক্ষ সমর্থন করিয়াছিলেন। দায়রার বিচারে সকল আসামীর দীর্ঘকাল দ্বীপান্তব বাসেব হুকুম হয় এবং হাইকোর্টের আপীলে সরকারের কৌন্‌সিল মিঃ আর্ডলি নর্টন প্রায় সকলেব বিরুদ্ধে প্রকাশ্য আদালতে কোন প্রমাণ নাই বলিযা স্বীকাব করা সত্ত্বেও সকলের সম্বন্ধেই সাবেক রায় বহাল থাকে। পরে আলিপুব ষড়যন্ত্রেব মামলায় সময হাইকোর্টের ভূতপূর্ব্ব প্রধান বিচাবপতি স্যার লবেন্‌স জেন্‌কিন্‌স সমূহ বৃত্তান্ত অবগত হইয়া যখন সরকারকে জানাইয়াছিলেন যে, এই মোকর্দ্দমা সম্পূর্ণ মিথ্যা, তখন বছর-খানেক পরে সকল আসামীকেই সবকাব ছাড়িয়া দিয়াছিলেন।

# ষোড়শ পরিচ্ছেদ

## মেদিনীপুর-বিভাগ-বিরোধী আন্দোলন

১৯৩১ খৃষ্টাব্দে মেদিনীপুরের ইতিহাসে তথা বীরেন্দ্রনাথের জীবনে আর একটি উল্লেখযোগ্য ঘটনা ঘটে। ১৯১৭ খৃষ্টাব্দে নূতন প্রদেশ গঠনের সময় হইতে একই গভর্ণর বিহার ও উড়িষ্যা শাসন করিয়া আসিতেছিলেন। কয়েক বৎসব অতিবাহিত হওয়ার পর উড়িষ্যাবাসী উড়িষ্যাকে এক স্বতন্ত্র প্রদেশরূপে গঠন করিতে ও স্বতন্ত্র গভর্ণরের অধীনে বাস করিতে ইচ্ছা প্রকাশ করেন। এই ব্যাপার ভারতীয় ব্যবস্থাপক সভায় আলোচনা করা হইয়াছিল।

উড়িষ্যাকে এক স্বতন্ত্র প্রদেশে পরিণত করিতে হইলে উড়িষ্যাকে তাহার শাসনসংক্রান্ত সমুদয় ব্যয়ভাব বহন করিতে হইবে। কিন্তু ১৯৩১ খৃষ্টাব্দে উড়িষ্যা বলিতে যতটুকু ভূভাগ বুঝাইত, তাহার আয় হইতে স্বতন্ত্র প্রদেশে পরিণত উড়িষ্যার শাসনব্যয় সংকুলান হইতে পারিত না। কাজেই ব্যয় সংকুলানের জন্য আয়বৃদ্ধি এবং ভাষাগত ও শিক্ষাগত সাদৃশ্যের অজুহাতে মেদিনীপুর জেলার দক্ষিণাংশকে মেদিনীপুর জেলা তথা বাংলাদেশ হইতে বিচ্ছিন্ন করিয়া উড়িষ্যার সহিত সংযুক্ত করিবার প্রস্তাব উড়িষ্যাবাসীদের পক্ষ হইতে উত্থাপন করা হয়।

১৯১৩ খৃষ্টাব্দে এক বার বৃটিশ সরকার মেদিনীপুর জেলাকে দুই ভাগে বিভক্ত করিবার প্রস্তাব করেন। কিন্তু নানা কারণে সে প্রস্তাব কার্য্যে পরিণত করা হয় নাই। মেদিনীপুর এখনও এক অখণ্ড বিশিষ্ট জেলারূপে গৌরব ভোগ করিয়া আসিতেছে। ১৯৩১ খৃষ্টাব্দে উড়িষ্যার নেতৃগণ মেদিনীপুর জেলার দক্ষিণাংশকে বাংলাদেশ হইতে ছিন্ন করিয়া উড়িষ্যার সহিত সংযুক্ত করার দাবী করেন। অবশ্য এই দাবীর পশ্চাতে গুপ্ত মস্তিষ্কের খেলা থাকাই স্বাভাবিক। কিন্তু মেদিনীপুর জেলার দুর্ভাগ্য এই যে, ১৯৩০ খৃষ্টাব্দে কংগ্রেস-প্রবর্ত্তিত আইন অমান্য আন্দোলনে সর্ব্বহারা মেদিনীপুরবাসীর যুদ্ধক্ষত বিদূরিত হইতে না হইতেই এই জেলার দক্ষিণাংশকে বিচ্ছিন্ন করিবার কথা উত্থাপন করা হয়। এই ব্যাপার লইয়া মেদিনীপুর জেলায় আবার একটা মহাসাড়া পড়িয়া যায়। সাড়ার কারণ আর কিছু নয়—মেদিনীপুর জেলা বিচ্ছিন্ন হইতে পারে না, মেদিনীপুর জেলার দক্ষিণ ভাগ উড়িষ্যার সহিত

কোনক্রমেই সংযুক্ত হইতে পারে না, মেদিনীপুর-জেলাবাসী মেদিনীপুর জেলার কোন অংশকে বিচ্ছিন্ন হইতে দিতে পারে না।

এই সময় মেদিনীপুরের কাঁথি সহরে "মেদিনীপুর জেলা-বিভাগ-বিরোধী সমিতি" নামে এক সমিতি গঠন করা হয়। বীরেন্দ্রনাথ তাহার সভাপতি নির্ব্বাচিত হন। বীরেন্দ্রনাথ কাঁথি ও অন্যান্য স্থানে সভার অনুষ্ঠান করেন এবং মেদিনীপুর জেলা বিচ্ছিন্ন করিবার বিপক্ষে নানা প্রকার যুক্তি দেখাইয়া দেশবাসী তথা উড়িষ্যাবাসীকে বুঝাইয়া দেন যে, মেদিনীপুর জেলা বিচ্ছিন্ন হইলে বিচ্ছিন্ন অংশের ও অবশিষ্ট অংশের কোন লাভ বা সুবিধা হইতে পারে না। কাজেই মেদিনীপুব জেলাকে বিভাগ করিয়া ইহার কোন অংশ উড়িষ্যাব অন্তর্ভুক্ত হইতে দেওয়া চলিবে না। শাসমল এই সময় কলিকাতার "য়্যাডভান্স" (Advance) নামক ইংরেজী দৈনিক পত্রিকায় ধারাবাহিকভাবে মেদিনীপুর বিভাগের বিরুদ্ধে কয়েকটি প্রবন্ধ লিখেন। তিনি পরে সেগুলি একসঙ্গে গ্রথিত করিয়া "মিড্‌নাপুর পার্টিশন" (Midnapore Partition) নামে একখানি পুস্তক প্রকাশ করেন। মেদিনীপুব বিভাগ লইয়া শাসমল বাংলার গভর্ণর ও ভারতের গভর্ণর জেনারেলের নিকট দুইখানি প্রকাশ্য পত্র লিখিয়াছিলেন। তাহা ছাড়া তিনি ১৯৩১ খৃষ্টাব্দের ২২শা সেপ্টেম্বর তারিখে লণ্ডনে গোল টেবিল বৈঠকে যোগদানকারী গান্ধীজীর নিকট ও বৃটিশ প্রধান মন্ত্রীর নিকট নিম্নোদ্ধৃত দুইখানি তারবার্ত্তাও প্রেরণ করেন।

## গান্ধীজীর নিকট শাসমলের তারবার্ত্তা

Earnestly request you to oppose proposal incorporating Midnapore with Orissa in Federal Structure Committee. Midnapore is quite unknown to the Raja of Parliakimedi. Facts and figures are overwhelmingly against proposal. There is no cultural and linguistic unity. Midnapore refuses amalgamation to a man. Oriyas exercising congress influence although Midnapore Congress opposing. Please settle nothing without consulting Midnapore and have Midnapore properly represented in Boundery Committee.

অর্থাৎ ফেডারেল রাষ্ট্র গঠন কমিটিতে উড়িষ্যার সহিত মেদিনীপুর জেলার অন্তর্ভুক্তির প্রস্তাবের বিরোধিতা করিবার জন্য আপনাকে আন্তরিক অনুরোধ

জানাইতেছি। মেদিনীপুর জেলার বিষয় পার্লিয়াকিমেদির রাজার নিকট সম্পূর্ণ অজ্ঞাত। যে সব তথ্য পাওয়া গিয়াছে সেগুলি প্রস্তাবের সম্পূর্ণ বিরোধী। মেদিনীপুর ও উড়িষ্যার মধ্যে সংস্কৃতি ও ভাষাগত ঐক্য নাই। মেদিনীপুব উড়িষ্যার অন্তর্ভুক্ত হইতে চায় না। মেদিনীপুর কংগ্রেস প্রস্তাবের বিরোধিতা করিলেও উডিয়াগণ কংগ্রেসের প্রভাব কাজে লাগাইতেছেন। মেদিনীপুববাসীর সহিত পবামর্শ না করিয়া কোন বিষয় স্থির কবিবেন না এবং সীমা নির্দ্ধারণ কমিটিতে মেদিনীপুরের প্রতিনিধি যাহাতে যথাযথরূপে স্থান পায় তাহার ব্যবস্থা করিবেন।

( পার্লিয়াকিমেদির বাজাও গোলটেবিল বৈঠকে যোগদান করিয়াছিলেন। )

## বৃটিশ প্রধান মন্ত্রীর নিকট শাসমলের তারবার্ত্তা

Regarding proposed Orissa Province do not kindly settle anything finally without hearing Midnapore. Midnapore is quite unknown to the Raja of Parlıakımedı. Midnapore refuses amalgamation with Orissa to a man. There is no cultural and linguistic unity between the two. Please see Midnapore properly represented in Boundery Committee.

অর্থাৎ প্রস্তাবিত উড়িষ্যা প্রদেশ সম্পর্কে অনুগ্রহপূর্ব্বক মেদিনীপুববাসীর বক্তব্য শ্রবণ না করিয়া চূডান্তভাবে কোন কিছু স্থিব করিবেন না। মেদিনীপুব জেলা পার্লিয়াকিমেদির বাজার নিকট সম্পূর্ণ অজ্ঞাত। মেদিনীপুর উড়িষ্যার অন্তর্ভুক্ত হইতে অনিচ্ছুক। মেদিনীপুর ও উডিষ্যাব মধ্যে সাংস্কৃতিক ও ভাষাগত ঐক্য নাই। সীমা নির্দ্ধারণ কমিটিতে মেদিনীপুরেব প্রতিনিধি যাহাতে যথাযথভাবে স্থান পায়, অনুগ্রহপূর্ব্বক তাহার ব্যবস্থা করিবেন।

মেদিনীপুর বিভাগ লইয়া মেদিনীপুরবাসিগণ অত্যন্ত চিন্তিত হইয়া পডিয়াছিলেন। তাঁহারা প্রত্যেকেই মেদিনীপুরের অদৃষ্ট বা পুরুষকার বা আরও কিছু একটার কথা চিন্তা করিতেছিলেন। বীরেন্দ্রনাথ আপনার স্বাভাবিক নির্ভীকতা, তেজস্বিতা, বাগ্মিতা ও যুক্তি দ্বারা মেদিনীপুব বিভাগ প্রতিরোধের জন্য আপ্রাণ চেষ্টা করিয়াছিলেন এবং তাঁহার জীবনে কৃতকার্য্যও হইয়া গিয়াছেন। এই সময় কি বাংলার বাঙ্গালী, কি উড়িষ্যাব বাঙ্গালী, কি অন্যান্য স্থানের বাঙ্গালী, মেদিনীপুর-বিভাগের সম্বন্ধে কোন প্রকার উচ্চবাচ্য

করেন নাই, আপত্তি উত্থাপন করেন নাই, প্রতিবাদ করেন নাই। যে কলিকাতা মহানগরী শিক্ষা ও রাজনীতির কেন্দ্র, সেখানে একটা প্রতিবাদ-সভা হয় নাই। বঙ্গ-ব্যবচ্ছেদের সময় শুধু বাংলাব্যাপী নয়, সমস্ত ভাবতব্যাপী আন্দোলন সম্ভব হইয়াছিল। (প্রস্তাবিত) মেদিনীপুর-বিভাগের সময় আন্দোলন ত দূরের কথা, প্রতিবাদ সভা করিবার মতও মনের ব্যথা মেদিনীপুরবাসী ছাড়া আর কাহারও ছিল না।

বঙ্গভঙ্গেব প্রস্তাবক, সমর্থক ও প্রবর্ত্তক ছিলেন স্বয়ং সরকার। আর মেদিনীপুর বিভাগের প্রস্তাবক উড়িষ্যাবাসী, সমর্থক ও প্রবর্ত্তক কেহ হইতে পারিত কিনা জানি না। বঙ্গভঙ্গের প্রতিবাদকারী ছিলেন বঙ্গবাসী—তথা অন্যান্য সকলে। মেদিনীপুর বিভাগেব প্রতিবাদকারী ছিলেন—বীরেন্দ্রনাথের নেতৃত্বে মেদিনীপুরবাসী ও দুই একজন সাংবাদিক। মৌনং সম্মতি লক্ষণম্—এই হিসাবে বঙ্গভঙ্গের প্রতিবাদকারী বঙ্গবাসী তখন মেদিনীপুর বিভাগের সমর্থক। উড়িষ্যাবাসী ও উড়িষ্যা-প্রবাসী বাঙ্গালীদের বলিবাব কথা এই—আমবা ত পেটের দায়ে বাংলা মুল্লুক ছাড়িয়া এখানে আসিয়া পড়িয়াছি এবং কোন প্রকারে কোণঠাসা হইয়া দিন যাপন করিতেছি। কাজেই বাংলাদেশ হইতে আর কিছু লোক আসিয়া মিলিত হইলে আপাততঃ কথা বলিবার মত লোক পাই, তারপর না হয় মনোমালিন্য হইবে—সে ত পরেব কথা। আর বাঙ্গালাদেশের বাঙ্গালীগণ বলিবেন—উড়িষ্যাবাসিগণ দাবী কবিলই বা, সরকার ত কিছু বলেন নাই, সেই জন্য আমরা নিশ্চিন্ত হইয়া চুপ করিয়া আছি। তখন দেখা গিয়াছে, বাংলার তথাকথিত নেতারা, এমন কি, পরে যাঁহারা বাংলার কংগ্রেস-তরণীর কর্ণধার হইয়াছিলেন তাঁহাদের অনেকে বাংলার নানা স্থানে ও বাংলার বাহিরে গিয়া শাসমলের হাতে-গড়া মেদিনীপুবের নামে বাংলাদেশে তাঁহাদের কাজের বহর দেখাইয়া অভিনন্দন কুড়াইয়া বেড়াইতেছিলেন। তাঁহারাও মেদিনীপুর-বিভাগেব বিরুদ্ধে প্রতিবাদ করেন নাই, তাঁহারা আইন অমান্য আন্দোলনে নিষ্পেষিত মেদিনীপুবের জনসাধারণের দুঃখ-দুর্দ্দশা লাঘবের দিকে দৃষ্টিপাত করা আবশ্যক বোধ করেন নাই। এমন কি, কলিকাতা হইতে মাত্র ৪০।৪৫ মাইল দূরে মেদিনীপুর জেলায় গিয়া সাধারণের দুঃখ-দুর্দ্দশা স্বচক্ষে দেখিয়া আসিতেও ইচ্ছা করেন নাই। তখন যে পুরুষসিংহ শাসমল জীবিত এবং তিনি যে অসংখ্য প্রকারে মেদিনীপুরের দুঃখদুর্দ্দশা মোচনের জন্য দিবারাত্রি ছুটাছুটি করিয়া বেড়াইতেছিলেন। পরে

অনেকে বীরেন্দ্রনাথের মৃত্যুর পর সরলমনা মেদিনীপুরবাসীর মাথায় কাঁটাল ভাঙ্গিয়া কার্য্যোদ্ধার করিবার আশায় মেদিনীপুরের দিকে ধীরে-ধীরে অগ্রসর হইয়া তাহাদের গায়ে হাত বুলাইতে আরম্ভ করিয়া দিয়াছিলেন। মেদিনীপুরের তোষামোদ করিয়া কাজ হাসিল করিবার আশায় তাঁহারা মেদিনীপুরকে বাংলার বারদৌলি বলিয়া অভিহিত করিতেন। ইহাতে লজ্জায় তাঁহাদের মাথা কাটা যাইত না। ইহাই তাঁহাদের নিকৃষ্টমন্যতা ( inferiority complex )। তাঁহারা একথা ভুলিয়া যাইতেন যে, শাসমলেব কর্ম্মধারা-পূত, বাংলার রাজনীতির পুণ্যক্ষেত্র মেদিনীপুর বারদৌলি অপেক্ষা অধিকতব ত্যাগ ও কষ্ট-সহিষ্ণুতাব পবিচয় দিয়াছে, কাজেই যদি গুজরাটের লোকেব দবকাব হয় তবে তাহাবা বলুক্—বারদৌলী গুজরাটের মেদিনীপুর। মেদিনীপুরেব কাজেব এত প্রশংসা মৌখিক, কি, আন্তরিক তাহা মর্য্যাদা-দানের বহব দেখিয়া বুঝিতে পারা গিয়াছিল, আব আকাশে-বাতাসে খেলিয়া গিয়াছিল—মেদিনীপুর! বিশেষভাবে যে অংশ বিচ্ছিন্ন কবিবার কথা! সেটা ত শাসমলের দেশ! গেলেই বা কি, আর থাকিলেই বা কি!

## মেদিনীপুর বিভাগের বিরুদ্ধে বীরেন্দ্রনাথের যুক্তি

পূর্ব্বেই বলিয়াছি, বীরেন্দ্রনাথ মেদিনীপুর বিভাগের বিরুদ্ধে সংবাদপত্রে যে সব যুক্তিপূর্ণ প্রবন্ধ প্রকাশ করিয়াছিলেন পরে সেগুলি একত্র গ্রথিত করিয়া মিড্নাপুব পার্টিশন ( Midnapore Partition ) নামে পুস্তিকাকারে মুদ্রিত করেন। সেই পুস্তিকার কিয়দংশের বঙ্গানুবাদ এই স্থলে দেওয়া হইল।

"কাঁথিতে একটি কলেজ আছে, কিন্তু সমগ্র উড়িষ্যায় মাত্র একটি কলেজ আছে। কাঁথি মহকুমায় প্রায় ১২টি উচ্চ ইংরেজী বিদ্যালয় আছে। কিন্তু সমগ্র উড়িষ্যাব মধ্যে প্রায় ১০।১২টি উচ্চ ইংবেজী বিদ্যালয় আছে। কাঁথি মহকুমায় বালক-বালিকাদের জন্য প্রাইমারী বিদ্যালয়ের সংখ্যা ১২৮৯টি, আর বালেশ্বর জেলায় ৮৫১টি। উড়িষ্যার যে-কোন মহকুমা অপেক্ষা কাঁথি মহকুমায় দাতব্য ঔষধালয়ের সংখ্যা অধিক। কাজেই উড়িষ্যা অপেক্ষা দক্ষিণ মেদিনীপুরের শিক্ষা ও স্বাস্থ্য বিষয়ে গড়পড়তা খরচ অনেক বেশী।

আদালতের ভাষা বাংলা ও উড়িয়া দুইই হইবে—এ প্রস্তাব হাস্যকর। কারণ তাহাতে উড়িয়াগণ যে উড়িয়া ভাষা ও উড়িয়া কৃষ্টির উন্নতির জন্য স্বতন্ত্র প্রদেশ চাহিয়াছেন, সেগুলির কোন উন্নতি হইবে না। ইহাই যদি উড়িষ্যা

নেতাদের অভিমত হয়, তবে তাঁহাদের ছদ্মবেশ পরিত্যাগ করিয়া সত্যভাবে জানান উচিত যে, তাঁহারা ভাষাগত ও শিক্ষাদীক্ষাগত সাদৃশ্যের নামে কতকগুলি সরলপ্রাণ লোককে প্রতারিত করিতে চান। ইহাই যদি তাঁহাদের অভিমত না হয়, তবে দক্ষিণ মেদিনীপুরবাসীকে আদালতের কার্য্য চালাইবার জন্য উড়িয়া ভাষা শিক্ষা করিতে এবং বাংলা ভাষা ভুলিয়া যাইতে হইবে। দক্ষিণ মেদিনীপুরের শতকরা ৯৯.৯ জন লোক উড়িয়া বর্ণমালা জানেন না। তাঁহাদিগকে উড়িয়া বর্ণমালা শিখিবার কথা বলিলে বিবাগভাজন হইতে হইবে।

উড়িষ্যায় হাইকোর্ট নাই এবং অর্থাভাব হেতু অদূর ভবিষ্যতে হাইকোর্ট হওযাব সম্ভাবনাও নাই। কাজেই দক্ষিণ মেদিনীপুরবাসীকে হাইকোর্ট সংক্রান্ত কার্য্যোপলক্ষে কলিকাতাব পরিবর্ত্তে পাটনা যাইতে হইবে এবং তাঁহাবা যে শান্তভাবে ইহাতে সম্মত হইবেন ইহা আশা করা সত্যই যুক্তিসঙ্গত নহে। বর্ত্তমান সময়ে বালেশ্বরে স্থায়ী জেলা ও দায়রা জজ নাই। কাজেই জেলা আদালতের কাজ শেষ করিবার জন্য তাঁহাদিগকে মেদিনীপুরের পবিবর্ত্তে কটক যাইতে হইবে। কটকে সার্কিট হাইকোর্ট বসিবার ব্যবস্থা আছে। কিন্তু তাহা স্থায়ী কলিকাতা হাইকোর্টেব ব্যবস্থা অপেক্ষা কখনও উত্তম বিবেচিত হইতে পরে না। বালেশ্বরে কিম্বা কটকে আজ পর্য্যন্ত ফৌজদাবী মামলায় জুবীর বিচারের ব্যবস্থা নাই। দক্ষিণ-মেদিনীপুরবাসী প্রায় ২৫ বৎসর ধরিয়া জুরীর বিচারের যে সুবিধা ভোগ করিয়া আসিতেছেন, তাহা তাঁহারা পরিত্যাগ করিতে পারেন না।

দক্ষিণ মেদিনীপুর ও বালেশ্বরের মধ্যে কাঁচা কিম্বা পাকা রাস্তা নাই, ভীষণ সুবর্ণরেখা নদী রহিয়াছে। কাজেই বালেশ্বর যাইতে হইলে দক্ষিণ মেদিনীপুর-বাসীকে বহু পথ ঘুরিয়া যাইতে হইবে।

কিছু অংশ বাংলাদেশে আর কিছু অংশ উড়িষ্যায় এইভাবে জমিদারী ভাগ হওয়ারও সম্ভাবনা আছে। তাহাতে জমিদারদিগকে দুই বিভিন্ন প্রদেশে মহকুমা আদালত হইতে আরম্ভ করিয়া উচ্চ আদালত পর্য্যন্ত ভিন্ন-ভিন্ন ব্যবস্থা করিয়া রাখিতে হইবে। দক্ষিণ-মেদিনীপুরবাসী চারি কিস্তিতে তাঁহাদের খাজনা দেন। আর উড়িয়াগণ দুই কিস্তিতে দেন। উড়িষ্যায় ডেপুটি ম্যাজিষ্ট্রেটের আদালতে রাজস্ব সংক্রান্ত মোকর্দ্দমার একেবারে চূড়ান্ত নিষ্পত্তি হয়। আর মেদিনীপুরে মুন্সেফের আদালতে তাহার বিচার

হয়। কালক্রমে দায়ভাগ প্রথা পরিবর্তিত হইয়া মিতাক্ষরা প্রথা প্রবর্ত্তিত হইবে এবং রাজস্বের চিরস্থায়ী বন্দোবস্তের বদলে সাময়িক খাজনাবৃদ্ধি ব্যবস্থা হইবে।

ইংলণ্ড হইতে প্রেরিত গভর্ণরের দ্বারা বাংলাদেশ শাসিত হয়, আর উড়িষ্যা হয়ত একজন সিভিলিয়ান গভর্ণর দ্বারা শাসিত হইবে। কাজেই কে উন্নত ও বৃহৎ বাংলা ছাড়িয়া ছোট ও শিশু উড়িষ্যা প্রদেশে যাইতে চাহিবে।

উড়িষ্যায় বিশ্ববিদ্যালয় নাই এবং অদূর ভবিষ্যতেও হইবে না, কাজেই দক্ষিণ-মেদিনীপুরবাসীকে কলিকাতা বিশ্ববিদ্যালয়ের অধীনে শিক্ষালাভ করিতে হইবে। কিন্তু সে শিক্ষা উড়িষ্যায় চাকুরী পাইবার বিষয়ে কাজে না লাগিতেও পারে; কারণ তাহারা উড়িয়া কৃষ্টি ও আবহাওয়ার উপযোগী শিক্ষা পায় নাই এবং বাংলা দেশেব স্কুল-কলেজে সে-প্রকার শিক্ষা হওয়াও সম্পূর্ণ অসম্ভব ব্যাপাব। যদি এখন কিম্বা অদূর ভবিষ্যতে উড়িষ্যায় বিশ্ববিদ্যালয স্থাপিত হয়, তবে দক্ষিণ মেদিনীপুববাসীকে বাধ্য হইয়া দ্বিতীয় ভাষা হিসাবে উড়িয়া শিখিতে হইবে।

উড়িষ্যায় ইঞ্জিনিয়ারিং ও মেডিক্যাল কলেজ না থাকায় দক্ষিণ-মেদিনীপুরবাসীকে তৎতৎ বিষয় বাংলা দেশে শিখিতে হইবে এবং সে শিক্ষাও উড়িষ্যায় কোন কাজে না লাগিবার সম্ভাবনাই অধিক।

আমি যত দূব জানি, লোক্যালবোর্ড ও জেলাবোর্ড নির্ব্বাচন ব্যবস্থাও বিভিন্ন স্থানে বিভিন্ন প্রকারেব। বর্ত্তমান সময়ে মেদিনীপুব জেলায় ইউনিয়ন বোর্ড নাই, কিন্তু উড়িষ্যায় এই প্রকার বোর্ডের ব্যবস্থা আছে বলিয়া জানা গিয়াছে।

দক্ষিণ মেদিনীপুরের সামান্য কয়েক জন উড়িয়া ব্রাহ্মণ ও করণ ব্যতীত আর কোন সম্প্রদায়ই উড়িয়াদিগের সহিত সামাজিক বন্ধনে আবদ্ধ নহে। মেদিনীপুরের গরিষ্ঠসম্প্রদায় মাহিষ্যগণ প্রকাশ্যভাবে বলে যে, উড়িষ্যায় কোন কালে তাহাদের স্বজাতি নাই এবং ফলে স্মরণাতীত কাল হইতে উড়িয়াদের সহিত তাহাদের কোন সামাজিক সম্বন্ধ নাই। যদি দক্ষিণ মেদিনীপুর উড়িষ্যার অন্তর্ভূক্ত হয় তবে সামাজিক সম্বন্ধ বন্ধনের যথেষ্ট অসুবিধা হইবে। দক্ষিণ মেদিনীপুরবাসীকে উড়িয়া ভাষা শিখিতে হইবে। কিন্তু উড়িয়া-ভাষাভাষী পাত্রীর জন্য পাত্র কোথায় পাওয়া যাইবে? বাংলা দেশের

পাত্রগণ বাংলা কথা বলে। কাজেই তাহারা উড়িয়া ভাষাভাষী পাত্রী বিবাহ করিতে চাহিবে না, একথা আগে হইতেই জানা আছে। কাজেই কিরূপে মেয়েদের বিবাহ হইবে? এখানে ইহাও উল্লেখযোগ্য যে, দক্ষিণ মেদিনীপুরের কোন-কোন সম্প্রদায় ২৪ পরগণা, হাওড়া ও নদীয়া জেলার লোকের সহিত বৈবাহিক সম্বন্ধে আবদ্ধ হইয়াছেন।

মেদিনীপুর জেলার লোকেব প্রতি বালেশ্বরের কোন-কোন অংশের লোকের ব্যবহারে উড়িয়া মনোবৃত্তি লক্ষিত হয়—ইহাও বলা দরকার। কাঁথির অনেকগুলি মধ্যবিত্ত ভদ্রলোক বালেশ্বর জেলায় জমি খরিদ করিয়াছেন, কিন্তু তাঁহাদিগকে অনেক অসুবিধা ভোগ করিতে হয়। প্রথম হইতেই ফৌজদারী মামলা ও দেওয়ানী মামলা ত লাগিয়া আছে। তা ছাড়া এখনও জমি চাষ কবিবার জন্য অথবা অন্য কোন আয়াস-সাধ্য কাজ কবিবার জন্য তাঁহারা সহজে সেখানকাব মজুর পান না। কাজেই তাহাদিগকে মেদিনীপুর অথবা ময়ূরভঞ্জ হইতে মজুর লইয়া যাইতে হয়। কিন্তু একথা বলিলে বোধ হয় ভুল করা হইবে না যে, মেদিনীপুববাসী উড়িষ্যায় যে সমস্ত জমি ক্রয় করিয়াছেন তাহা বালেশ্বরবাসীরা কিনিতে পারেন নাই বলিয়া এই জাতিগত বিদ্বেষেব সৃষ্টি হইয়াছে।

ভাষা কি?

ভাষা বলিতে কি বুঝায় তাহাই প্রথমে আমাদিগকে স্থির কবিতে হইবে। চট্টগ্রামবাসীদের কথিত ভাষা আদৌ বাংলা নয়, তবু তাহাদিগকে বাঙ্গালী বলা হয়। বাংলাদেশেব উত্তর প্রান্তের কথিত ভাষাকে ঠিক বাংলা বলা যায় না। কিন্তু সে অঞ্চলেব অধিবাসী যে বাঙ্গালী নয় একথা কেহই বলিতে পাবেন না। তাহা হইলে ভাষা কথার অর্থ কি? ভাষা বলিতে কথিত ভাষা বুঝাইবে, কি, লেখাপড়া শিখিবার ভাষা বুঝাইবে? আমার স্পষ্টই মনে হয় যে, ভাষা বলিতে কথিত ভাষা বুঝায় না। উড়িষ্যার প্রান্ত সীমায় বাস করে বলিয়া দক্ষিণ-মেদিনীপুরবাসীর ভাষা কিছু পরিমাণে মিশ্রিত হইবেই। যদি সমস্ত মেদিনীপুর জেলা উড়িষ্যাব অন্তর্ভুক্ত করা হয় এবং উড়িয়া ভাষাই তাহাদের আদালতের ভাষা হইয়া দাঁড়ায়, তাহা হইলে আমি নিশ্চিত বলিতে পারি যে, দশ বৎসর পরে প্রান্তসীমাবর্ত্তী বাঁকুড়া, হাওড়া ও ২৪ পরগণার লোককেও উড়িয়া ভাষায় কথা বলিতে দেখা যাইবে। সেই কারণে আমরা দেখিতে পাইতেছি যে, বালেশ্বর জেলা

উড়িষ্যার অন্তর্ভুক্ত হইলেও তাহা বাংলাদেশের প্রান্তদেশে অবস্থিত বলিয়া সেখানের ভাষাকে ঠিক উড়িয়া বলা যায় না। উড়িয়াদের পুস্তিকায় দেখিয়াছি যে, বালেশ্বর জেলায় বাংলা ও উড়িয়া উভয় ভাষাই আদালতের ভাষারূপে ব্যবহৃত হয়; কাজেই সেই কারণে বালেশ্বর জেলার মেদিনীপুবের সহিত সংযুক্ত হওয়ার পক্ষে উড়িয়া বন্ধুদের সম্মতি আছে কি? যে কাবণে উড়িষ্যাবাসী মেদিনীপুরকে উড়িষ্যার অন্তর্ভুক্ত করিবার দাবী করেন, ঠিক সেই কাবণে বালেশ্বর জেলাকে বাংলাব অন্তর্ভুক্ত করিবার দাবী করা যায়। সব দেশেই প্রান্তসীমাব অধিবাসীদেব ভাষা মিশ্রিত হইয়া থাকে এবং শাসন ব্যাপারে ভূভাগেব সীমার পবিবর্ত্তনেব সঙ্গে-সঙ্গে ভাষারও পরিবর্ত্তন হয়।

আর একটি দরকারী কথা এই যে, বাংলা দেশে 'দায়ভাগ' প্রথা প্রচলিত। এ-দিক দিয়া বিচাব কবিতে গেলে বলিতে পারি যে, দক্ষিণ মেদিনীপুরে শতকবা ৮০ জন লোক এই 'দায়ভাগ' প্রথানুসাবে কাজ চালাইয়া থাকেন।

বাংলা ভাষা ও সাহিত্য দ্বারা আমরা পুরুষানুক্রমে অনুপ্রাণিত হইয়াছি। বঙ্কিমচন্দ্রেব "বন্দে মাতবম্" গান ও রবীন্দ্রনাথের প্রাণোন্মাদক জাতীয় সঙ্গীতগুলি প্রতি গৃহেই গীত হইয়া থাকে। এই সঙ্গীতগুলি বিগত দুই আন্দোলনে কাঁথীবাসীর পক্ষে প্রধান শক্তি-স্বরূপ হইয়াছিল। আমাদের সন্তান-সন্ততিগণ বঙ্কিমচন্দ্র, রবীন্দ্রনাথ ও শরৎচন্দ্রের সাহিত্য ভুলিয়া যাউক ইহা আমরা সহ্য করিতে পারি না। প্রাচ্যের বাংলা সাহিত্যই বিশ্ব-দরবারে সমাদৃত হইয়াছে। অক্স্ফোর্ড বিশ্ববিদ্যালয়ে বাংলা সাহিত্যের জন্য একটি চেয়াবের ব্যবস্থা হইয়াছে। আমরা এই সমস্ত সুবিধা পাইয়া গৌরব অনুভব করি এবং কোন প্রকারেই এই সমস্ত সুবিধা হারাইব না।

বাংলাব কৃষ্টি এক স্বতন্ত্র প্রকৃতির। বাংলার বৈষ্ণব ধর্ম্ম, নব্য ন্যায়, ব্রাহ্ম সমাজ, রামকৃষ্ণ মঠ; বাংলার মহাপুরুষ রামমোহন রায়, ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর শ্রীরামকৃষ্ণ পরমহংস, স্বামী বিবেকানন্দ, আশুতোষ; বাংলার কবি ও লেখক মধুসূদন, দ্বিজেন্দ্রলাল, বঙ্কিমচন্দ্র, রবীন্দ্রনাথ, শরৎচন্দ্র; বাংলার রাষ্ট্রনৈতিক নেতা সুরেন্দ্রনাথ, আনন্দমোহন, চিত্তরঞ্জন; বাংলার জগদ্বিখ্যাত বৈজ্ঞানিক স্যার জগদীশ, স্যার প্রফুল্ল, ডাঃ মেঘনাদ; বাংলার উন্নতি, কৃষ্টি ও সভ্যতা, বাংলার উচ্চাঙ্গের সংবাদপত্র—এই সমস্ত গৌরবের বস্তু। এ-সব বস্তুকে আমরা নিজেদের বলিয়া জানি এবং কোন কারণেই এই সমস্ত বস্তু হইতে

আমরা বিচ্ছিন্ন হইতে পারি না। এই সমস্ত জিনিসের বিনিময়ে আমরা কি পাইব তাহা আমাদের উড়িয়া বন্ধুদিগকে জিজ্ঞাসা করিতে পারি কি? সম্ভবতঃ, নূতন শাসনাধীনে কয়েকটি চাকুরী। এই সব অত্যন্ত তুচ্ছ জিনিস। সামান্য কিছু সুবিধার বিনিময়ে আমবা আমাদের জন্মগত অধিকাব বিসর্জ্জন দিতে পারি না।

সুবর্ণরেখা নদীই বাংলাব প্রাকৃতিক সীমা নির্দ্দেশ কবে, আমবা এই দাবী কবি। সুবর্ণরেখাব এই পার্শ্বের (অর্থাৎ উত্তর পার্শ্বে) দুইটি থানা এখনও বালেশ্বব জেলার অন্তর্ভুক্ত বহিয়াছে। অনতিবিলম্বে এই দুইটি থানা অবশ্য-অবশ্য মেদিনীপুর জেলাব অন্তর্গত হউক্—ইহাই আমবা চাই।"

যাহা হউক, বীবেন্দ্রনাথের নেতৃত্বে মেদিনীপুরবাসীর প্রবল আন্দোলনের ফলে, মেদিনীপুব জেলা বিচ্ছিন্ন কবা হইবে না বলিয়া ইংলণ্ডের পার্ল্যামেণ্টে স্থির কবা হয়। ইহার কিঞ্চিদধিক এক বৎসব পরে সরকাব পক্ষ হইতে উড়িষ্যাকে একটি স্বতন্ত্র প্রদেশে উন্নীত কবিবার বিষয় স্থিবীকৃত হইলে, মেদিনীপুবের দক্ষিণাংশকে উড়িষ্যার অন্তর্গত করিবার জন্য বীবেন্দ্রনাথকে কিভাবে প্রলোভন দেখান হইয়াছিল এবং তিনিও তখন কি প্রকার নির্ম্মমভাবে আপনার স্বতন্ত্র ব্যক্তিত্ব ও নীতিনিষ্ঠাব পবিচয় দিয়াছিলেন, তাহা নিম্নোদ্ধৃত দুইখানি পত্র হইতে জানিতে পারা যাইবে।

উড়িষ্যা হইতে ভারতীয় ব্যবস্থা পরিষদের সদস্য বি. এন মিশ্রের পত্র

19, Royal Hotel.
Delhi, 11-2-33

Dear Mr. Sasmal,

You may very likely remember our conversation last, when you were doubtful about the formation of a new province for Orissa. But that it has been settled may I request you and all Uryia friends there to reconsider your views on the matter? In view of the fact that under the reform in Bengal and the predominant Muslim majority next to Bengali-Hindus, the hopeless minority of the Oriyas would be worst for you. Being a shrewd and wise man, I think, you will change your views and take your proper place in the Orissa Province.

In view of all these if you and your friends will consider the position, I and other friends from Orissa will meet you to consider the matter quietly for mutual advantage. May I request you for the favour of an early reply ?

I hope you are quite well.

Yours sincerely,
(Sd) B. N. Misra,
M L. A., Bar-at-law.

অর্থাৎ

১৯, রয়াল হোটেল, দিল্লী।
১১।২।৩৩

প্রিয় মিঃ শাসমল,

আমাদের গত বারের আলোচনা আপনার খুব সম্ভব মনে আছে। সে সময় আপনি স্বতন্ত্র উড়িষ্যা প্রদেশ গঠন সম্বন্ধে সন্দেহ প্রকাশ করিয়াছিলেন। যেহেতু এখন স্বতন্ত্র প্রদেশ গঠনের কথা স্থিরীকৃত হইয়াছে, সেই হেতু আমি আপনাকে ও ওখানের উড়িয়া বন্ধুদিগকে বিষয়টি সম্পর্কে আপনাদের অভিমত পুনর্বিবেচনা করিতে অনুরোধ করি। বিষয়টি বিবেচনা করিলে দেখা যায়, বাংলায় বাঙ্গালী হিন্দুদের পরে মুসলমানগণ সংখ্যা-গরিষ্ঠ থাকায় নূতন শাসন সংস্কার আইনে উড়িয়াদের সংখ্যালঘিষ্ঠতার জন্য আপনার অবস্থা বড়ই শোচনীয় হইবে। আপনাকে আমি চালাক ও জ্ঞানী লোক মনে করি। আপনি আপনার মত পরিবর্ত্তন করিয়া উড়িষ্যা প্রদেশে আপনার উপযুক্ত স্থান গ্রহণ করিবেন।

এই সব বিষয় চিন্তা করিয়া আপনি ও আপনার বন্ধুগণ যদি অবস্থাটা বিবেচনা করিয়া দেখেন, তবে আমি ও উড়িষ্যার অন্যান্য বন্ধু পারস্পরিক সুবিধার জন্য বিষয়টি ধীরভাবে আলোচনা করিবার উদ্দেশ্যে আপনার সহিত দেখা করিব। আপনি শীঘ্র উত্তর লিখিবেন—এই অনুরোধ। আশা করি আপনি কুশলে আছেন।

একান্ত আপনার
( স্বাক্ষর ) বি এন. মিশ্র.
এম. এল. এ, বার-য়্যাট্-ল.

বীরেন্দ্রনাথের উত্তর

P 229, Russa Road,
Tollygunge, Calcutta.
17 2. 23.

Dear Mr Misra,

Your registered letter dated 11. 2 33. I am surprised how you could send such an objectionable thing to me. It presupposes that I am capable of being influenced by places and advantages You will allow me to point out that to this extent to which it bears that construction, you have insulted me and my district. Places and advantages may be in the minds of those Oriya leaders who are agitating for a seperate province for Orissa, but no place, proper or improper, and no advantage, noble or mean, can ever change my humble opinion and the opinion of Midnapore. We shall oppose the inclusion of my part of Midnapore in the new Orissa Province till the end of our days. I repeat what I wrote in my memorandum to the O' Donnell Committee, namely, that "lives are not worth-living and easily sacrificed, if a lower standard of living and culture is forcibly imposed upon any set of educated and patriotic human beings."

Your reference to the predominant Muslim majority in Bengal under the coming reform is particularly vicious. You and your friends have been referring to this aspect of the question for some time past. What are you going to do to the hopeless minority of the Muslims in the new Orissa Province ? Shrewd and wise men as you all are, will you allow the Oriya Muslims their proper place there ? What would you do to the Muslims of Midnapore ? For the matter of fact, what would you do to the Hindus of Midnapore who are bound to be in a hopeless minority in your midst ? Don't I know—does not the world know, how the Oriyas have begun hating the Bengalees generally, and Midnapore Bengalees specially in the recent years ? My friend Mr. B. Das has let the cat go out of the bag when he says that the Government should announce the Orissa

bounderies to make her econmically solvent. Your sweet words and sweeter offer of greater future hopes are wholly for this purpose and you will excuse Midnapore, if she is unwilling to kiss the noose which you are anxious to put round her neck.

Hoping all well with you.

Yours sincerely,
(Sd.) B. N. Sasmal

অর্থাৎ

পি ২২৯, রসা রোড,
টালিগঞ্জ, কলিকাতা
১৭।২।৩৩

প্রিয় মিঃ মিশ্র,

আপনার ১১।২।৩৩ তারিখের রেজেষ্ট্রীকৃত পত্র পাইয়াছি। আপনি কিরূপে আমার নিকটে এরূপ আপত্তিকর পত্র পাঠাইতে পারেন তাহা ভাবিয়া বিস্মিত হইয়াছি। একথা ধরিয়া লওয়া হইয়াছে যে, আমি পদ ও সুবিধার প্রলোভনে প্রভাবান্বিত হইতে পারি। আমি আপনাকে জানাইতে চাই যে, আপনার চিঠিতে যতদূর পর্য্যন্ত এইরূপ লেখা আছে ততদূর পর্য্যন্ত আপনি আমাকে ও আমার জেলাকে অপমানিত করিয়াছেন। যে-সব উড়িয়া নেতা স্বতন্ত্র উড়িষ্যা প্রদেশের জন্য আন্দোলন করিতেছেন, তাঁহাদের মনের মধ্যে পদ ও সুবিধার লোভ আশ্রয় পাইতে পারে, কিন্তু উপযুক্ত-অনুপযুক্ত যে-কোন পদ এবং ভাল-মন্দ যে-কোন প্রকার সুবিধার কথা কখনও আমার ও মেদিনীপুরের অভিমত পরিবর্ত্তন করিতে পারে না। আমরা আমাদের জীবনের শেষ পর্য্যন্ত মেদিনীপুরের আমাদের অঞ্চলকে উড়িষ্যার অন্তর্ভুক্তীকরণের বিরোধিতা করিব। ও' ডোনেল কমিটির নিকট আমার স্মারক লিপিতে আমি যাহা লিখিয়াছিলাম তাহা পুনরায় উল্লেখ করিতেছি—"যদি এক দল শিক্ষিত ও দেশভক্ত মানবের উপর হীন জীবনযাপন প্রণালী ও শিক্ষাদীক্ষা বলপূর্ব্বক চাপাইয়া দেওয়া যায়, তবে তাহাদের জীবন 'জীবন' নামের অযোগ্য হয় এবং সে জীবন অনায়াসে বিসর্জন-প্রাপ্ত হয়।"

নূতন শাসন সংস্কারে বাংলা দেশের মুসলমানের সংখ্যাগরিষ্ঠতা সম্বন্ধে আপনার উল্লেখ বিশেষভাবে দুর্নীতিমূলক। আপনি ও আপনার বন্ধুগণ আজ

কিছুদিন ধরিয়া এই বিষয়টির উল্লেখ করিয়া আসিতেছেন। আপনারা উড়িষ্যায় সংখ্যালঘিষ্ঠ মুসলমানদের জন্য কি করিতে যাইতেছেন? আপনাবা সকলেই যখন চালাক ও জ্ঞানী, তখন আপনারা কি উডিষ্যাব মুসলমানদিগকে যথাযথ স্থান দিবেন? আপনারা মেদিনীপুরের মুসলমানদিগেব জন্য কি করিবেন? মেদিনীপুবের হিন্দু আপনাদেব মধ্যে গিয়া নিশ্চিতই সংখ্যালঘিষ্ঠ হইবেন। তাঁহাদের জন্যই বা আপনাবা কি কবিবেন? আমি কি জানি না—সমস্ত পৃথিবীর লোকে কি জানে না—সম্প্রতি কি ভাবে বাঙ্গালীদিগকে, বিশেষভাবে মেদিনীপুবেব বাঙ্গালীদিগকে উডিয়াগণ ঘৃণার চক্ষে দেখিতে আরম্ভ করিয়াছেন? উডিষ্যার অর্থনৈতিক সংস্থানের জন্য সরকারের উড়িষ্যার সীমা বিজ্ঞাপিত করা উচিত—এই কথা বলিয়া আমার বন্ধু মিঃ বি দাস সব কথা প্রকাশ করিয়া ফেলিয়াছেন। আপনাদের মধুর বাণী এবং ভবিষ্যতেব বৃহত্তর আশার মধুবতর প্রতিশ্রুতি সম্পূর্ণরূপে এই উদ্দেশ্য-প্রণোদিত। আপনারা মেদিনীপুরের গলায় যে ফাঁস পরাইয়া দিতে সমুৎসুক, তাহা যদি মেদিনীপুর সাদরে গ্রহণ করিতে না চায়, তবে আপনাবা তাহাকে ক্ষমা করিবেন। আশা করি, আপনাবা সকলে কুশলে আছেন।

একান্ত আপনার

( স্বাক্ষর ) বি এন শাসমল

# সপ্তদশ পরিচ্ছেদ

## চট্টগ্রাম হাঙ্গামা

১৯৩০ খৃষ্টাব্দে চট্টগ্রাম সহরে বিপ্লবীদের দ্বারা অস্ত্রাগার লুণ্ঠনের পরে সেখানে ভীষণ হাঙ্গামা ঘটান হয়। তৎকালীন বৃটিশ সরকার ঐ হাঙ্গামাকে হিন্দু-মুসলমান দাঙ্গা বলিয়া অভিহিত করেন। সেই হাঙ্গামার কারণ, উদ্ভব, গতি, পরিণতি সম্বন্ধে অনুসন্ধান করিবার জন্য কলিকাতার এলবার্ট হলে কলিকাতাবাসীর এক সাধারণ প্রকাশ্য সভায় এক অনুসন্ধান সমিতি গঠন করা হয়। দেশপ্রিয় সেনগুপ্ত, অধ্যাপক নৃপেন্দ্রচন্দ্র বন্দ্যোপাধ্যায়, ব্যারিষ্টার নিশীথচন্দ্র সেন, মুজিবর রহমন, তুলসীচন্দ্র গোস্বামী প্রভৃতি বিশিষ্ট ব্যক্তিগণ এই সমিতির সভ্য ছিলেন। বীরেন্দ্রনাথও এই সমিতির সভ্য ছিলেন। সভ্যগণ চট্টগ্রাম সহরে উপস্থিত হইয়া যথাশক্তি ক্লেশ স্বীকার করিয়া সমস্ত বিষয় অনুসন্ধান করেন এবং চট্টগ্রাম সহরে যে সমস্ত ধ্বংসলীলা, পাশবিক অত্যাচার, লুণ্ঠন প্রভৃতি হীন কার্য্য অনুষ্ঠিত হইয়াছিল তাহার কিছু কিছু ফটো তুলিয়া লন। চট্টগ্রামের হাঙ্গামার কথা বাঙ্গালী কখনও ভুলিবে না। সভ্যগণ কলিকাতায় ফিরিয়া টাউন হলে আচার্য্য প্রফুল্লচন্দ্র রায় মহাশয়ের সভাপতিত্বে এক সাধারণ সভার অনুষ্ঠান করেন। বৈকাল ৪টায় সভার কাজ আরম্ভ হওয়ার কথা ছিল। কিন্তু বেলা ১১টা হইতে সভায় লোকসমাগম সুরু হয়। বেলা ১টায় টাউন হলে তিল ধারণের আর স্থান ছিল না। ফলে নির্দ্দিষ্ট সময়ে টাউন হলের ভিতরে ও বাহিরে দুইটি সভার ব্যবস্থা করিতে হয়।

সভায় আচার্য্য রায় বলেন—চট্টগ্রামের হাঙ্গামার মধ্যে হিন্দু-মুসলমানের বিরোধের কোন চিহ্ন নাই। এই হাঙ্গামার পশ্চাতে unseen hand and unseen brain (অদৃশ্য হস্ত ও অদৃশ্য মস্তিষ্ক) থাকিয়া এই হাঙ্গামার সংঘটন সম্ভব করিয়াছে। দেশপ্রিয় সেনগুপ্ত বলেন—চট্টগ্রামের হাঙ্গামা হিন্দু-মুসলমানের দাঙ্গা নয়। চট্টগ্রামের ইংরেজ ম্যাজিষ্ট্রেট মিঃ কেম্প এই হাঙ্গামার জন্য দায়ী। তিনিই চট্টগ্রামের সরকারী ও বে-সরকারী ইউরোপীয়দিগের সহিত ষড়যন্ত্র করিয়া সেখানকার হিন্দুদের উপর বর্ব্বরোচিত অত্যাচার চালাইয়াছেন আর বলিতেছেন উহা হিন্দু-মুসলমানের দাঙ্গা।

স্বর্গীয় তুলসীচন্দ্র গোস্বামী কলিকাতার কয়েক দিনের 'ষ্টেটস্‌ম্যান' পত্রিকার কতকগুলি অংশ পাঠ করিয়া দেখাইয়া দেন কিভাবে এই পত্রিকা দিনের পর দিন তাহার সম্পাদকীয় মন্তব্যে এই হাঙ্গামা সংঘটিত করাইবার পথে প্ররোচনা দিয়া আসিয়াছিল। অনুসন্ধান সমিতির সভ্যগণ যে রিপোর্ট সেই সভায় উপস্থাপিত করিয়াছিলেন, পরে সরকার পক্ষ তাহা প্রকাশ করিতে দেন নাই। মনে হয় যেন চট্টগ্রাম অস্ত্রাগার লুণ্ঠনের জ্বালা সহ্য করিতে না পারিয়া বৃটিশ সরকার বাঙালী হিন্দুদের উপর অত্যাচার চালাইয়াছিলেন।

## শাসমলের চট্টগ্রাম ষড়যন্ত্র মামলা পরিচালনা

১৯৩০ খৃষ্টাব্দে চট্টগ্রাম অস্ত্রাগার লুণ্ঠন সম্পর্কে যে মামলার উদ্ভব হয় তাহাতে অনন্ত সিংহ, লোকনাথ বল, গণেশ ঘোষ, অম্বিকা চক্রবর্তী প্রভৃতি কতিপয় বাঙালী আসামী শ্রেণীভুক্ত হন। সূর্য্য সেন পলাতক ছিলেন। এই মামলায় কলিকাতার ব্যারিষ্টার শরৎচন্দ্র বসু ও অন্যান্য আইনজীবী আসামীপক্ষ সমর্থন করেন। মামলা কিছুদিন চলার পর আসামীপক্ষ শরৎ-বাবুকে তাঁহার উপযুক্ত পারিশ্রমিক দিতে না পারায় তিনি এই মামলার সম্পর্ক ত্যাগ করেন। তখন সকলেই মনে করিয়াছিল যে, এই মামলার কোন-কোন আসামীর অদৃষ্টে প্রাণদণ্ড হইতে পারে। এই সময় আসামীপক্ষ বীরেন্দ্রনাথের নিকট উপস্থিত হইয়া তাঁহাকে মামলা পরিচালনা করিতে অনুরোধ করেন। বীরেন্দ্রনাথ বহু সহস্র টাকার ঋণজালে জড়িত থাকা সত্ত্বেও যথেষ্ট আর্থিক ক্ষতি স্বীকার করিয়া লইয়া বিনা পারিশ্রমিকে মামলা পরিচালন করিবার জন্য চট্টগ্রামে উপস্থিত হন। সেখানে তিনি মাসাধিক কাল ছিলেন। সেই মামলায় তিনি যে সূক্ষ্ম আইন-জ্ঞান, বিচার-বুদ্ধি, বিচক্ষণতা ও বাগ্মিতার পরিচয় দিয়াছিলেন তাহা সত্যই অপূর্ব্ব। এই মামলায় তাঁহাকে অসাধারণ পরিশ্রম করিতে হইয়াছিল। যাহাই হউক্, পরিশ্রমের ফল ফলিল। অনন্ত সিংহ প্রভৃতি ফাঁসি-কাষ্ঠ হইতে উদ্ধার পাইলেন। কিন্তু শাসমলের সূক্ষ্ম আইন-জ্ঞানের আর মর্য্যাদা হইল না। বীরেন্দ্রনাথের যে সূক্ষ্ম আইন-জ্ঞান, বাগ্মিতা ও বিচার-বুদ্ধি ছিল, তাহা আরও বহু জটিল মামলায় আসামীপক্ষ সমর্থন কালে প্রকাশ পাইয়াছে। একটি উদাহরণ দিতেছি।

## ডগলাস হত্যা মামলায় শাসমল

১৯৩২ খৃষ্টাব্দে মেদিনীপুরের ম্যাজিষ্ট্রেট মিঃ ডগলাস জেলা বোর্ডের অফিসে আততায়ীয় দ্বারা নিহত হন। এই হত্যা সম্পর্কিত মামলায় শাসমল আসামী প্রদ্যোৎ ভট্টাচার্য্যের পক্ষ সমর্থন করিয়াছিলেন। মামলা পরিচালনায় তিনি যে সূক্ষ্ম-বিশ্লেষণ-শক্তি, বাগ্মিতা ও গভীর আইন-জ্ঞানের পরিচয় দিয়াছিলেন তাহা রাজপুরুষগণও স্বীকার করিয়াছিলেন এবং নিরপেক্ষ রাজপুরুষগণ এজন্য বরাবরই তাঁহাকে শ্রদ্ধা করিতেন। সেই মামলা পরিচালনা কালে মেদিনীপুরের একজন ইংরেজ আই সি এস এস ডি ও বলেন—"শাসমলের জেরা কাঠগড়ার হত্যাকারী আসামী অপেক্ষা ভয়ের কারণ।" কাজেই শাসমল যে একজন বিচক্ষণ ব্যারিষ্টার ছিলেন সে বিষয়ে সন্দেহ নাই। তিনি যখন ভারতের অন্যান্য প্রদেশের মামলা পরিচালনায় নিযুক্ত হইতেছিলেন, তখন বাংলাদেশে তাঁহার সমাদর হয় নাই। বাংলাদেশে তাঁহাকে যখন জটিল মামলায় নিযুক্ত করা হইত, তখন তাঁহার শুধু আইন-জ্ঞান ও বাগ্মিতার সমাদর কবিয়া যে নিযুক্ত করা হইত তাহা নয়, তাঁহাব আইন-জ্ঞানেব সঙ্গে মহৎ প্রাণ, পরদুঃখকাতর হৃদয় মিলিত ছিল বলিয়াই তাঁহাকে নিযুক্ত করা হইত। বীবেন্দ্রনাথ এতাদৃশ অধিকাংশ মামলায় আর্থিক ক্ষতি স্বীকাব করিয়া লইতেন। তাঁহার আইন-জ্ঞান ও বাগ্মিতার মর্য্যাদা যখন বাংলা দেশের বাহিরে বিস্তৃত হইতেছিল, তখন বাংলাদেশের লোকে পবশ্রী-কাতরতায় জ্বলিয়া পুড়িয়া খাক্ হইয়া যাইতেছিল। নতুবা অনন্ত সিংহ প্রভৃতির পক্ষ সমর্থনে বীরেন্দ্রনাথ যে কৃতিত্ব, সাহস ও ত্যাগেব পবিচয় দিয়াছিলেন তাহা বাংলায় সমাদৃত হইত।

বিনা পারিশ্রমিকে মামলা পবিচালনার ব্যাপারে তাঁহাকে কি প্রকাব আর্থিক ক্ষতি স্বীকার কবিতে হয় তাহাব একটী উদাহরণ দিতেছি। ইহাব কযেক বৎসর পূর্ব্বে হুগলীতে এক ট্রাইব্যুন্যালে তিন জন জজের নিকটে এক বোমার মামলাব বিচার আরম্ভ হয়। বীবেন্দ্রনাথ আসামীপক্ষ সমর্থন করেন। এই মামলা দীর্ঘ পাঁচ মাস চলে। বীরেন্দ্রনাথ প্রত্যহ কলিকাতা হইতে হুগলী যাতায়াত করিতেন। এই মামলা হাতে থাকার সময়ে তিনি অন্য কোন মামলা গ্রহণ করেন নাই। কিভাবে আসামীদিগকে মুক্ত করিবেন ইহাই ছিল তাঁহার লক্ষ্য। বিচারে একজন আসামী মুক্তি পান। তিনজন

আসামীর কারাবাস দণ্ড হয়। এই মামলায় আসামীপক্ষ সমর্থন করিতে গিয়া শাসমল পাঁচ মাসের মধ্যে অন্য মামলা ত গ্রহণ করেন নাই, অধিকন্তু আসামীদিগের পক্ষ হইতে একটী পয়সাও পারিশ্রমিক লয়েন নাই। ইহাতে তাঁহাকে সহস্র-সহস্র মুদ্রা ত্যাগ স্বীকার করিতে হইয়াছিল। যে আসামী মুক্তি পান তাঁহাকে অস্ত্র আইনে আবার গ্রেপ্তার করিয়া বিচার করা হয়। তখনও বীরেন্দ্রনাথ বিনা পারিশ্রমিকে মোকর্দ্দমা পরিচালনা করেন এবং আসামীকে মুক্ত করেন।

# অষ্টাদশ পরিচ্ছেদ

## বীরেন্দ্রনাথের গ্রেপ্তার ও মুক্তি

পূর্ব্বেই বলিয়াছি, দেশপ্রাণ শাসমল ১৯২৭ খৃষ্টাব্দ হইতে রাজনীতি-ক্ষেত্র হইতে দূরে সরিয়া রহিয়াছিলেন। কিন্তু তাহা সত্ত্বেও তাঁহার প্রতি বিদ্বেষপরায়ণ এবং তাঁহার সততা ও প্রভাব সহনে অক্ষম ব্যক্তিদের দুশ্চিন্তার অবধি ছিল না। তাহাদের আশঙ্কা ছিল পাছে কোন দিন না কোন দিন শাসমল আবার রাজনীতিক্ষেত্রে উল্কার মত উদিত হইয়া তাহাদের দোকানদারি বিপর্য্যস্ত করিয়া দেন। সেজন্য তাহারা শাসমলকে কোন-না-কোন দিক দিয়া নাজেহাল করিবার কথা কখনও ভুলিতে পারিত না। তাহারা সর্ব্বদা সুযোগ অন্বেষণ করিয়া বেড়াইত।

১৯৩২ খৃষ্টাব্দে শাসমলের প্রতি এরূপ ব্যবহার প্রদর্শন করা হয় যাহাকে নীচতা, ইতরামি, জঘন্য চালবাজি প্রভৃতি যে-কোন নামে অভিহিত করা যাইতে পারে। কোন রাজনৈতিক কারণে নহে, দেওয়ানি আদালতের ৫৫৫॥৶০ আনার ডিগ্রিজারি সম্পর্কে শাসমল ঐ বৎসর ২৮শা নভেম্বর বেলা সাড়ে আট ঘটিকায় তাঁহার রসারোডস্থিত বাসভবনে গ্রেপ্তার হন। তিনি কয়েক সপ্তাহ পূর্ব্ব হইতে গ্রেপ্তারের জন্য প্রস্তুত ছিলেন। তিনি ঐদিন ডিগ্রিদারের উকিলের কেরাণী ও আদালতের পিওনের সহিত বিছানাপত্র ও অন্যান্য জিনিষ লইয়া সানন্দে আলিপুর আদালতে গমন করেন। বাড়ী হইতে যাওয়ার পূর্ব্বে তিনি তাঁহার বাড়ীর লোকজনকে তাঁহার নিকট হইতে কোন সংবাদ না পাওয়া পর্য্যন্ত অর্থ প্রদান করিতে নিষেধ করিয়া যান।

শাসমল বাড়ী হইতে বাহির হইবার পূর্ব্বে সংবাদপত্রসমূহে নিম্নলিখিত বিবৃতি দেন। এই বিবৃতি ও ২৯শা নভেম্বর তারিখের ডাঃ প্রতাপচন্দ্র গুহ রায় সম্পাদিত 'নায়ক' নামক দৈনিক সংবাদপত্রের "বাংলার রাজনীতি" শীর্ষক সম্পাদকীয় প্রবন্ধ হইতে আনুপূর্ব্বিক ঘটনা জানা যাইবে।

### শাসমলের বিবৃতি

"বীরভূমের শ্রীঅবনীশচন্দ্র রায় আমার একজন অন্তরঙ্গ বন্ধু। তাঁহার সঙ্গে আমার এইরূপ সৌহার্দ্দ্য ছিল যে, তিনি তাঁহার পারিবারিক গোপনীয় বিষয়ও আমাকে জানাইতেন। কংগ্রেসের প্রয়োজনে আমি তাঁহার নিকট

হইতে কিঞ্চিৎ অর্থ ঋণ স্বরূপ গ্রহণ করি। ঋণ গ্রহণ করিবার সময় তিনি এবং আমি উভয়েই কংগ্রেসের সভ্য ছিলাম। কিন্তু ইহার কিয়ৎকাল পরে বাংলায় কংগ্রেস রাজনীতি লইয়া তাঁহার সঙ্গে বিরোধ উপস্থিত হওয়ায় এই অর্থ আদায় করাব জন্য তিনি বীরভূমে এক তরফা ডিগ্রি পান এবং সত্বর মৃত্যুমুখে পতিত হন। তদনন্তর ঐ ডিগ্রি জাবি কবিবার জন্য হাইকোর্টেব এটর্নি শ্রীযুক্ত নির্ম্মলচন্দ্র চন্দ্রের নিকট প্রেরিত হয়। আগে তাঁহার নিকট গমন কবিয়া ৪০০ টাকায় ডিগ্রি নিষ্পত্তি করি এবং ঐ ৪০০ টাকার মধ্যে তখনই ১০০ টাকা প্রদান করিয়া তাঁহার নিকট হইতে রসিদ গ্রহণ করি। তৎপরে ডিগ্রিদারকে আবও ২০০ টাকা দেওয়া হয়। ইহাব পব পূর্ব্বপ্রদত্ত ২ কিস্তির টাকা অস্বীকার করিয়া ডিগ্রির সম্পূর্ণ ৫৫০ টাকা আদায় কবিবার জন্য পুনরায় ডিগ্রি জাবি করিবার চেষ্টা করা হয়। অতঃপর আমি পূর্ব্ব প্রদত্ত ২ কিস্তির টাকা প্রমাণ (আমানত) করিবাব জন্য শ্রীযুক্ত নিৰ্ম্মলবাবু ও তাঁহাব মক্কেল শ্রীযুক্ত সত্যেন্দ্রবাবুকে জানাই। সত্যেন্দ্রবাবু আমার সহিত সাক্ষাৎ করেন নাই এবং নির্ম্মলবাবু তাঁহার ফি এই খরচায় দাবী কবেন। দেশবন্ধু চিত্তরঞ্জনের জীবিতকালেই নির্ম্মলবাবু আমার জাত তুলিয়া গালাগালি করেন। পরে আমি জানিতে পারি যে, তিনি আমার রাজনৈতিক প্রতিদ্বন্দ্বী ছিলেন। আমি তাঁহার আচরণে ক্রুদ্ধ হইয়া সরাসরি ডিগ্রিদারকে দিবার জন্য আমাব প্রথম কিস্তিতে প্রদত্ত ১০০ টাকা প্রত্যর্পণ করিবার জন্য নির্ম্মলবাবুব নিকট এটর্নির পত্র প্রেরণ করি।

"উক্ত ১০০ টাকা প্রত্যর্পণ করা দূরে থাকুক, তিনি এরূপ ঔদ্ধত্যপূর্ণ উত্তর দিলেন যে, আমার মনে হইল তিনি ঐ টাকাটা ফেরৎ দিতে অস্বীকার করিতেছেন। পাওনাদার বলিয়া আমি সত্যেন্দ্রনাথের অস্বীকৃতিকে গ্রাহ্য করি নাই। কিন্তু আমি এই ভাবিয়া আশ্চর্য্যান্বিত হইলাম যে, যে নির্ম্মলবাবু ৪০০ টাকায় ডিগ্রি নিষ্পত্তি করিয়াছিলেন এবং যিনি তখনও ডিগ্রিদারের এটর্নির কাজ করিতেছিলেন, সেই নির্ম্মলবাবু ঐ মীমাংসা গ্রাহ্য করিয়া চলিবার জন্য তাঁহার মক্কেলকে প্ররোচিত করেন নাই। পরন্তু তিনি ফি না লইয়া আদালতে আসিতে অস্বীকার করেন। এমন কি নির্ম্মলবাবু তখন ঐ ১০০ টাকা প্রাপ্তির বিষয় অস্বীকার করেন। তখন আমি সংকল্প করি যে, সমস্ত ব্যাপার জনসাধারণের নিকট প্রকাশ না করিয়া আমি এক

কপর্দ্দকও প্রদান করিব না। এই নিমিত্তই আমি এই সামান্য অর্থ প্রদান না করিয়া জেলে যাইতেছি। বঙ্গদেশের দুটি জেলায় সমমূল্যের আমার সম্পত্তি ক্রোক না দিয়া তাঁহারা আমাকে গ্রেপ্তার করিবার ভীতি প্রদর্শন করাতেই আমি অধিকতর ক্রুদ্ধ হইয়াছিলাম। যে ডিগ্রির বলে আমাকে এক্ষণে জেলে লইয়া যাওয়া হইতেছে, আমি ঐ ডিগ্রি জারির আদেশের বিরুদ্ধে (২৪ পরগণা) জিলা জজের কোর্টে আপীল করিয়াছি। এই আপীলের শুনানির পূর্ব্বেই এই ব্যাপার ঘটিয়াছে। মাত্র ৫৫৫৷৶০ আনার জন্য আমাকে গ্রেপ্তার করা হইয়াছে।"

## শাসমলের মুক্তিলাভ

ঐদিন বেলা ২ ঘটিকার সময় আলিপুর মুন্সেফ কোর্ট হইতে শাসমল মুক্তিলাভ করেন। ঐ সময় শাসমলের উকিল ৩০০ টাকা জমা দিতে রাজী হন এবং বলেন যে, তাঁহার মক্কেল শ্রীযুক্ত শাসমল পূজার পূর্ব্বেই ঐ পরিমিত অর্থদানে প্রস্তুত ছিলেন, কিন্তু অপর পক্ষ উহা লইতে সম্মত হন নাই, প্রকাশ্য আদালতে আলোচনার সময় ডিগ্রিদারের উকিল বলেন যে, তাঁহার মক্কেল কলিকাতায় না থাকায় তিনি তাহার এটর্নি শ্রীনির্ম্মলচন্দ্র চন্দ্রের উপদেশানুযায়ী কার্য্য করিয়াছেন।

## বাংলার রাজনীতি

(২৯শা নভেম্বর, ১৯৩২-এর নায়ক পত্রিকার সম্পাদকীয় প্রবন্ধ)

"বাংলাদেশের ইঙ্গিতে একদিন সমগ্র ভারতের রাজনৈতিক আন্দোলনের গতিপথ নিয়ন্ত্রিত হইত। বাংলাই সমস্ত ভারতের রাজনৈতিক আন্দোলনের সৃষ্টিকর্ত্তা। সেই বাংলার রাজনৈতিক আসনে—দেবতার আসনে বসিয়া যাঁহারা রাজনৈতিক ব্যবসায় চালাইবার সনন্দ লাভ করিয়াছেন, তাহাদের হীন মনোবৃত্তিই আজ বাংলার মাথায় অপমানের ডালি তুলিয়া দিবার ব্যবস্থা করিয়াছে। জীবন-মরণ সমস্যার সন্ধিক্ষণে জাতির ভাগ্য লইয়া নাড়াচাড়া করিবার স্পর্দ্ধাসম্পন্ন ধনীব দল কার্য্যকালে কিভাবে পলাইয়া আত্মরক্ষা করে, তাহার পরিচয় বাঙ্গালী ভালভাবেই বহু বার পাইয়াছে। নিজেদের স্বার্থসিদ্ধির জন্য পরের ঘরে আগুন দিতে, পর-সম্মান নষ্ট করিয়া হীন ষড়যন্ত্র করিতে

ইহারা কোনদিনই পশ্চাৎপদ নহে। অর্থ সাহায্যে দরিদ্র কর্ম্মীর কর্ম্মের সাধনার সুযোগ গ্রহণে ইহারা নিজেদেব জাহির করিবার সুযোগ কখনও হেলায় হারায় নাই। কিন্তু নীচতার কত নিম্নস্তরে ইহাদের আসন নির্দ্দিষ্ট হইয়াছে তাহা ভাবিতেও লজ্জায় মস্তক অবনত হইয়া পড়ে।

"বাংলার রাজনীতি লইয়া ধনীর এই দোকানদারী কতকগুলি নিঃস্বার্থ কর্ম্মীর প্রাণ পীড়িত করিয়াছিল বলিয়াই ১৯২৬ সালে সাধারণের প্রাণের দেবতা শ্রীযুক্ত বীরেন্দ্রনাথ শাসমলকে কেন্দ্র কবিয়া ধনী-দবিদ্রের এক বিরাট সংঘর্ষে বাংলার রাজনৈতিক জীবন চঞ্চল হইয়া উঠিয়াছিল। অজস্র মিথ্যার প্রচারে সেবারে শাসমলী দলের আক্রমণ প্রতিহত করিয়া ধনীর দল টিকিয়া থাকিলেও তাহাদের কায়েমী দৃঢ় আসন সেইদিন হইতে ধীরে-ধীরে টলিতে আরম্ভ হইয়াছে। তারপর কত ভাঙ্গাগড়ার মধ্য দিয়া কত বন্ধুর সহিত শত্রুতা করিয়া বাংলার বাজনৈতিক জননায়কগণ পরস্পরের নিকট-বর্ত্তী হইয়া আলিঙ্গনের বাহু প্রসারণ করিয়াছে। বাংলার রাজনৈতিক আকাশের ঘনান্ধকারের অবসানে উষার অরুণ আভায় পূর্ব্বদিকপ্রান্ত উজ্জ্বল হইয়া উঠিয়াছে বলিয়া অনেকের বিশ্বাস। কর্ম্মের উদ্বেল তরঙ্গে ঝম্প প্রদান করিয়া কর্ম্মস্রোতে প্রবহমান কর্ম্মীদলেব পরস্পরের হস্ত ধবিয়া উজান ঠেলিয়া অগ্রসর হইতে আর কোথাও কোন ইতস্ততঃ নাই। সর্ব্বত্রই একটা শান্তি ও মিলনের আবহাওয়ার মধ্যে আবার ধনীর দল তাহাদের চিরাচরিত নীচতার পবিচয় প্রদান করিতে লজ্জিত নহে দেখিয়া আমরা বিস্মিত হইয়াছি।

"শ্রীযুক্ত বীরেন্দ্রনাথ শাসমলের কর্ম্মশক্তিকে শত শত চেষ্টায়ও খর্ব্ব করা সম্ভব হয় নাই দেখিয়া, তাঁহাব কর্ম্মপ্রেরণা আজিও সহস্র কর্ম্মীর প্রাণে উন্মাদনার সৃষ্টি করে বুঝিয়া আজিকাব দিনেও কাহারও গাত্রদাহ হইতে পারে তাহা আমরা কল্পনাও করিতে পারি নাই। কিন্তু হঠাৎ গতকল্যকার আলিপুরের তৃতীয় মুন্সেফী আদালতে শাসমলকে দস্তকে ধৃত কবিয়া লইয়া যাওয়ার সংবাদে বাংলার আবাল-বৃদ্ধ-বণিতা স্তম্ভিত হইয়া পড়িবে সন্দেহ নাই। বিশাল জমিদারী, বাড়ী, গাড়ীর মালিক শ্রীযুক্ত শাসমলকে সামান্য ৩০০ টাকার জন্য দস্তকে ধৃত করার সংবাদে আমাদের মনে প্রথমেই যে সন্দেহের ছায়াপাত করিয়াছিল, শাসমল মহাশয়ের গ্রেপ্তারকালের বর্ণনায় তাহাকে বাস্তবে পরিণত করিয়া দিয়াছ। এই সামান্য টাকার জন্য দস্তকে

ধৃত করিবার মধ্যে যে হীন রাজনৈতিক চালিয়াতির ঘৃণ্য ষড়যন্ত্র বিদ্যমান, তাহা ভাবিতে বাঙ্গালী হিসাবে আমাদের মাথা নত হইয়া পড়িতেছে।

"ঘটনার বিবরণ পাঠে জানা যায়, বীরভূমের স্বরাজী মালসী মৃত অবনীশচন্দ্র রায়ের নিকট কংগ্রেসের কার্য্যোপলক্ষে ৫০০৲ টাকা (শাসমল) নিজের দায়িত্বে ধার নিয়াছিলেন। সেদিনের স্বরাজ্যদলের যাহারা এখনও বিদ্যমান আছেন— তাঁহাদের অনেকেই অনেক সময় নিজের দায়িত্বে অনেক টাকা দেনা করিয়া যে কাজ চালাইতে বাধ্য হইতেন তাহা কাহারও অজানা নাই। পার্টির কাজে শাসমলের নেওয়া অবনীশ রায়ের এই টাকার সংবাদও অনেকেরই জানা ছিল। তারপর ধনী-দরিদ্রের সংঘর্ষের ফলে শাসমলী দল হইতে অবনীশ রায় মহাশয় বাহিরে চলিয়া যাইবার কিছুকাল পরে ঐ টাকার জন্য বীরভূম কোর্টে একটি এক-তরফা ডিগ্রি করিয়া রাখিয়া যান। তাঁহার জীবিত কালে ঐ ডিক্রি জারি করিবার কোন প্রচেষ্টা হইয়াছিল বলিয়া জানা যায় নাই। তাঁহার মৃত্যুর পরে তাঁহার পুত্রের এটর্নি শ্রীযুক্ত নির্ম্মলচন্দ্র চন্দ্র শাসমলের নিকট ডিগ্রির টাকা দাবী করিতে শাসমল পূর্ব্বের দেওয়া টাকা বাদে মোট ৪০০৲ টাকায় ডিক্রি পরিষ্কারের ব্যবস্থা করিয়া নগদ ১০০৲ টাকা শ্রীযুক্ত চন্দ্রের নিকট দিয়াছিলেন বলিয়া তাঁহার বিবৃতিতে প্রকাশ। বাকী তিনশত টাকা দিবার জন্য প্রস্তুত থাকা সত্ত্বেও কোন্ কারণে জানা যায় না, শাসমলের নামে দত্ত টাকা ওয়াশিল না দিয়াই সম্পূর্ণ ডিক্রি জারি দেওয়া হয়। শাসমল এই জারির বিরুদ্ধে আপীল দায়ের করিয়াছেন। সেই আপীলের বিচার না হইতেই তাঁহার লক্ষ টাকা মূল্যের সম্পত্তি থাকা সত্ত্বেও গতকল্য তাঁহাকে দস্তকে ধৃত করিয়া আদালতে উপস্থিত করা হয়। মুন্সেফ নিজে এই ঘোরতর অন্যায়ের জন্য লজ্জিত হইয়া বাদীর উকিলকে এই ভাবের অনাবশ্যক জেদের জন্য অনুযোগ করিলে উকিলবাবু স্পর্দ্ধা সহকারে জানান যে, আমার মক্কেল এখন কলিকাতার বাহিরে, কাজেই তাঁহার এটর্নি শ্রীযুক্ত নির্ম্মলচন্দ্র চন্দ্রের আদেশে তাঁহাকে এই কার্য্য করিতে বাধ্য হইতে হইতেছে। সমস্ত আদালত গৃহ এই অপ্রত্যাশিত উত্তরে বিস্ময়াবিষ্ট হইয়া গিয়াছিল। তাহার পর বাদীর উকিল শাসমলের নির্দ্ধারিত ৩০০৲ টাকা নিতে স্বীকৃত হওয়াতে মুন্সেফ শাসমলের জেলে পাঠাইবার জন্য জেদ সত্ত্বেও তাঁহাকে সসম্ভ্রমে বাড়ী পাঠাইয়া দিয়াছেন। যে ৩০০৲ টাকা শ্রীযুক্ত শাসমল বহু পূর্ব্বে দিতে প্রস্তুত ছিলেন, তাহা লইয়া সন্তুষ্ট হওয়ার অভিপ্রায়

থাকিলে, তাঁহাকে অপমানিত করিবার আয়োজন ভিন্ন এই নীচতার অন্য কোন ব্যাখ্যা করা সম্ভবপর নহে। কোন্ অতীতের রাজনৈতিক দলাদলি যে শ্রীযুক্ত নির্ম্মলচন্দ্র চন্দ্রকে আজিও এইরূপ হীনকার্য্যে প্ররোচিত করিয়াছে তাহা ভাবিতেও ঘৃণায় মন সঙ্কুচিত হইয়া পড়ে। রাজনৈতিক জীবনে সহস্র কারচুপির মধ্য দিয়াও আত্মরক্ষায় যাহারা লজ্জিত নহে, তাহাদিগকে লজ্জা দিবার মত ভাষা আমাদের জানা নাই। রাজনৈতিক সম্পর্ক বাদেও শ্রীযুক্ত শাসমলের পিতা-পিতামহের সহিত শ্রীযুক্ত চন্দ্র মহাশয়ের পিতামহের সম্পর্ক স্মরণ করিয়াও তাঁহার এই জাতীয় জঘন্য কার্য্য হইতে নিবৃত্ত হওয়া উচিত ছিল। এইভাবে নীচতার সাহায্যে কর্ম্মীর কর্ম্মসাধনাকে ব্যর্থ করিবার আশা দুরাশা মাত্র। ভগবান স্বয়ং এরূপ নিঃস্বার্থ কর্ম্মীর কর্ম্মপথের পূর্ব্বভাগেই আলোক-বর্ত্তিকা হস্তে পথ-প্রদর্শক। নীচতার কর্দ্দম লিপ্ত করিয়া সূর্য্যের প্রোজ্জ্বল রশ্মিকে আবরিত করা চলে না। ঘরে বসিয়া মানচিত্রে দেশ দেখিয়া দেশসেবকের সম্মান করা সম্ভব নহে জানি, কিন্তু মানুষ এত নীচে নামিয়া যাইতে পারে আমরা পূর্ব্বে ভাবিতেও পারিতাম না। শাসমলের বর্ণনা পড়িয়া আমাদের বাংলার ভবিষ্যৎ ভাবিয়া দুঃখ হয়।”

# ঊনবিংশ পরিচ্ছেদ

## কলিকাতা করপোরেশনে শাসমল

১৯৩৩ খৃষ্টাব্দের প্রথম ভাগে কলিকাতা করপোরেশনের কাউনসিলার নির্ব্বাচন অনুষ্ঠিত হয়। শাসমলের নির্ব্বাচন দ্বন্দ্বে নামিবার ইচ্ছা ছিল না। দক্ষিণ কলিকাতাবাসী কয়েকজন অবসরপ্রাপ্ত পদস্থ সরকারী কর্ম্মচারী তাঁহার বাড়ীতে আসিয়া তাঁহাকে নির্ব্বাচন দ্বন্দ্বে অবতীর্ণ হইবার জন্য অনুরোধ জানান। প্রথমে তিনি তাঁহার অর্থের অনটন ও তাঁহার প্রতি একদল কংগ্রেসীর বিরূপ মনোভাবের কথা জানাইয়া তাঁহাদিগকে নিরস্ত করেন। কিন্তু পরে তাঁহাদের বার-বার সনির্বন্ধ অনুরোধ ও নানাপ্রকারে তাঁহার নির্ব্বাচন দ্বন্দ্বে সহায়তা দানের প্রতিশ্রুতি উপেক্ষা করিতে না পারিয়া তিনি অর্থের অনটন সত্ত্বেও ২৭নং ওয়ার্ড হইতে করপোবেশনের সদস্য পদপ্রার্থী হন। ঐ সময়ে কলিকাতা কলেজ স্কোয়ারে ষ্টুডেণ্টস্ হলে অনুষ্ঠিত এক ঘরোয়া সভায় বীরেন্দ্রনাথ বলিয়াছিলেন—'যদি আমি এইবার করপোরেশনেব কাউনসিলার নির্ব্বাচনে জয়লাভ করিতে পারি, তবে বুঝিব বাংলাদেশের রাজনীতি ক্ষেত্রে আমার কাজ করিবার সময় উপস্থিত হইয়াছে। নতুবা বুঝিব বাংলার রাজনীতি ক্ষেত্রে আমার কাজ করার সময় এখনও আসে নাই। পরাজিত হইলে দুঃখিত হইব না।'

সে সময়ের বঙ্গীয় প্রাদেশিক রাষ্ট্রীয় সমিতির মিউনিসিপ্যাল নির্ব্বাচন বোর্ডেব সভাপতি ছিলেন ডাঃ বিধানচন্দ্র রায়। ঐ নির্ব্বাচন বোর্ড শাসমলকে মনোনয়ন দেয় নাই। বোর্ড মনোনয়ন দিয়াছিল রায় বাহাদুর রামতারণ বন্দ্যোপাধ্যায়কে। বিধানচন্দ্র বায় পবিচালিত বোর্ডেব পক্ষে একজন বায় বাহাদুরকে মনোনয়ন দেওয়া সম্ভব হইয়াছিল, কিন্তু শাসমলের ন্যায় একনিষ্ঠ দেশসেবককে মনোনয়ন দেওয়া সম্ভব হয় নাই। শাসমলকে মনোনয়ন দিয়াছিল এবং সর্ব্বান্তঃকরণে সমর্থন কবিয়াছিল ২৭নং ওয়ার্ড কংগ্রেস কমিটি। কাউন্সিলার নির্ব্বাচনে পূর্ব্বে দেশবন্ধুর ভগিনী উর্ম্মিলা দেবী ও বিখ্যাত ব্যারিষ্টাব নিশীথ সেন বামতারণ-বাবুকে পরাজিত করিতে পারেন নাই। বামতারণ-বাবু একাদিক্রমে ৪২ বৎসর কলিকাতা মিউনিসিপ্যালিটি ও কবপোরেশনের সদস্য ছিলেন। তাঁহার অর্থবল ছিল প্রচুর। তিনি আলিপুর কোর্টের প্রবীণ উকিল। এইরূপ বিত্তবান ও দীর্ঘস্থায়ী প্রতিদ্বন্দ্বীকে

প্রায় এক হাজার (৯৯০) ভোটে পরাজিত করিয়া শাসমল কলিকাতা করপোরেশনের কাউন্সিলার নির্ব্বাচিত হন।

## শাসমল হত্যার প্রচেষ্টা

ভোট গণনার দিন ফলাফল ঘোষণার শেষে যখন শাসমল তাঁহার সহকর্ম্মীদিগের দ্বারা পরিবৃত হইয়া কলিকাতা করপোরেশন ভবনের সিঁড়ি দিয়া নামিয়া আসিতেছিলেন, সেই সময় কয়েকজন দুর্বৃত্ত শাসমলকে ছুরিকা হস্তে আক্রমণ করিয়াছিল। দৈবক্রমে ঐ ছুরিকা শাসমলের গায়ে না লাগিয়া অপর এক ব্যক্তির গায়ে লাগে এবং তিনি আহত হন। ইহা সহজেই অনুমান করা যায় যে, দুর্বৃত্তগণ কোন প্রকার ব্যক্তিগত শত্রুতার বশবর্ত্তী হইয়া শাসমলকে হত্যা করিবাব জন্য আক্রমণ করিতে আসে নাই। তাহারা নিশ্চিতই কাহারও প্ররোচনায় উত্তেজিত হইযা এই দুষ্কার্য্য সাধনে সমুদ্যত হইয়াছিল। বাংলাব রাজনীতি-ক্ষেত্র কোন্ সময় হইতে কিরূপ জঘন্য ভাবে পঙ্কিল হইয়াছে তাহা শাসমলেব জীবনেব এই সমস্ত ঘটনা হইতে উপলব্ধ হইবে এবং কাহারা বাংলার এই দুরবস্থার জন্য দায়ী একটু চিন্তা করিলে তাহাও বুঝিয়া লওয়া অসম্ভব হইবে না।

যাহা হউক, বাংলার রাজনীতিক্ষেত্রে যে বীরেন্দ্রনাথের যোগদানের আবশ্যকতা ছিল, তাহা তাঁহায বিজয় লাভে সুস্পষ্ট প্রমাণিত হইল। করপোরেশনের কাউন্সিলার রূপে বীরেন্দ্রনাথ পুনরায় বাংলাব বাজনীতিক্ষেত্রে যোগদান করিলেন। বাংলার যাঁহারা একনিষ্ঠ দেশসেবক বীরেন্দ্রনাথ তাঁহাদের নায়ক হইলেন।

১৯৩৩ খৃষ্টাব্দে মেদিনীপুর জেলায় আবাব বন্যা হয়। সেই সময় আচার্য্য প্রফুল্লচন্দ্রের সভাপতিত্বে কলিকাতার এলবার্ট হলে এক সভা অনুষ্ঠিত হয়। তাহাতে 'মেদিনীপুর বন্যা সমিতি' নামে এক সমিতি গঠিত হয়। বিখ্যাত ডাক্তাব প্রাণকৃষ্ণ আচার্য্য সমিতির সভাপতি এবং বীরেন্দ্রনাথ সম্পাদক ও কোষাধ্যক্ষ নির্ব্বাচিত হন। এবাবেও বীরেন্দ্রনাথ জনসাধারণের দুঃখকষ্ট মোচন করিবার জন্য বহু ক্লেশ ও আর্থিক ক্ষতি স্বীকার করিয়াছিলেন।

বীরেন্দ্রনাথের কাউন্সিলাররূপে কার্য্যকালে কলিকাতা কর্পোরেশনের দুইটি ব্যাপারের কথা এখানে উল্লেখ করিতেছি।

প্রথম, কর্পোরেশন দমন বিল আলোচনা। বাংলার স্বায়ত্ত শাসন বিভাগের তৎকালীন মন্ত্রী স্যার বিজয়প্রসাদ সিংহ রায় কর্পোরেশনের ক্ষমতা

হ্রাস করিবার জন্য এক বিল বঙ্গীয় ব্যবস্থাপক সভায় উত্থাপন করেন। বিলের প্রধান কথা এই যে, রাজনৈতিক আন্দোলনে দণ্ডপ্রাপ্ত ব্যক্তিদিগকে কর্পোরেশনের চাকুরী হইতে বঞ্চিত হইতে হইবে। এই বিল লইয়া কর্পোরেশনে তুমুল আন্দোলন চলিতে থাকে। সরকার-মনোনীত ও ইউরোপীয় কাউন্সিলারগণ বিলেব পক্ষে এবং বীরেন্দ্রনাথ প্রমুখ ৪০ জনের অধিক কাউন্সিলাব বিলের বিপক্ষে ভোট দিয়াছিলেন।

দ্বিতীয়, ১৯৩৪ খৃষ্টাব্দের মেয়র নির্ব্বাচন ব্যাপার। প্রত্যেক বৎসর সবকার-মনোনীত ১০ জন সদস্য কর্পোরেশনে থাকিবার নিয়ম ছিল। ১৯৩৩ খৃষ্টাব্দে সবকাব মনোনয়ন দ্বারা ১০ জন সদস্যকে ১৯৩৩-৩৪ খৃষ্টাব্দের জন্য কর্পোরেশনে তাঁহাদের প্রতিনিধি স্বরূপ পাঠাইয়াছিলেন। যখন ১৯৩৪ খৃষ্টাব্দের এপ্রিল মাসে নূতন মেয়র নির্ব্বাচনেব সময় উপস্থিত হয়, তখন সরকার-মনোনীত সদস্যদের সদস্য থাকিবার নির্দ্দিষ্ট কাল অতিক্রান্ত হইয়া গিয়াছিল। তাঁহারা তখনও সরকার পক্ষ হইতে নূতন সদস্যরূপে মনোনীত হইয়া কর্পোরেশনে আসেন নাই।

এই বৎসর মেয়র নির্ব্বাচনী সভার সভাপতি মনোনীত হইয়া বীরেন্দ্রনাথ যে নির্ভীকতা ও সূক্ষ্ম আইন-জ্ঞানের পরিচয় দিয়াছিলেন, কলিকাতা কর্পোরেশনের ইতিহাসে বোধ হয় তাহার তুলনা নাই। তিনি প্রথমতঃ এক রুলিংএর দ্বারা পূর্ব্ব বৎসরের ১০ জন সরকার-মনোনীত কাউন্সিলারের মেয়র নির্ব্বাচন ব্যাপারে ভোট দানের অধিকার নাকচ করেন। ইহাতে ৺কুমুদশঙ্কর রায়, ৺নলিনীরঞ্জন সরকাব প্রভৃতি কয়েকজন তথাকথিত কংগ্রেসী কাউন্সিলার ইউরোপীয় কাউন্সিলারগণের সহিত সহযোগিতা করিয়া সভা ত্যাগ করিয়া যান। তখন মিঃ এ. কে. ফজলুল হক মেয়র নির্ব্বাচিন হন। কুমুদশঙ্কর রায় ইত্যাদি কাউন্সিলারগণ এই মেয়র নির্ব্বাচন নাকচ করিবার প্রার্থনা জানাইয়া গভর্ণমেণ্টের নিকট আবেদন করেন। এই সময় গভর্ণমেণ্টকে বেশ কিছু বিব্রত হইতে হইয়াছিল। গভর্ণমেণ্ট মিঃ ফজলুল হকের মেয়র নির্ব্বাচন বাতিল করেন। এই ঘটনার পর বীরেন্দ্রনাথ আর এক দিনের জন্যও কর্পোরেশনের সভায় উপস্থিত হন নাই এবং শীঘ্রই কর্পোরেশন ছাড়িয়া দিবেন বলিয়া সঙ্কল্প করিয়াছিলেন।

বীরেন্দ্রনাথ কলিকাতা করপোরেশনের কাউনসিলার পদ ত্যাগ করিবার পূর্ব্বে আর একটি কাজ করিতে ইচ্ছুক ছিলেন। তাঁহার সে ইচ্ছা হইল

কলিকাতা করপোরেশনে কর বন্ধ আন্দোলন চালান। এ সম্বন্ধে তিনি প্রাথমিক কিছু কাজও করিয়াছিলেন। তিনি এ সম্পর্কে একদিন তাঁহার নির্ব্বাচন কেন্দ্রের (তৎকালীন ২৭নং ওয়ার্ডের) কয়েকজন বিশিষ্ট ব্যক্তির সহিত এক ঘরোয়া বৈঠকে মিলিত হন। বৈঠকে উপস্থিত ব্যক্তিদের মধ্যে ছিলেন কলিকাতা বিদ্যাসাগব কলেজেব ভূতপূর্ব্ব অধ্যাপক ও বর্ত্তমানে দেশবন্ধু গার্লস্ কলেজেব অধ্যক্ষ শ্রীজিতেশচন্দ্র গুহ। অধ্যাপক গুহেব নিকট হইতে শুনিয়াছি, বীরেন্দ্রনাথ ঐ বৈঠকে ২৭নং ওয়ার্ডের ও সামগ্রিকভাবে কলিকাতা সহরেব উন্নয়ন এবং কবপোরেশনের পরিচালনা ব্যবস্থার কথা আলোচনা করেন। তিনি প্রশ্ন করেন—আপনাবা আমাকে করপোরেশনে আপনাদের ওয়ার্ডেব প্রতিনিধি হিসাবে পাঠাইযাছেন কেন? আপনারা আমাব দ্বারা এই ওয়ার্ডের উন্নতি কল্পে কি কি কাজ করাইতে চান? তাহাতে কেহ-কেহ কোন-কোন নূতন রাস্তা নির্ম্মাণ, কোন-কোন পুবাতন বাস্তা মেবামত, কোন-কোন রাস্তায় আলোক স্থাপন ইত্যাদি কাজেব কথা উত্থাপন করেন। বীরেন্দ্রনাথ বলেন—"জনগণের সুবিধার্থে আপনাবা যে-সব কাজ সম্পাদনেব কথা বলিযাছেন সেগুলি যে সম্পাদন কবা প্রয়োজন সেকথা আমি স্বীকাব করি এবং সকলেই স্বীকার কবিবেন এবং এই সব কাজ সম্পাদন কবিয়া দিতে পাবিলে জনগণ সন্তুষ্ট থাকিবেন। কিন্তু কোন কাজেব কথা বলিতে গেলেই দেখি করপোবেশনে অর্থাভাবেব কথা উঠে। সেজন্য সহজভাবে কোন কল্যাণকর কাজ কবা এই কবপোরেশনে সম্ভব নয়। এজন্য আমি অন্য প্রকাব কর্ম্মপন্থা অবলম্বনের কথা চিন্তা কবিতেছি। আমি হিসাব কবিয়া দেখিয়াছি—কবপোবেশন পরিচালনায় যে বিপুল পবিমাণ অর্থ ব্যয় হয় তাহা হওয়া সমীচীন নয় অথচ আমাব পক্ষে এখনই এই অর্থব্যয় বোধ কবাও সম্ভব নয়। আব আমি ইহাও লক্ষ্য করিয়াছি যে, কবপোরেশনেব করদাতাগণ যে পরিমাণ কর দেন তাহার অনুপাতে তাঁহারা সুখ-সুবিধা ভোগ কবিতে পান না। এই অবস্থায় করের অনুপাতে সুখসুবিধা পাওয়াব অথবা সুখ-সুবিধার অনুপাতে করেব পরিমাণ ধার্য্যেব দাবী করা, অন্যথায় কব দেওয়া বন্ধ করা ছাড়া উপায়ান্তব নাই। আমি কলিকাতা করপোরেশনে কর বন্ধ আন্দোলন চালাইতে ইচ্ছা করিয়াছি। এখন আপনাদের অভিমত প্রকাশ করুন।" ইহাতে উপস্থিত ব্যক্তিগণ বিস্মিত হইয়া যান। একজন বলেন—কে

আগে করদান বন্ধ করিবেন তাহাই ত সমস্যা। বীরেন্দ্রনাথ বলেন—কিছুমাত্র চিন্তা করিবেন না, আপনাদিগকে কর বন্ধ করিতে বলিয়া আমি চুপ করিয়া থাকিব না। আমিই প্রথমে কর দেওয়া বন্ধ করিতেছি বলিয়া ঘোষণা করিব। এখন আপনারা আমার সহিত যোগদান করিতে প্রস্তুত আছেন কিনা ভাবিয়া দেখুন। উপস্থিত ব্যক্তিগণ সকলে বীরেন্দ্রনাথের প্রস্তাবে উৎসাহিত ও সম্মত হইয়া যান।

এই বৈঠকেব ঠিক পরেই সাম্প্রদায়িক সিদ্ধান্ত প্রতিরোধের আন্দোলন আরম্ভ হওয়ায় এবং দেশপ্রাণ শাসমল সেই আন্দোলনে অবতীর্ণ হইয়া প্রাণ বিসর্জ্জন দেওয়ায় তাহার এই কর বন্ধ আন্দোলন চালাইবার ইচ্ছা পূর্ণ হয় নাই।

# বিংশ পরিচ্ছেদ

## ভারতীয় ব্যবস্থা পরিষদ ও বীরেন্দ্রনাথ

পূর্ব্বেই বলিয়াছি, দেশপ্রাণ বীরেন্দ্রনাথ দেশবন্ধু চিত্তরঞ্জন কৃত হিন্দু-মুসলমান চুক্তির সমর্থক ছিলেন এবং তাঁহারই আগ্রহ, উৎসাহ, নির্ভীকতা ও আইনজ্ঞানের বলে কলিকাতা কর্পোরেশনে ১০ বৎসরের মধ্যে ১৯৩৪ খৃষ্টাব্দে সর্ব্ব-প্রথম একজন মুসলমান মেয়র নির্ব্বাচিত হন। হিন্দু-মুসলমানের মিলন সাধনের পক্ষে ইহা যে মঙ্গলকর হইত তাহাতে সন্দেহ নাই। কিন্তু যাঁহারা মিলনের বিরুদ্ধবাদী তাঁহারা মিলন ঘটাইতে দিবেন কেন? বীরেন্দ্রনাথ মুসলমানদিগকে সুবিধা দানের পক্ষপাতী ছিলেন। তিনি মুসলমানদিগকে যে প্রকার প্রীতির চক্ষে দেখিতেন, সেরূপ প্রীতির সহিত আজ পর্য্যন্ত অন্য কোন হিন্দু দেখেন নাই। একথা মুসলমান নেতা ও মুসলমান জনসাধারণও স্বীকার করিতেন। বীরেন্দ্রনাথ জানিতেন এবং জীবনের শেষ দিন পর্য্যন্ত বিশ্বাস করিতেন যে, মুসলমানগণ হিন্দুদের সহিত মিলিত হইবেন এবং স্বাধীনতা-সংগ্রামে এক যোগে কার্য্য করিতে কুণ্ঠাবোধ করিবেন না। তিনি বলিতেন—"মুসলমানগণ হিন্দুদিগের সমধর্ম্মী নয় একথা জানি, কিন্তু তাহারা যে ভারতবাসী অর্থাৎ আমার দেশের লোক একথা আজ অস্বীকার করিবার উপায় নাই। ভারতের মুসলমানদিগকে আর আরবীয় বা পারসীক বলা চলে না। কাজেই তাহাদিগকে সুবিধা দান করিলে যদি নিজেদের ব্যক্তিগত কিছু অসুবিধা ঘটে, এবং সেই সঙ্গে তাহা সমষ্টিগত জাতি ও সমগ্র দেশের মঙ্গল সাধিত হইবার পক্ষে ব্যাঘাত না হইয়া অনুকূল হয়, তবে তেমন কাজ করা ভাল।" তবুও বীরেন্দ্রনাথ ১৯৩৪ খৃষ্টাব্দে বৃটিশ প্রধান মন্ত্রী মিঃ জেমস্ র‍্যামজে ম্যাক্‌ডোন্যাল্‌ডের সাম্প্রদায়িক সিদ্ধান্তের বিরুদ্ধে অভিযান করিয়াছিলেন। কারণ, তিনি হিন্দু-মুসলমানের স্বার্থসংঘাত মীমাংসা করিবার জন্য আপনার স্বার্থত্যাগ করিতে প্রস্তুত ছিলেন, কিন্তু সে বিষয়ে বাহিরের কাহারও হস্তক্ষেপ তাঁহার পক্ষে সহনাতীত ছিল। তিনি স্থির বুঝিয়াছিলেন, বৃটিশ প্রধান মন্ত্রীর সম্পাদিত সাম্প্রদায়িক সিদ্ধান্তের মধ্যে বিভেদ-বিরোধের বীজগুলি নিহিত রহিয়াছে। এই সিদ্ধান্ত মানিয়া লইলে বীজগুলি অচিরে অঙ্কুরিত হইয়া কালে মহামহীরুহে পরিণত হইবে। হিন্দু-মুসলমানের মিলন ত হইবেই না, অধিকন্তু, মিলনের সম্ভাবনাও থাকিবে না।

## সাম্প্রদায়িক সিদ্ধান্ত ও কংগ্রেস জাতীয় দল

পাঠক-পাঠিকাদের অবগতির জন্য এখানে সাম্প্রদায়িক সিদ্ধান্তের ইতিহাস সংক্ষেপে আলোচনা করার প্রয়োজন বোধ করিতেছি।

ভারতে বৃটিশ রাজত্ব স্থাপনের সুরু হইতে উহার দৃঢ়তা সম্পাদন এমন কি উহার উৎসাদন পর্য্যন্ত সকল পর্য্যায়েই হিন্দুগণ বিশিষ্ট ভূমিকা গ্রহণ করিয়াছিল। এদেশে বৃটিশ শাসন সুদৃঢ় হওয়ার সঙ্গে সঙ্গে ও তৎপরে যাহারা উহার সমালোচনা করিয়াছিল এবং নিজেদের হাতে কিছুটা শাসন ক্ষমতা চাহিয়াছিল তাহারা হিন্দু। ভালমন্দেব প্রশ্ন উত্থাপন না কবিয়া একথা সহজে বলা যাইতে পারে যে, এদেশে বৃটিশ শাসন স্থাপিত হইলে তাহার পবিচালনায় সহাযতা কবা হিন্দুদের পক্ষে স্বাভাবিক ছিল। কাবণ মুসলমানগণ বিদেশ হইতে আসিয়া এদেশে সুদীর্ঘকাল রাজত্ব কবিতে থাকিলেও এবং মুসলমানগণ ইংবেজদেব মত চাকরী শেষে বা ব্যবসায় শেষে ভাবত ছাড়িযা চলিয়া না গেলেও, তাহারা যে হিন্দুদের প্রীতিভাজন হইতে পাবিয়াছিল একথা মনে করিবাব কারণ নাই এবং হিন্দুগণও যে মুসলান বাদশাহ্দিগকে প্রণয়েব চক্ষে দেখিয়াছিল তাহাবও প্রমাণ নাই। ববং মুসলমানদেব ব্যবহাবে তাহাবা সর্ব্বদা সন্ত্রস্তই থাকিত। এই অবস্থায় এদেশে ইংবেজ আসিয়া পডায় এবং মুসলমানগণ ইংবেজদেব দ্বাবা পর্যুদস্ত হওয়ায তাহাবা মনে-মনে খুসীই হইযাছিল এবং শত্রুব শত্রু হিসাবে ইংবেজদেব সহিত হাত মিলাইয়াছিল। হিন্দুগণ জানিত মুসলমানগণ এদেশের অধিবাসী হইয়া গিযাছে, তাহাবা এদেশ হইতে আব আবব-পাবস্যে ফিবিয়া যাইবে না। তাহা সত্ত্বেও তাহাবা মুসলমানদের সহিত মিলিযা-মিশিযা ইংবেজদিগকে এদেশ হইতে তাডাইবাব ব্যবস্থা না কবিয়া তাহাদিগকে সম্বর্দ্ধিত কবিয়াছিল। হিন্দুবা ধর্ম্মপ্রাণ, আর মুসলমানগণ ধর্ম্মান্ধ। মুসলমানগণ ভাবত-আক্রমণের প্রথম হইতে যেমন ধনবত্নাদি লুণ্ঠনেব দিকে মন দিয়াছিল, তেমনি তাহাবা হিন্দুধর্ম্মেব বিনাশেব দিকেও বিশেয লক্ষ্য রাখিযাছিল। কিন্তু ইংরেজ এদেশ অধিকার করিয়া খৃষ্টান ধর্ম্ম প্রচারে অমনোযোগী না থাকিলেও হিন্দু ও মুসলমান উভয়েরই ধর্ম্মের উপর হস্তক্ষেপ করে নাই, হিন্দুর মন্দিব ও মুসলমানের মসজিদ নষ্ট করে নাই। তাহারা দেশ শাসনের সুবিধার্থে বিজিত মুসলমানকে বাদ দিয়া হিন্দুদের সহিত পরামর্শ করিয়াছিল, তাহাদিগকে দায়িত্বপূর্ণ কাজের ভার দিয়াছিল, তাহাদের সহিত ব্যবসা-বাণিজ্য

চালাইয়াছিল, এমন কি তাহাদের সহিত আমোদ-আহ্লাদও করিয়াছিল। আর মুসলমানগণ নিজেরা বিজিত বলিয়া লজ্জায় বা আক্রোশে ইংরেজ-সংস্পর্শ পরিহার করিয়া চলিয়াছিল। তাহারা ইংরেজী ভাষা ও সাহিত্য শিক্ষা করিতে আগ্রহী হয় নাই। ইংরেজদের সহিত যেটুকু সম্পর্ক না রাখিলে চলিত না, কেবলমাত্র সেইটুকু সম্পর্ক রাখিয়া তাহারা চলিত। হিন্দুগণ যখন পাশ্চাত্য শিক্ষায় শিক্ষিত হইয়া রাজদরবারে উচ্চাসন লাভ করিতেছিল, তখন মুসলমানগণ তাহাদের ভুল উপলব্ধি করিতে পারে এবং ইংরেজী শিক্ষা লাভ করিতে আরম্ভ করে। আর ইংরেজ শাসকগণও হিন্দুদের মতিগতি তাহাদের স্বার্থ পরিপূরণের পক্ষে আর বেশীদিন অনুকূল থাকিবে না উপলব্ধি করিতে পারিয়া এবং মুসলমানদের বিজিত মনোভাব অনেকটা গা-সহা হইয়া গিয়াছে বুঝিয়া মুসলমানদিগকে শিক্ষিত করিয়া তুলিবার জন্য ও তাহাদিগকে সরকারী চাকুরিতে সুযোগ-সুবিধা করিয়া দেওয়ার জন্য গুপ্ত ব্যবস্থা অবলম্বন করিতে ইতস্ততঃ বা বিলম্ব করে নাই।

ভারতে হিন্দুগণ যে ইংরেজী লেখাপড়া শিখিয়া শাসন বিভাগ, বিচার বিভাগ, শিক্ষা বিভাগ প্রভৃতি বিভিন্ন ক্ষেত্রে প্রভাব বিস্তার করিতেছিল তাহা ইংরেজ শাসকদের দৃষ্টির বহির্ভূত ছিল না। ১৯৫৫ খৃষ্টাব্দে কলিকাতায় মুসলমানদের শিক্ষার জন্য মাদ্রাসা স্থাপনের মধ্যে এদেশে পাশ্চাত্য শিক্ষা বিস্তারে হিন্দু ও মুসলমানের মধ্যে বিভেদ সৃষ্টি বিশেষভাবে লক্ষিত হয়। ১৯৫৭ খৃষ্টাব্দে বৃটিশ সরকার ইংল্যাণ্ডের বিশ্ববিদ্যালয়ের আদর্শে কলিকাতা, বোম্বাই ও মাদ্রাজ এই তিনটি প্রেসিডেন্সি সহরে এক-একটি করিয়া বিশ্ববিদ্যালয় স্থাপন করে। উহার কয়েক বৎসর পরে হিন্দুগণ দ্রুত উচ্চশিক্ষার ক্ষেত্রে অগ্রসর হইয়া পড়িলে, ইংরেজ শাসকদের মধ্যে ধুরন্ধরগণ ভারত শাসনের কল-কৌশল লইয়া বিশেষভাবে মাথা ঘামাইতে আরম্ভ করিয়া দেন। তাঁহাদের উর্ব্বর মস্তিষ্কের চিন্তা ও দীর্ঘকালের সমবেত গবেষণার ফলে ১৮৭৮ খৃষ্টাব্দে বৃটিশ পার্ল্যামেণ্টে স্থিরীকৃত হয় যে, ভারতকে বৃটিশ শাসনে রাখিতে হইলে এদেশের হিন্দু ও মুসলমানকে মিলিতে দেওয়া হইবে না, ইহাদের দুই শ্রেণীর মধ্যে তীব্র বিভেদ-বিরোধ বজায় রাখিয়া চলিতে হইবে।

তাহার পর হইতে এদেশে বৃটিশ পার্ল্যামেণ্টের সিদ্ধান্ত অনুসারে সংগোপনে কাজ চলিতে থাকে, তন্মধ্যে সরকারী দপ্তরে মুসলমানদের জন্য অধিক চাকুরি

সংরক্ষণ, শিক্ষাক্ষেত্রে সুবিধা দান ইত্যাদি উল্লেখযোগ্য। ইতিমধ্যে পাঞ্জাবের শিখ ও হিন্দুগণ এবং বাংলার হিন্দুগণ বৃটিশ শাসকদের দুশ্চিন্তার কারণ হইয়া দাঁড়াইয়াছিল। ১৯০৫ খৃষ্টাব্দে ভারতের তৎকালীন বড়লাট লর্ড কার্জ্জন বঙ্গ-ভঙ্গের প্রস্তাব উত্থাপন করিলে দেখা যায়, ভারতের সকল প্রদেশের হিন্দু এবং কোন-কোন স্থানের মুসলমানও ঐ প্রস্তাবের বিরোধিতা করিয়াছে। বাংলা ও পাঞ্জাবে সে সময় মুসলমান সংখ্যাধিক্য ছিল না। সেজন্য ইংরেজগণ সাধারণভাবে সমগ্র ভারতের মুসলমানদিগকে হিন্দুদের সংস্পর্শ হইতে দূরে রাখিবার চেষ্টা করিতে থাকে।

১৯০৮ খৃষ্টাব্দের পূর্ব্ব পর্য্যন্ত ভারতের ব্যবস্থাপক সভা বা ভারতের বিভিন্ন প্রদেশের আইন সভায় হিন্দু ও মুসলমানের জন্য স্বতন্ত্র নির্ব্বাচন ব্যবস্থার কথা উঠে নাই। হঠাৎ ১৯০৮ খৃষ্টাব্দে কতকগুলি পদস্থ বৃটিশ সরকারী কর্ম্মচারীর উৎসাহে মুসলমানগণ প্রথম স্বতন্ত্র নির্ব্বাচনের দাবী উত্থাপন করে। ১৯০৯ খৃষ্টাব্দে মর্লে-মিণ্টো শাসন সংস্কার অনুসারে মুসলমানদের ইংরেজ-মস্তিষ্ক-প্রসূত দাবী পাকা করা হয়। সে সময় লর্ড মর্লে ছিলেন ভারত-সচিব ( Secretary of State for India ) এবং লর্ড মিণ্টো ছিলেন ভারতের বড়লাট। হিন্দু ও মুসলমানের স্বতন্ত্র নির্ব্বাচন ব্যবস্থা চলিতে থাকে। কিন্তু উহা ভারতের সকল স্থানে চালু করা হয় নাই।

১৯৩১ ও ১৯৩২ খৃষ্টাব্দে বৃটিশ সরকার ইংল্যাণ্ডে যে দুইটি গোলটেবিল বৈঠকের আয়োজন করেন, সেগুলিতে ভারতের সাম্প্রদায়িক বিরোধ ব্যাপারে বৃটিশ সরকারের বড়কর্ত্তাগণ মাথা ঘামাইতে চান নাই। কিন্তু ১৯৩৩ খৃষ্টাব্দের বৈঠকে অবস্থা চরমে উঠে। উহাতে স্বতন্ত্র নির্ব্বাচন ব্যবস্থা ত বজায় রাখা হয়ই, অধিকন্তু উহা ভারতের যে-সব অঞ্চলে প্রচলিত ছিল না, সেই সব অঞ্চলেও প্রচলনের ব্যবস্থা করা হয়। বৃটিশ সরকারের আমন্ত্রণে তৃতীয় গোলটেবিল বৈঠকে গান্ধীজী ও মহম্মদ আলি জিন্না যোগদান করেন। সেখানে স্বতন্ত্র নির্ব্বাচন ব্যবস্থা সম্পর্কে গান্ধীজী এমন কিছু কাণ্ড করিয়াছিলেন যাহাতে তাঁহাকে ভারতে ফিরিয়া আসিয়া এ সম্বন্ধে 'না-গ্রহণ না-বর্জ্জন' প্রস্তাব কংগ্রেসের কার্য্যকরী সমিতির বৈঠকে পাশ করাইতে হইয়াছিল। আমার মনে হয়, বৃটিশ প্রধান মন্ত্রী মিঃ ম্যাকডোনাল্ড গান্ধীজী ও মিঃ জিন্নাকে হিন্দু-মুসলমান সমস্যা মিটাইয়া ফেলিতে বলিলে এবং তাঁহারা সমস্যা সমাধানে অসমর্থ হইলে প্রধান মন্ত্রী স্বয়ং সমস্যা সমাধানের সিদ্ধান্ত ঘোষণা করিতে

চাহিলে, গান্ধীজী তাহাতে সম্মত হইয়া যান। গান্ধীজী ভারতের উপর তাঁহার প্রভাববলে এবং তাঁহার মস্তিষ্কে যে রাজনৈতিক কূট কৌশল খেলা করিত তাহার দ্বারা কিস্তিমাৎ করিবার আকাঙ্ক্ষায় যে-কোন প্রকারে মুসলমানদিগকে কংগ্রেসের তথা নিজের আওতায় আনিবার উদ্দেশ্যে মিঃ জিন্নার সহিত আলাপ-আলোচনা চালাইয়াছিলেন। বৃটিশ-চালিত মিঃ জিন্না গান্ধীজীর কোন সর্ত্তে হিন্দু-মুসলমান সমস্যা মিটাইয়া লইতে রাজী না হওয়ায় গান্ধীজী হাল ছাড়িয়া দেন। কাজেই মিঃ ম্যাক্‌ডোন্যাল্‌ডের সাম্প্রদায়িক সিদ্ধান্ত তাঁহার উপর নিজ স্বীকৃতি অনুসারে চাপিয়া বসে। তিনি এই সিদ্ধান্ত বুক ফুলাইয়া মানিয়া লইতে পারেন না। কাজেই তাঁহাকে ঐ সিদ্ধান্ত সম্পর্কে নীরব থাকিতে হয়। যে বাংলা ও পাঞ্জাব গান্ধীজীকে অন্ধভাবে অনুসরণ করে নাই, তাহাদের প্রতি বিরূপতা তাঁহার অসংজ্ঞাত মনে জাগ্রত থাকিয়া বাংলা ও পাঞ্জাবের সর্ব্বনাশ সাধনে সহায়তা করিয়াছিল কিনা কে জানে। ইহার পর দ্বাদশ বৎসরে গান্ধীজী ও তচ্চালিত কংগ্রেস সাম্প্রদায়িক সিদ্ধান্ত লইয়া এবং বাংলা ও পাঞ্জাবের দুর্ভাগ্য লইয়া যে গেণ্ডুয়া খেলা খেলিয়াছেন তাহাতে আমার মনে হয় যে, গান্ধীজী রাজনৈতিক খেলোয়াড় হিসাবে সকলের চক্ষে ধূলি নিক্ষেপ করিতে সর্ব্বদা সচেষ্ট ছিলেন।

বাঙ্গালী উৎসাদনে গান্ধীজী বৃটিশের সহিত হাত মিলাইয়াছিলেন একথা মনে করিতে সঙ্কোচ বোধ করিবার কারণ তখনও দেখিতে পাই নাই, এখনও দেখিতে পাইতেছি না। বৃটিশ প্রধান মন্ত্রীর সাম্প্রদায়িক সিদ্ধান্ত প্রকাশিত হইলে ভারতেব জাতীয়তাবাদী মুসলমানগণ, হিন্দুগণ ও বাংলাব মুসলীম লীগ যুগ্ম নির্ব্বাচন ব্যবস্থার অনুকূলে অভিমত প্রকাশ করিয়াছিলেন।

গান্ধীজী ভাবতে প্রত্যাবর্ত্তন করিলে তাঁহার নেতৃত্ব ও পরামর্শে চালিত হইয়া নিখিল ভারত রাষ্ট্রীয় সমিতির কার্য্যকরী সভা বৃটিশ প্রধান মন্ত্রীর সাম্প্রদায়িক সিদ্ধান্তের পক্ষে বা বিপক্ষে কোন মন্তব্য প্রকাশ করিতে অস্বীকৃত হন। শুধু একটা জাতির জীবন-মরণ সমস্যা নয়, যে-কোন বিষয়ের বিরুদ্ধে কিছু না বলিয়া নীরব থাকার অর্থ উহা স্বীকার করিয়া লওয়া ছাড়া আর কিছুই নয়।

গান্ধীজী ও তাঁহাব অন্তরঙ্গ শিষ্যবর্গকে ক্ষমতা-লোলুপতা বা বিদ্বেষ বা উভয়ই এমনভাবে পাইয়া বসিয়াছিল যে, সুদীর্ঘকাল ধরিয়া ভারতে যে গণতন্ত্র প্রতিষ্ঠার চেষ্টা চলিয়া আসিয়াছিল, তাহার মূলে এই সময় তাঁহারা সজোরে

কুঠারাঘাত করিয়াছিলেন। তখন তাঁহাদের দৃষ্টিতে সব চেয়ে বড় ছিল মুষ্টিমেয় ব্যক্তির প্রতিপত্তি রক্ষা। তখনই তাঁহারা মানুষকে মানুষের মর্য্যাদা দিতে কুণ্ঠিত হইয়া উঠিয়াছিলেন।

হিন্দু-মুসলমান সমস্যা সমাধানে গান্ধীজী বৃটিশ প্রধান মন্ত্রী মিঃ র‍্যামজে ম্যাকডোন্যাল্‌ডের সালিশ বিচার মানিয়া লইতে সম্মত হইয়াছিলেন এবং সেই সালিশ বিচারের বিরোধিতা করিতে ভরসা পান নাই—একথা মনে করিবার কারণ এই যে, হিন্দু-মুসলমান সমস্যা সম্পর্কে মিঃ ম্যাক্‌ডোন্যাল্‌ড তাঁহার যে অভিমত প্রকাশ করেন, তিনি নিজে উহাকে কমিউন্যাল ডিসিসন ( সাম্প্রদায়িক সিদ্ধান্ত ) বলিলেও উহা সাম্প্রদায়িক রায় ( য়্যাওয়ার্ড ) নামে ঘোষিত হয়। যখন দুই বিবদমান পক্ষ নিজেরা কোন বিবাদভুক্ত বিষয়ের মীমাংসা করিতে না পারিয়া তৃতীয় ব্যক্তির নিকট উপস্থিত হয় এবং তাহাকে তাহাদের বিবাদের মীমাংসা করিয়া দিতে অনুরোধ করিয়া তাহার রায় মানিয়া লইতে সম্মত হয়, তখন তৃতীয় পক্ষের ঘোষিত রায়কে বলা হয় য়্যাওয়ার্ড। এই য়্যাওয়ার্ড বিবদমান দুই পক্ষ মানিয়া লইতে নৈতিক দিক্ দিয়া বাধ্য। আমাব মনে হয়, গান্ধীজী ও মিঃ জিন্না যথাক্রমে হিন্দু ও মুসলমান ভারতের এই দুই প্রধান সম্প্রদায়েব উপব যে প্রভাব বিস্তাব কবিতেন, তাহাতে তাঁহাদের এই দৃঢ় ধারণা ছিল যে, তাঁহারা হিন্দু ও মুসলমান সম্প্রদায়ের জন্য লণ্ডন হইতে যে ব্যবস্থা করিয়া লইয়া যাইবেন তাহা হিন্দু ও মুসলমান উভয় সম্প্রদায় অকুণ্ঠিতচিত্তে স্বীকার করিয়া লইবে। তাঁহাবা মিঃ ম্যাক্‌ডোন্যাল্‌ডকে এই আশ্বাসও দিয়াছিলেন। সেইজন্য বৃটিশ প্রধান মন্ত্রী হিন্দু-মুসলমান সমস্যা সমাধানে তাঁহার অভিমতকে সাম্প্রদায়িক সিদ্ধান্ত বলিয়া নাম দিলেও উহা সাম্প্রদায়িক রায় বলিয়া ঘোষিত হইয়া যায়। বস্তুতঃ উহা সাম্প্রদায়িক সিদ্ধান্ত ( কমিউন্যাল ডিসিসন ) নামে ঘোষিত হইতে পারিত।

অবশ্য একথা ঠিক যে, মিঃ ম্যাক্‌ডোন্যাল্‌ডের সাম্প্রদায়িক সিদ্ধান্ত সাম্প্রদায়িক রায় ( য়্যাওয়ার্ড ) নামে আইনতঃ অভিহিত হইতে পারে না। কাবণ সবকার-মনোনীত যে-সকল ব্যক্তি তথাকথিত গোল টেবিল বৈঠকে যোগদান করিয়াছিলেন, তাঁহারা সকলে বৃটিশ প্রধান মন্ত্রীর সালিশ বিচার মানিয়া লইতে সম্মত হন নাই। কাজেই বৃটিশ প্রধান মন্ত্রীর প্রদত্ত সিদ্ধান্ত পালন তাঁহাদেব পক্ষে সালিশ বিচারকের রায়ের মত বাধ্যতামূলক নয়।

তাহা ছাড়া যদিই বা তাঁহারা বৃটিশ প্রধান মন্ত্রীকে সর্ব্বসম্মতিক্রমে তাঁহাদের সালিশ বিচারক স্থির করিয়া থাকেন এবং তিনিও যদি বা এইরূপ রায় দিয়া থাকেন, তাহা হইলে উহা পালন করা ভারতবাসীর পক্ষে বাধ্যতামূলক নয়, কারণ সরকার-মনোনীত যে-সকল ব্যক্তি তথাকথিত গোলটেবিল বৈঠকে যোগদান করিয়াছিলেন, তাঁহারা কেহই ভারতবাসীর প্রতিনিধি হিসাবে নির্ব্বাচিত হন নাই। বৃটিশ সরকার ভারত হইতে আপনাব পছন্দমত ব্যক্তিদিগকে মনোনীত করিয়া আমন্ত্রণ করিয়াছিলেন।

নিখিল ভাবত রাষ্ট্রীয় সমিতির কার্য্যকরী সভা সাম্প্রদায়িক সিদ্ধান্ত সম্পর্কে যে 'না-গ্রহণ না-বর্জ্জন' প্রস্তাব গ্রহণ করেন, কংগ্রেসেব অন্যতম ভারত-বিখ্যাত নেতা বিদর্ভেব শ্রীমাধব শ্রীহরি আনে তাহাতে এইটুকু কথা যোগ করিতে বলেন যে, কংগ্রেস-মনোনয়নে নির্ব্বাচিত আইন-সভাব সভ্যগণ সাম্প্রদায়িক সিদ্ধান্ত সম্পর্কে তাঁহাদের নিজ-নিজ নির্ব্বাচন-কেন্দ্রের নির্দ্দেশানুসারে ভোট দিতে পারিবেন। কিন্তু তাঁহার এই প্রস্তাব গৃহীত হয় নাই। ইহাতে শ্রীআনে বলেন—তবে কংগ্রেস-মনোনয়নে নির্ব্বাচিত সভ্যগণকে তাহাদের বিবেকের নির্দ্দেশানুসাবে ভোট দিবার স্বাধীনতা দেওয়া হউক। কিন্তু তাঁহার এই প্রস্তাবও গৃহীত হয নাই।

স্বাধীনতা অর্জ্জনের পথেই বিবেকেব স্বাধীনতা ও ভোটাবদের স্বার্থকে এমনিভাবে বিসর্জ্জন দেওয়া হইয়াছিল।

যেখানে কোটি-কোটি লোকের জীবন-মরণের সমস্যা, সেখানে বিবেকেব স্বাধীনতা- ও ভোটারদের অভিমতানুসারে গণ-প্রতিনিধিদের কাজ করাব অধিকার এমন করিয়া সজোরে চাপিয়া দেওয়া হইয়াছিল না বলিয়া নির্ম্মমভাবে পদদলিত করা হইয়াছিল বলাই সমীচীন।

## কংগ্রেস জাতীয়তাবাদী দল

এই অবস্থায় কাশী হিন্দু বিশ্ববিদ্যালয়ের প্রতিষ্ঠাতা ও প্রবীণ কংগ্রেস নেতা ৺পণ্ডিত মদনমোহন মালব্য, কংগ্রেসের কার্য্যকরী সভার সদস্য শ্রীমাধব শ্রীহরি আনে, বিজ্ঞানাচার্য্য ৺প্রফুল্লচন্দ্র রায়, বিশ্ববিখ্যাত সাংবাদিক স্বর্গীয় রামানন্দ চট্টোপাধ্যায় প্রভৃতি দেশ-প্রেমিকগণ কংগ্রেসের মধ্যেই একটি নূতন দল গঠনের প্রয়োজনীয়তা তীব্রভাবে অনুভব করেন। তাঁহাদের উদ্দেশ্য ছিল বৃটিশ প্রধান মন্ত্রী মিঃ ম্যাক্‌ডোনাল্‌ডের সাম্প্রদায়িক সিদ্ধান্তের বিরুদ্ধাচরণ ও ক্লীব কংগ্রেসের সংস্কার সাধন করা।

এই উদ্দেশ্য লইয়া কলিকাতায় রামমোহন রায় লাইব্রেরী হলে ১৯৩৪ খৃষ্টাব্দের ১৮ই ও ১৯শে আগষ্ট এক সম্মেলন অনুষ্ঠিত হয়। এই সম্মেলনের সংগঠন কমিটির সভাপতি ছিলেন আচার্য্য প্রফুল্লচন্দ্র রায়। তিনি এই সময় অত্যন্ত অসুস্থ থাকা সত্বেও সম্মেলনে উপস্থিত হইয়াছিলেন এবং কলিকাতা বিশ্ববিদ্যালয়ের ধনবিজ্ঞানের অধ্যাপক স্বর্গীয় প্রমথনাথ বন্দ্যোপাধ্যায় তাঁহার অভিভাষণটি পাঠ করিয়াছিলেন। মূল সম্মেলনের সভাপতি হইয়াছিলেন পণ্ডিত মদনমোহন মালব্য। পণ্ডিত মালব্য তাঁহার অভিভাষণে বলেন—সাম্প্রদায়িক সিদ্ধান্তের প্রথম ত্রুটি হইল ইহাতে স্বতন্ত্র নির্ব্বাচন ব্যবস্থা অক্ষুণ্ণ রাখা হইয়াছে, আর স্বতন্ত্র নির্ব্বাচন ব্যবস্থা প্রচলিত থাকার অর্থ দায়িত্বশীল সরকার না থাকা, দ্বিতীয় ত্রুটি হইল ইহাতে স্বতন্ত্র নির্ব্বাচন ব্যবস্থা সম্প্রসারণের বন্দোবস্ত করা হইয়াছে, তৃতীয় ত্রুটি হইল মুসলমানগণ যাহা চাহিয়াছিলেন, তদপেক্ষা অধিক তাঁহাদিগকে দেওয়া হইয়াছে এবং তাঁহাদিগকে স্বতন্ত্র নির্ব্বাচন অপেক্ষাও অধিকতর আপত্তিজনক কিছু অর্থাৎ স্বতন্ত্র নির্ব্বাচনসহ বিধিবদ্ধ সংখ্যাগরিষ্ঠতা দেওয়া হইয়াছে। স্বতন্ত্র নির্ব্বাচন ব্যবস্থায় স্বায়ত্ত শাসন ব্যবস্থা নিশ্চিতই অগ্রসর হইতে পারে না। এই অবস্থায় আমাদের অদৃষ্টের উপর সমস্ত ভার অর্পণ করিয়া নীরব ও নিষ্ক্রিয় থাকিলে চলিবে না, সাম্প্রদায়িক সিদ্ধান্তের বিরুদ্ধে দেশব্যাপী অভিমত প্রকাশের ব্যবস্থা করিতে হইবে।

রবীন্দ্রনাথ ঐ সম্মেলনের নিকট নিম্নোদ্ধৃত যে তারবার্ত্তা পাঠাইয়াছিলেন পণ্ডিত মালব্য তাহা পাঠ করেন :—

"You all know that I have always disapproved of the Communal Award. I hope our leaders will join their forces to save from its paralysing grip the political integrity of the nation."

অর্থাৎ আমি যে বরাবরই বর্ত্তমান সাম্প্রদায়িক সিদ্ধান্তের বিরোধী একথা সর্ব্বজনবিদিত। এই মারাত্মক সিদ্ধান্তের কবল হইতে জাতির রাষ্ট্রীয় সংহতি রক্ষার জন্য আমাদের নেতৃবৃন্দ তাঁহাদের সমগ্র শক্তি সংঘবদ্ধ করিবেন আশা করি।

দেশপ্রাণ বীরেন্দ্রনাথ এই সম্মেলনে যোগদান করিয়াছিলেন। পাঞ্জাব, দিল্লী, সংযুক্ত (উত্তর) প্রদেশ, বিহার, উড়িষ্যা, আসাম, সিন্ধু, বোম্বাই,

মধ্যপ্রদেশ, বেরার ও মাদ্রাজের প্রতিনিধিগণও এই সম্মেলনে যোগদান করিয়াছিলেন।

সম্মেলনে নিম্নলিখিত প্রস্তাবসমূহ গ্রহণ করা হয় :—

১। "হোয়াইট পেপার" ও "সাম্প্রদায়িক বাঁটোয়ারা"র বিরুদ্ধে দেশের জনসাধারণের মধ্যে ও আইন সভায় আন্দোলন পবিচালন এবং সেইজন্য আইন সভাব সদস্য নির্ব্বাচনেব উদ্দেশ্যে কংগ্রেস জাতীয়তাবাদী দল গঠিত হইল।

উপবোক্ত উদ্দেশ্য স্বীকাব করিযা লইযা কংগ্রেস সদস্যমাত্রেই এই দলের সদস্য হইতে পারিবেম। এই দলেব সভ্যশ্রেণীভুক্ত কংগ্রেস সদস্যগণের মধ্য হইতে আইন সভাব নির্ব্বাচন-প্রার্থীগণ মনোনীত হইবেন; তবে কোন জাতীয়তাবাদী এই দলেব উদ্দেশ্য স্বীকার কবিয়া আইনসভায় দলের নিয়মাবলী মানিয়া চলিলে ক্ষেত্রবিশেষে এই দল তাহার পক্ষ সমর্থন করিতে পারেন।

২। এই সম্মেলনেব মতে "হোয়াইট পেপার"-এ ভবিষ্যৎ শাসন-সংস্কারের যে প্রস্তাব রচিত হইয়াছে, তাহা মোটেই সন্তোষজনক নহে। উহা একান্ত প্রতিক্রিয়ামূলক। সুতরাং এই সম্মেলন সমগ্র হোয়াইট পেপারের বিরুদ্ধতা করিতেছে।

৩। ইংরেজ সরকার সাম্প্রদায়িক সিদ্ধান্ত—যাহা ভ্রমক্রমে "সাম্প্রদায়িক বাঁটোয়ারা" নামে অভিহিত—সম্বন্ধে এই সম্মেলন তীব্র বিরুদ্ধ মত জ্ঞাপন করিতেছে। কারণ,

(ক) ইহাতে পৃথক সাম্প্রদায়িক নির্ব্বাচন প্রথাব বিষ বহাল রহিয়াছে এবং উহা আরও প্রসারলাভ করিয়াছে। পৃথক সাম্প্রদায়িক নির্ব্বাচন প্রথা জাতীয় প্রতিনিধিত্বেব একান্ত পরিপন্থী, অথচ জাতীয় প্রতিনিধি ছাড়া গণতান্ত্রিক শাসন ব্যবস্থা সম্ভব নহে;

(খ) ইহাতে পৃথক সাম্প্রদায়িক নির্ব্বাচনের সহিত সংখ্যাগরিষ্ঠ সম্প্রদায়কে আইনগত সংখ্যাধিক্য প্রদান করা হইয়াছে। ইহা দায়িত্বপূর্ণ শাসন-প্রণালীর সম্পূর্ণ বিরোধী;

(গ) ইহা সাম্প্রদায়িক বিরোধ বৃদ্ধি করিবে এবং এক জাতিত্বের ভাব প্রসারের পক্ষে বাধা সৃষ্টি করিবে;

(ঘ) ইহাতে বিশেষ করিয়া কেন্দ্রীয় আইনসভায় হিন্দুগণের প্রতি এবং পাঞ্জাবে সংখ্যালঘু হিন্দু ও শিখ, বাংলা ও সিন্ধুপ্রদেশের সংখ্যালঘু হিন্দু

এবং আসামের হিন্দুগণের প্রতি ঘোরতর অবিচার করা হইয়াছে। কারণ এই সকল ক্ষেত্রে জনসংখ্যার তুলনায় এই সম্প্রদায়গুলি যে পরিমাণে আসন দাবী করিতে পারে, তদপেক্ষা কম-সংখ্যক আসন তাহাদিগকে দেওয়া হইয়াছে ; এবং

(ঙ) এই বাঁটোয়ারায় হিন্দু ও মুসলমান উভয় সম্প্রদায়ের ন্যায্য প্রাপ্য আসন-সংখ্যা হ্রাস করিয়া বাংলা ও আসামে ইংবেজগণকে অন্যায়ভাবে অত্যধিক-সংখ্যক আসন দেওয়া হইয়াছে।

## ব্যবস্থা পরিষদের সভ্য নির্ব্বাচন

১৯৩৪ খৃষ্টাব্দে ১২ই নভেম্বর ভারতীয় ব্যবস্থা পরিষদেব সভ্য নির্ব্বাচন হয়। পণ্ডিত মদনমোহন মালব্য বাংলার দুর্দ্দশার বিষয় চিন্তা করিয়া বড়ই উদ্বিগ্ন হন। তিনি নির্ব্বাচনের পূর্ব্বে কংগ্রেস জাতীয় দলেব প্রচার কার্য্যে কলিকাতায় আগমন কবেন। তিনি একদিন মধ্যরাত্রে বীবেন্দ্রনাথকে বিড়লা ভবনে ডাকিয়া পাঠান। সেখানে অনেক কংগ্রেস-কর্ম্মী উপস্থিত ছিলেন। বাংলাদেশ হইতে কোন্ কোন্ ব্যক্তিকে সাম্প্রদায়িক সিদ্ধান্তের বিরুদ্ধে সংগ্রাম করিবার জন্য ভারতীয় ব্যবস্থা পরিষদেব সভ্য নির্ব্বাচনে দাঁড করান হইবে—ইহাই ছিল সে-দিনের সমস্যা। মালব্যজী অতিশয় চিন্তাকুল ছিলেন। অন্যান্য সকলেও উৎকণ্ঠিতভাবে কালক্ষেপণ করিতেছিলেন। শাসমল বিড়লা ভবনে আসিয়া উপস্থিত হইলেন। মালব্যজী তাঁহাব নিকটে বাংলাদেশের দুর্দ্দশার কথা উল্লেখ করিয়া আসন্ন নির্ব্বাচনে কে কোন্ কেন্দ্র হইতে প্রার্থী হইবেন এই কথা উত্থাপন করিলেন। বীরেন্দ্রনাথ নানা লোকের নাম করিলেন। উপস্থিত সকলে জিদ করিলেন—শাসমল মহাশয়কে দাঁড়াইতে হইবে। বীরেন্দ্রনাথ সভ্যপদ-প্রার্থী হইলে যে জয়লাভ করিবেন, সে-বিষয়ে তাঁহাব অন্তরে দৃঢ় বিশ্বাস ছিল। তাহা হইলেও তিনি তৎকালের কংগ্রেসী রাজনীতির প্রতি বিরূপ ছিলেন। সেই জন্য তিনি উত্তেজিত হইয়া বলিলেন—"দাঁড়াইব কি? যেখানে সত্য কথা বলিলে censure (অর্থাৎ নিন্দা) ভোগ করিতে হয় সে-রকম রাজনীতিতে আমি থাকি না; দুই-দুই বার যাহার উপর Nc-Confidence (অনাস্থা) প্রকাশ করা হইয়াছে, সে কাহার ভরসায় দাঁড়াইবে? কংগ্রেসের কাহাকেও আমি বিশ্বাস করি না।" ইহার পর তিনি কৃষ্ণনগরে অনুষ্ঠিত বঙ্গীয় প্রাদেশিক রাষ্ট্রীয় সম্মেলন হইতে

আরম্ভ করিয়া সমস্ত ইতিহাস ঝড়ের মত বিবৃত করিয়া বলিলেন—"আমি আমার শক্তি জানি, দাঁড়াইলে হারিব না জানি, তথাপি দাঁড়াইতে চাহি না। আমি স্পষ্টবাদী, কথা লুকাইয়া চলিতে পারি না। কিন্তু বর্ত্তমান সময়ের ব্যবস্থা বিপরীত। স্বচক্ষে দেখিতেছি, যাহারা বাস্তবিক অন্তরের সহিত গান্ধী-নীতি মানে এবং তাঁহাকে কার্য্যের দ্বারা অনুসরণ করিতে প্রস্তুত, মহাত্মাজী তাহাদিগকে কোণঠাসা করিতেছেন। আর যাঁহারা তাঁহাকে আন্তরিক অবজ্ঞা করে, কেবল সুবিধা করিয়া লইবার জন্য ভক্ত সাজে, তাহাদিগকে তিনি মাথায় তুলিতেছেন। মহাত্মাজীর গত বার খড়্গপুর দিয়া যাইবার সময় দেখা করিয়া আমি তাঁহাকে এ কথা বলিয়া দিয়াছি। কংগ্রেসী রাজনীতিতে আমার থাকিবার ইচ্ছা নাই।" শাসমলের অস্বীকৃতিতে কাহারও মুখে আর বাক্যস্ফূর্ত্তি হইল না।

মালব্যজী একটু হতাশ হইয়া পড়িলেন। তিনি বলিলেন—"এ-কথা কাহাকে বলিতেছেন? ২৩।২৪ বৎসর বয়সে (১) কংগ্রেসে যোগ দিয়াছি, সুখে-দুঃখে যথাশক্তি সমান তালে চলিবারও চেষ্টা করিয়াছি। কিন্তু আজ কংগ্রেসের কার্য্যকরী সভায় বিবেকের স্বাধীনতা দাবী করিয়া "বিদ্রোহী" বদনাম কিনিয়াছি। কাহারও জীবনের সহিত যদি কংগ্রেসের ইতিহাস আগাগোড়া জড়িত হইয়া থাকে, তবে এই দরিদ্রের জীবনে হইয়াছে। কিন্তু বর্ত্তমান কর্ত্তৃপক্ষ সে সকল কথা আদৌ স্বীকার করিতেছেন না। একবার মনে করিয়াছিলাম অনেকদিন ত রাজনীতি চর্চ্চা করিলাম। এইবার না হয় বাণপ্রস্থ অবলম্বন করি। এই বৃদ্ধ বয়সে এই দুর্ব্বল দেহ লইয়া ভারতবর্ষব্যাপী বিরোধে নামিব না। এই কথা ভাবিয়া তিন রাত্রি অনিদ্রায় কাটাইয়াছি। শেষ পর্য্যন্ত কর্ত্তব্যের আহ্বান উপেক্ষা করিতে পারি নাই।"

মালব্যজী পুনরায় বলিতে লাগিলেন—"আমি বাঁচিয়া থাকিব না। কিন্তু তোমরা দশ বৎসর অবিরাম সংগ্রামের জন্য প্রস্তুত হও। সাম্প্রদায়িক বিভাগ ও তৎসহ ওয়ার্কিং কমিটীর অদ্ভুত প্রস্তাবে যে অনিষ্টের সূত্রপাত হইল, ইহার প্রতিকার করিতে অন্ততঃ দশ বৎসর লাগিবে। এরূপ যে হইবে তাহা গতিক দেখিয়া আমি পূর্ব্বেই অনুমান করিয়াছিলাম। এমন কি, পাটনায় রাষ্ট্রীয় সমিতি বসিবার পূর্ব্বেই মহাত্মা গান্ধী পর্য্যন্ত বাঁটোয়ারার

(১) মালব্যজী কংগ্রেসের জন্মের দ্বিতীয় বৎসরে (১৮৮৬ সালে) উহাতে যোগদান করেন।

অনুকূলে মত দিয়া রাখিয়াছিলেন। ওয়ার্কিং কমিটি আর কি করিবে? ইহা নিশ্চিত যে, মহাত্মাজী ছাড়া আর কেহ ওয়ার্কিং কমিটিকে দিয়া এই প্রস্তাব গিলাইতে পারিত না।"

শাসমল বলিলেন "সে কথা পূর্ব্বেই অনুমান করিয়াছি।"

মালব্যজী পুনরায় বলিলেন—"একবার বাংলার কথা ভাবিয়া দেখ। ব্যবস্থা পরিষদে এক নিয়োগী ( শ্রীক্ষিতীশচন্দ্র নিয়োগী ) ছাড়া বাংলার আর কেহ আমল পায় না। ওয়ার্কিং কমিটিতে বাংলার অসুবিধার কথা বলিতে গেলাম। কর্ত্তৃপক্ষ বলিলেন—'বাংলার ব্যাপারে আমরা যাইতে পারিব না। উহা পাঁকে ডুবিয়া গিয়াছে।' আমি বিদ্যাসাগর হইতে আরম্ভ করিয়া চিত্তরঞ্জন পর্য্যন্ত বাংলার নেতৃত্ব দেখিয়াছি, কিন্তু এমন দুরবস্থা আর দেখি নাই। বাংলা কি সহসা তাহার সমস্ত শক্তি কর্ম্মক্ষেত্র হইতে ফিরাইয়া লইল? তোমরা যে যাহার ঘরে বসিয়া রহিবে, আর বাংলাদেশ এমন করিয়া ডুবিবে তাহাই চাহিয়া দেখিবে?"

মালব্যজীর প্রদীপ্ত নেত্রের দিকে চাহিয়া বাংলার কথা শুনিতে-শুনিতে শাসমল উদ্দীপ্ত হইয়া উঠিলেন, বলিলেন—"রাজী হইলাম, দাঁড়াইব।"[১]

বীরেন্দ্রনাথ ভারতীয় ব্যবস্থা পরিষদের সভ্য-পদ-প্রার্থী হইতে স্বীকৃত হইলেন। সভ্য-পদ-প্রার্থী হইয়া তিনি অনেকের নিকট বলিয়াছেন—"আমি নিশ্চিতই জিতিব, কিছুতেই হারিব না।" এই সময় তাঁহার আইন ব্যবসায়ে বেশ অর্থাগম হইতেছিল, কিন্তু তিনি আর্থিক সঙ্কট হইতে পরিত্রাণ পান নাই। তিনি জানিতেন যে, সভ্য-পদ-প্রার্থী হইলে এবং তাহাতে সাফল্য লাভ করিলেও তাঁহাকে যথেষ্ট আর্থিক ক্ষতি স্বীকার করিতে হইবে এবং অধিকতর সঙ্কটপূর্ণ অবস্থায় পড়িতে হইবে। কিন্তু বীরেন্দ্রনাথ যে যুদ্ধের আহ্বান শুনিতে পাইয়াছেন। তিনি স্থির থাকিতে পারিবেন কেন? তাঁহাকে যে রণক্ষেত্রে ঝাঁপাইয়া পড়িতে হইবে। তিনি যে যুদ্ধের মধ্যেই অধিক আনন্দ-উল্লাস অনুভব করেন।

বীরেন্দ্রনাথ বর্দ্ধমান বিভাগ অ-মুসলমান কেন্দ্র হইতে কংগ্রেস জাতীয় দল কর্ত্তৃক মনোনীত হইয়া সভ্য-পদ-প্রার্থী হন। আর মেদিনীপুরের উকিল শ্রীমন্মথনাথ দাস কংগ্রেস পার্লামেণ্টারী বোর্ডের মনোনয়নে তাঁহার বিরুদ্ধে

(১) মালব্য ও বীরেন্দ্রনাথ সম্বন্ধীয় এই প্রসঙ্গ শ্রীচপলাকান্ত ভট্টাচার্য্য লিখিত "বীরেন্দ্র-স্মৃতি" শীর্ষক প্রবন্ধ অবলম্বনে রচিত হইল।

দাঁড়ান। মন্মথ-বাবুর বিরুদ্ধাচরণ বীরেন্দ্রনাথকে বড়ই আঘাত দিয়াছিল। মেদিনীপুর জেলাকে তিনি প্রাণ দিয়া ভালবাসিয়াছিলেন। মেদিনীপুরের জন্য তিনি প্রাণপাত পরিশ্রম করিয়াছেন। সেই জন্য তিনি মেদিনীপুরের উপব যে বিশ্বাস ও দাবী রাখিয়াছিলেন, তাহা একটু ক্ষুণ্ণ হইলে তিনি অভিমানে অধীর হইয়া উঠিতেন। যাহাকে ভালবাসা যায় তাহাব উপবেই অভিমান সাজে। এই সময় কতকগুলি অতি স্বার্থপর ব্যক্তি, অতি হীনভাবে বীরেন্দ্রনাথেব নামে অলীক ও জঘন্য কুৎসা প্রচার করিতে থাকে। তাহাতে তিনি অন্তবে যে আঘাত পাইয়াছিলেন, তাহা তাঁহার অকাল-মৃত্যুর অন্যতম কারণ বলিয়া আমরা নির্দ্দেশ কবিতে পারি।

বীরেন্দ্রনাথ সাম্প্রদায়িক সিদ্ধান্ত সম্পর্কে এক স্থানে বলেন—"সাম্প্রদায়িক সিদ্ধান্ত সম্পর্কে কংগ্রেসের নির্দ্দেশের মর্ম্ম এই যে—'তুমি স্বাধীনভাবে চিন্তা কবিতে পাবিবে না।' ইহাতে বিবেকের নির্দ্দেশ তথা ভগবানের নির্দ্দেশ বোধ কবিবার চেষ্টা হইয়াছে। বাংলাদেশ কংগ্রেসের ঐ সিদ্ধান্ত গ্রহণ কবিতে রাজী হইবে না। মহাত্মা গান্ধী নিজেই প্রত্যেক কংগ্রেসকর্ম্মীকে সর্ব্ববিধ অন্যায় অবিচারের বিরুদ্ধে তীব্র প্রতিবাদ জানাইতে এবং কখনও ঐ অন্যায অবিচার মানিয়া না লইতে নির্দ্দেশ দিয়াছেন। অথচ এখন তাঁহাবই ব্যক্তিত্বের শক্তিতে পুষ্ট কংগ্রেস বিবেকের নির্দ্দেশ বোধ করিতে উদ্যত। সাম্প্রদায়িক সিদ্ধান্ত সম্পর্কে কংগ্রেসেব মনোভাব সম্পূর্ণ বে-আইনী ও অযৌক্তিক। যাহা তীব্র নিন্দাবাদেব যোগ্য তাহাব সম্পর্কে 'না-বর্জ্জন' নীতি অবলম্বনের পক্ষে কোনও যুক্তি থাকিতে পাবে না। যদি কেহ বলে যে, জাতীয়তাবাদী দল বিদ্রোহের ধ্বজা উত্তোলন কবিয়াছে, তাহা হইলে আমি বলিব যে, মানুষের মধ্যে যে প্রেরণা আবহমানকাল বিদ্রোহের ধ্বজা উত্তোলন করিয়াছে, এই বিদ্রোহের জন্যও সেই প্রেবণাই দায়ী। যে প্রেরণা আমাদের পূর্ব্ব-পুরুষগণকে প্রকৃতির বিরুদ্ধে বিদ্রোহে উদ্বুদ্ধ করিয়া তাহাদের দ্বারা সমাজ ও সভ্যতা প্রতিষ্ঠা সম্ভব করিয়াছিল, যে প্রেবণা পশু হইতে মানুষকে পৃথক করিয়াছে, এই বিদ্রোহের জন্যও সেই প্রেরণাই দায়ী।

"দমন-নীতির জন্য আমরা সরকারকে দোষ দিই। কংগ্রেসই যদি এখন দমন-নীতির আশ্রয় গ্রহণ করিয়া স্বাধীন জনমতকে চাপা দেন, তাহা হইলে কংগ্রেস ও সাম্রাজ্যবাদীদের মধ্যে খুব সামান্য পার্থক্যই বিদ্যমান থাকিবে।

"পৃথিবীর অপর কোথায়ও পৃথক নির্ব্বাচন ব্যবস্থা নাই। কেবলমাত্র ভারতের স্কন্ধেই এই পাপ-ব্যবস্থা চাপাইয়া দেওয়া হইয়াছে। বিভিন্ন সম্প্রদায়ের মধ্যে ঐক্য ও মৈত্রী প্রতিষ্ঠা বিষয়ে যুক্ত নির্ব্বাচন ব্যবস্থাই একমাত্র পন্থা।"

১৯৩৪ খৃষ্টাব্দে প্রাপ্ত-বয়স্কদের বর্ত্তমান সময়ের ন্যায় ভোটাধিকার ছিল না। তখন শিক্ষা যোগ্যতা, নির্দ্দিষ্ট পরিমাণ চৌকিদারী ট্যাক্স বা মিউনিসিপ্যাল ট্যাক্স দেওয়ার ক্ষমতা প্রভৃতি বিষয় বিচার করিয়া কোন ব্যক্তির ভোট দেওয়ার অধিকার আছে কিনা স্থির করা হইত। কাজেই তখন ভোটারের সংখ্যা বর্ত্তমান সময়ের তুলনায় অনেক কম ছিল। কিন্তু নির্ব্বাচনকেন্দ্রের সীমা ছিল বিস্তৃত। তখন ভারতীয় ব্যবস্থা পরিষদে সমগ্র বর্দ্ধমান বিভাগের (অর্থাৎ বর্দ্ধমান, বীরভূম, বাঁকুড়া, হুগলী, হাওড়া ও মেদিনীপুর এই ছয়টি জেলার) অ-মুসলমানের জন্য একটিমাত্র আসন ছিল।

তৎকালে ভারতবর্ষে হিন্দুগণ সংখ্যাগরিষ্ঠ থাকিলেও বৃটিশ সরকার তাহাদিগকে হিন্দুসম্প্রদায় বলিতে কুণ্ঠিত ছিল। মুসলমানগণের তুলনায় হিন্দুগণ সংখ্যায় অনেক বেশী থাকিলেও তাহাদিগকে অ-মুসলমান সম্প্রদায়ভুক্ত বলিয়া গণ্য করা হইত। বৃটিশ সরকারের অনুকরণে খণ্ডিত ভারতের কংগ্রেসী সরকার এদেশের ও পাকিস্তানের হিন্দু ও মুসলমানদিগকে যথাক্রমে বলেন সংখ্যাগুরু ও সংখ্যালঘু সম্প্রদায় এবং সংখ্যালঘু ও সংখ্যাগুরু সম্প্রদায়।

যদিও ছয়টি জেলার প্রত্যেকটিতে কংগ্রেস জাতীয়তাবাদী দলের বিভিন্ন নেতা ও কর্ম্মী শাসমলের অনুকূলে প্রচার কার্য্য চালাইতেছিলেন, তথাপি শাসমল নিজে এই ছয়টি জেলার বিভিন্ন সহর ও গ্রামে গিয়া সভায় যোগ দিতেন এবং সাম্প্রদায়িক সিদ্ধান্তের সম্ভাব্য বিষময় ফল ও জাতীয়তাবাদী দলের উদ্দেশ্য সকলকে বুঝাইয়া দিতেন। এই ছয়টি জেলার বিভিন্ন দূরবর্ত্তী অঞ্চলে ভ্রমণ ও জনসভায় বক্তৃতা দান এবং সেই সঙ্গে জাতীয়তাবাদী দলের নানাবিধ কাজকর্ম্মে তাঁহাকে গুরুতর শারীরিক ও মানসিক পরিশ্রম করিতে হইত। ইহার উপর তাঁহার যথেষ্ট অর্থাভাবও ছিল। প্রসিদ্ধ সাংবাদিক রামানন্দ চট্টোপাধ্যায়, বিখ্যাত বাগ্মী অধ্যাপক জিতেন্দ্রলাল বন্দ্যোপাধ্যায় প্রভৃতি একনিষ্ঠ দেশপ্রেমিকগণ শাসমলকে তাঁহার জয়লাভ সম্বন্ধে নিশ্চিন্ত থাকিতে বলিতেন। তাঁহাদের উপর শাসমলের পূর্ণ আস্থা ছিল আর সেই সঙ্গে তিনি নিজে বিজয়লাভ সম্বন্ধে সম্পূর্ণ আশান্বিতও ছিলেন। তথাপি তিনি তাঁহার বিশাল নির্ব্বাচনকেন্দ্রের বিভিন্ন স্থানে গিয়া দেশের

ভীষণ পরিস্থিতি সকলকে স্পষ্টভাবে বুঝাইয়া দেওয়া একান্ত কর্ত্তব্য বলিয়া বিবেচনা করিতেন। বঙ্গীয় ব্যবস্থাপক সভার সভ্য নির্বাচিত হওয়ার পরেও তিনি কিভাবে নিজ নির্ব্বাচনকেন্দ্রের বিভিন্ন স্থানে গিয়া সভার অনুষ্ঠান করিতেন এবং দেশবাসীর সম্মুখে বিবিধ সমস্যা আলোচনা করিয়া তাঁহাদের অভিমত সংগ্রহ করিতেন আর তাঁহাদিগকে রাষ্ট্রনীতির দিক দিয়া সচেতন করিয়া তুলিতেন তাহা পূর্ব্বেই বিবৃত করিয়াছি। একমাত্র শাসমলই নির্ব্বাচনে জয়লাভের পরেও নিজের নির্ব্বাচনকেন্দ্রের ভোটারদিগের সহিত যোগাযোগ রক্ষা করিয়া চলিতেন। এরূপ দৃষ্টান্ত আর পাওয়া যায় না।

যাহা হউক, ১৯৩৪ খৃষ্টাব্দের ১২ই নভেম্বর ভারতীয় ব্যবস্থা পরিষদের সভ্য নির্ব্বাচনের জন্য ভোট গ্রহণ কবা হয়, আর ১৯শা নভেম্বর ভোট গ্রহণের ফল বাহির হয়। দেখা যায় যে, বীরেন্দ্রনাথ তাঁহার প্রতিদ্বন্দ্বী মন্মথ-বাবুকে প্রায় আড়াই হাজার ও অন্যতম প্রতিদ্বন্দ্বী অমরনাথ দত্তকে তদধিক ভোটে পরাজিত করিয়া ভারতীয় ব্যবস্থা পরিষদের সভ্য নির্ব্বাচিত হইয়াছেন। বীরেন্দ্রনাথ বলিয়াছেন যে, বাংলার পক্ষ হইতে তিনি সাম্প্রদায়িক সিদ্ধান্তের বিরুদ্ধে প্রাণপণ যুদ্ধ করিবেন। কিন্তু হায়! বীবেন্দ্রের বীরবাণী আর শ্রুত হইল না। সে বিজয়ী কণ্ঠ আব বাক্য উচ্চাবণ করিল না। এমন কি, বিজয়-সংবাদে তাঁহাব মানসিক অবস্থা কি প্রকার হইযাছিল তাহা তিনি বাক্যেও প্রকাশ করিতে সমর্থ হইলেন না। তিনি ভোট গ্রহণের ফল বাহিব হওয়ার দিন যে-তন্দ্রায় আচ্ছন্ন হইযাছিলেন তাহা যে দীর্ঘ ছয় দিনেব মধ্যে একবারও ঘুচিল না! তাহা যে অবশেষে চিব-নিদ্রায পরিণত হইল।

---

# একবিংশ পরিচ্ছেদ

## মহাপ্রস্থান

বীরেন্দ্রনাথ ১৯শা নভেম্বর একটি মোকর্দ্দমার কার্য্য শেষ করিয়া মেদিনীপুব হইতে কলিকাতা প্রত্যাবর্ত্তন কালে পথিমধ্যে ট্রেণে হঠাৎ সন্ন্যাস রোগে আক্রান্ত হইয়া পড়েন। শুনা যায়, তিনি মেদিনীপুর হইতে দুপুরের ট্রেণে খড়্গপুর পৌছিলে তাঁহার অপপ্রচারকারী ও বিরুদ্ধদলভুক্ত কোন একজন পরিচিত লোক তাঁহার কামরায় প্রবেশ করিয়া হঠাৎ তাঁহাকে বলে—'ইলেকসনের রেজাল্ট জানেন? খবর বেরিয়ে গেছে, আপনি হেরে গেছেন।' ইহার কিছুক্ষণ পরে শাসমল সন্ন্যাস রোগে আক্রান্ত হন। তাঁহার অধিক রক্তচাপ ছিল। তার উপর নির্বাচন ও মোকর্দ্দমার কাজ লইয়া তিনি অমানুষিক পরিশ্রম স্বীকার করিয়াছিলেন। এমন অবস্থায় মিথ্যা হইলেও এমন দুঃসংবাদ তাঁহার কর্ণগোচর হওয়ায় তিনি তাহার আকস্মিক আঘাত সহ্য করিতে পাবেন নাই। মনে হয়, তাঁহার বিরুদ্ধ দলের কোন অভিজ্ঞ চিকিৎসকেব প্ররোচনায় লোকটি অকারণে শাসমলকে জ্বালাতন করিতে আসিয়াছিল আর চিকিৎসকের মনস্কামনাও সিদ্ধ হইয়াছিল।

শাসমল একখানি প্রথম শ্রেণীর কামরায় একক যাত্রী ছিলেন। খড়্গপুর ষ্টেশনে টিকিট-চেকার তাঁহাব টিকিট দেখিতে চাহিলে তিনি টিকিট দেখাইতে না পাবিয়া তাঁহার পকেটের দিকে ইঙ্গিত করিয়া দেন। তখন টিকিট-চেকার তাঁহাব অবস্থা দেখিয়া তাঁহাকে অসুস্থ বলিযা বুঝিতে পারেন। তিনি সঙ্গে-সঙ্গে রেলওয়ে কর্ত্তৃপক্ষকে সংবাদ দেন। রেলওয়ে কর্ত্তৃপক্ষ তাঁহাদের বিভাগীয় ডাক্তার লইয়া আসিয়া শাসমলকে পরীক্ষা করেন। শাসমল সন্ন্যাস রোগে আক্রান্ত হইয়াছেন বলিয়া ডাক্তার অভিমত প্রকাশ করেন এবং প্রাথমিক যাবতীয় ব্যবস্থা অবলম্বন কবেন। বেলওয়ে কর্ত্তৃপক্ষ সেই ডাক্তারকে শাসমলেব সহিত হাওডা ষ্টেশন পর্য্যন্ত পাঠাইয়া দিয়া যথেষ্ট সৌজন্য প্রদর্শন করিয়াছিলেন।

যখন শাসমল হাওড়া ষ্টেশনে আসিয়া পৌছেন, তখন তাঁহার জ্ঞান লুপ্ত হয় নাই। এ-দিকে বীরেন্দ্রনাথেব আত্মীয়-স্বজন, বন্ধু-বান্ধব, সহকর্ম্মী প্রভৃতি বহু লোক তাঁহাকে অভিনন্দিত করিবার জন্য বিজয়-সংবাদ লইয়া পুষ্পমাল্য

হস্তে ষ্টেশনে অপেক্ষা করিতেছিলেন। তাঁহারা বিজয়ী বীরেন্দ্রকে গাড়ীর মধ্যে এরূপ রোগাক্রান্ত দেখিয়া হর্ষ-বিষাদের এক দারুণ সন্ধিস্থলে আসিয়া দাঁড়াইলেন। বীরেন্দ্রনাথকে বিজয়-সংবাদ অবগত করা হইল। বীরেন্দ্রনাথ বিজয়-সংবাদে আনন্দ অনুভব করিয়াছিলেন।

স্বর্গীয়া জ্যোতির্ম্ময়ী গঙ্গোপাধ্যায় দেশসেবায় দেশপ্রাণের অকালে পরলোক গমনের পর 'ক্যালকাটা মিউনিসিপ্যাল গেজেট'-এর এক সংখ্যায় লিখিয়াছিলেন, "In 1920, we had worked together and later on, along with others, I had welcomed him as the Coming Man in Bengal. We expected Uncrowned King of Midnapore to be the 'Uncrowned King of Bengal' too.

* * * * *

"He could not go to his native district, but he gave me instructions which would help me in the campaign I was to lead. The name of Sasmal acted as the key that unlocked the gates of the hearts of the Midnapore peasants to me. The magic of his name lent such a glamour to me and my words that it became easy for me to control crowds and masses of illiterate peasants even when actions in the name of Law and Order made their blood boil.

"Brother-in-the-service-of-Motherland, the weary battle of election over, we were planning a royal welcome to you with flowers, songs and laughing lips.

* * * * *

"With flowers, songs ane tearful eyes, with heavy hearts and sighing lips we have led thy procession and laid the mortal remains we called Sasmal on the funeral pyre, with head held high up towards the sky as befits him who serves none but the Master alone."

অর্থাৎ ১৯২০ খৃষ্টাব্দে আমরা একসঙ্গে কার্য্য করিয়াছি। পরে আমি ও আরও অনেকে তাঁহাকে বাংলার আগামী দিনের নেতারূপে বরণ করিয়াছিলাম। 'মেদিনীপুরের মুকুটহীন রাজা' যে বাংলাদেশেরও মুকুটহীন রাজা হইয়া উঠিবেন ইহাই আমরা আশা করিতেছিলাম। * * *

তিনি তাঁহার নিজ জেলায় যাইতে পারেন নাই, কিন্তু সেখানে আমার যে অভিযান পরিচালনা করার কথা ছিল, সেই অভিযানে কাজে লাগিতে

পারে এমন কতকগুলি উপদেশ তিনি আমাকে দিয়াছিলেন। শাসমলের নাম তালার চাবীর মত মেদিনীপুরের কৃষককুলের হৃদয়দ্বার খুলিয়া দিয়াছিল। এমন কি, যখন আইন ও শৃঙ্খলার নামে অনুষ্ঠিত নানাপ্রকার কাজের ফলে জনতা ও নিরক্ষর কৃষক-সম্প্রদায়ের শোণিতধারা টগবগ করিয়া ফুটিয়া উঠিত, তখন শাসমলের নামের যাদুমন্ত্রে আমি যে সম্মোহিনী শক্তি পাইয়াছিলাম, তাহাতে সেই জনতা ও নিরক্ষর কৃষক-সম্প্রদায়কে সহজে আয়ত্ত করিয়া রাখিতে পারিয়াছিলাম। * *

হে দেশমাতৃকার যজ্ঞে সহকর্ম্মী, ক্লান্তিময় নির্ব্বাচন-সংগ্রাম অন্তে আমরা পুষ্পমাল্য লইয়া গান গাহিতে-গাহিতে হাসিভরা মুখে তোমাকে রাজোচিত ভাবে যে অভিনন্দন জানাইব, আমবা তাহার আয়োজনে ব্যস্ত ছিলাম। **

পুষ্পমাল্য লইয়া শোকগাথা সহকারে অশ্রুসিক্ত নয়নে ও দুঃখ-ভারাক্রান্ত হৃদয়ে আমরা তোমার শোকযাত্রা কবিয়াছি এবং আকাশেব দিকে তোমাব শিব উন্নত রাখিযা শাসমল নামে অভিহিত নশ্বব দেহ চিতার উপর স্থাপিত কবিযাছি। শিব উন্নত কবিযা রাখা তাঁহাবই পক্ষে উপযুক্ত যিনি পরম পুরুষ পরমেশ্বব ব্যতীত আব কাহাবও নিকট অবনত হন নাই।

হাওড়া ষ্টেশন হইতে বীবেন্দ্রনাথকে বাড়ীতে আনয়ন করা হইল। কলিকাতাব শ্রেষ্ঠ চিকিৎসকগণ তাঁহাব চিকিৎসায় নিযুক্ত হইলেন। তাঁহাব শয্যাপার্শ্বে যাঁহাবা উপস্থিত ছিলেন তাঁহাদিগকে লক্ষ্য করিয়া বীবেন্দ্রনাথ প্রায় সমস্ত রাত্রি কেবল দেশেব কথা, সাম্প্রদায়িক সিদ্ধান্তেব কথা আলোচনা কবিয়াছিলেন। কি ভাবে তিনি ভাবতীয় ব্যবস্থা পরিষদে সাম্প্রদায়িক সিদ্ধান্তের বিরুদ্ধতা কবিবেন, কি করিয়া দেশেব মধ্যে প্রচার কার্য্য চালাইবেন—এই সমস্ত বিষয় ছাড়া আর কোন কথাই তাঁহার বক্তব্য ছিল না। তিনি বলিয়াছিলেন—'আমার প্রাণ থাকিতে বৃটিশ প্রধান মন্ত্রীর কৃত সাম্প্রদায়িক সিদ্ধান্ত বাংলাদেশে প্রবর্ত্তিত হইতে দিব না।' বীরেন্দ্রনাথ নির্ব্বাচন দ্বন্দ্বে বিজয় লাভ করায় বাংলার কংগ্রেস পার্ল্যামেণ্টারী বোর্ডের মুখে চুণ-কালি পড়িল বটে, কিন্তু বিধির নির্ম্মম বিধানে বিজয়ের দিনই কালের কাল মেঘ আসিয়া বাংলামায়ের আশা-ভরসাস্থল কাল ছেলেটিকে আরও খানিকটা কাল করিয়া দিল এবং চিরান্ধকারের দিকে যাইবার জন্য একটা প্রকাণ্ড কাল পথ নির্দ্দেশ করিয়া দিয়া চলিয়া গেল। বীরেন্দ্রনাথ সেই রাত্রির শেষ যাম হইতে চেতনা হারাইলেন। সে চেতনা আর ফিরিল

না। ছয় দিন চেতনাশূন্য অবস্থায় কাটাইয়া ২৪শা নভেম্বর শনিবার রাত্রি ৩টা ১৬ মিনিটের সময় মহাবীর মহাপ্রস্থান করিলেন।

বীরেন্দ্রনাথ মৃত্যুর কয়েক বৎসব পূর্ব্বে যে উইল সম্পাদন করিয়াছিলেন তাহাতে এই নির্ভীক, তেজস্বী, চিরোন্নত-শির যোদ্ধা লিখিয়াছিলেন—"জীবিতাবস্থায় আমি যে-শির কাহারও নিকট অবনত করি নাই, মৃত্যুব পরেও যেন আমার সেই শির অবনমিত করা না হয়।" জীবিতাবস্থায় শাসমল অনেকের নিকট তাঁহার এই সঙ্কল্পের কথা বলিয়াছিলেন—"আমি সবাইকে বলে যাচ্ছি এবং উইলেও লিখে রেখেছি—আমাকে যেন মৃত্যুব পর দণ্ডায়মান অবস্থায় সৎকার কবা হয়।" মানুষের সঙ্কল্প কতখানি দৃঢ় হইলে, হৃদয় কতখানি মহৎ হইলে, অন্তরে কিরূপ জ্বলন্ত তেজস্বিতা থাকিলে এবং মনে-মনে আপনার সম্বন্ধে কতখানি নিষ্কলুষ ধারণা থাকিলে যে মানুষ মৃত্যুর পরেও আপনার সম্বন্ধে এইরূপ বাসনা চরিতার্থ করিতে চায়, তাহা ভাবিলে সত্যই বিস্মিত হইতে হয়। মাইকেল মধুসূদন দত্ত স্বীয় অসাধারণ কবি-প্রতিভার সম্বন্ধে অত্যন্ত সচেতন ছিলেন। তাঁহার মৃত্যুর পর দেশবাসী তাঁহার স্মৃতিরক্ষাকল্পে সমাধি-স্থানে স্তম্ভ বা এম্‌নি কিছু একটা স্থাপন করিবে ইহা তিনি আশা করিতেন এবং সেই সমাধিস্তম্ভে কি লিপি খোদিত থাকিবে তাহাও তিনি স্বয়ং লিখিয়া রাখিয়া গিয়াছেন। মধুসূদনের জীবনকালে তাঁহার তেমন সমাদর হয় নাই। মৃত্যুর পরেই তাহার সমধিক আদর হইয়াছে। বীরেন্দ্রনাথেরও জীবদ্দশায় বা এখনও তাঁহার তেমন সমাদর হয় নাই। জানি না, তিনি ইহার পরে কেমন সমাদর পাইবেন। যাহা হউক, মহাপুরুষের বাসনানুযায়ী তাঁহার চিরোন্নত শির ঊর্দ্ধ দিকে রাখিয়াই কলিকাতার আদিগঙ্গার তীরবর্ত্তী কেওড়াতলা মহাশ্মশানে তাঁহার নশ্বর দেহ ভস্মীভূত করা হয়।

"সাম্প্রদায়িক সিদ্ধান্তের বিরুদ্ধ অভিযানে অগ্রসর হইয়া নির্ব্বাচনে জয়লাভ করিবার জন্য কংগ্রেস পার্ল্যামেণ্টারী বোর্ডের প্রতিকূলতা কাটাইয়া উঠিতে বীরেন্দ্রনাথকে যে কঠোর পরিশ্রম করিতে হইয়াছিল তাহাই তাঁহার মৃত্যুর প্রত্যক্ষ হেতু। পরিশ্রম যে কঠোর হইবে, তাহা তিনি জানিতেন। অতিরিক্ত শ্রমে যে শরীর ভাঙ্গিয়া পড়িতে পারে তাহাও তিনি বুঝিতেন। নির্ব্বাচন-দিবসের দুই-তিন দিন পূর্ব্বে তিনি বলিয়াছিলেন—'আমার শরীর ভাঙ্গিয়া পড়িবার মত হইয়াছে। কি হয় বলিতে পারি না।' নিজের জীবনের পক্ষে

এই বিপদ জানিয়াও তিনি পশ্চাৎপদ হন নাই। তিনি যাহা কর্ত্তব্য বলিয়া বুঝিয়াছিলেন তাহা সমাধা করিয়া দেশবাসীর সম্মুখে কর্ত্তব্যনিষ্ঠায় আত্ম-বলিদানের এক অত্যুজ্জ্বল দৃষ্টান্ত রাখিয়া গিয়াছেন।

"বাংলার রাজনীতিক্ষেত্রে বীবেন্দ্রনাথেব পুনবাগমন বাংলায় জনমতের পুনর্জাগরণের প্রথম সূচনা এবং তাঁহার বিজয় বাংলায় জনজাগরণের বিজয়-দুন্দুভি-নিনাদ। বীরেন্দ্রনাথ আজ বাঁচিয়া থাকিলে সাম্প্রদায়িক সিদ্ধান্তের বিরুদ্ধে বাংলার জনমতকে এরূপ প্রবল বেগে পবিচালনা করিতেন যাহার সম্মুখে অবনত না হইয়া কাহারও উপায়ান্তর থাকিত না। বীরেন্দ্রনাথের মৃত্যু বাংলাদেশের পক্ষে দিক্‌পালপতন—জাতীয়তার পক্ষে বিধিবজ্রের তুল্য।"[১]

বীরেন্দ্রনাথের পরলোকগমনের পর ১লা ডিসেম্বর আচার্য্য প্রফুল্লচন্দ্র রায় মহাশয়ের সভাপতিত্বে কলিকাতাবাসী এলবার্ট হলে এক শোকসভাব অনুষ্ঠান করেন। সেই সভায় এই মহাপুরুষেব অমর আত্মাব উদ্দেশে শ্রদ্ধাঞ্জলি অর্পণ করা হয় এবং প্রস্তাব উত্থাপন ও সমর্থনপূর্ব্বক তাঁহাকে সম্মানজনক 'দেশপ্রাণ' আখ্যা দেওয়া হয়। মৃতেব ভস্মের উপব উপাধি পাত—এ প্রথা চীনদেশে আছে। সেখানে জীবিতকালে কাহাকেও সম্মানজনক উপাধি দেওয়া হয না, মৃত্যুর পর দেওয়া হয়। মেদিনীপুববাসী বহু পূর্ব্বে বীবেন্দ্রনাথের জীবনকালে তাঁহাকে যথার্থ দেশপ্রাণ বিবেচনা কবিয়া 'দেশপ্রাণ' আখ্যা দিয়া তাঁহাব প্রতি আপনাদের আন্তরিক শ্রদ্ধা প্রকাশ কবিয়াছিলেন। ধনীব সন্তান বীরেন্দ্রনাথ, খ্যাতনামা ব্যাবিষ্টার শাসমল যেদিন দাবিদ্র্য-পীড়িত অসংখ্য দেশবাসীর দুঃখকষ্টকে আপনার অন্তরে অনুভব করিয়া তাহা মোচনেব জন্য আপনার সুখশান্তি বিস্মৃত হইয়া গ্রামে-গ্রামে পদব্রজে কদ্দমাক্ত দীর্ঘ পথ ঘুরিয়া বেড়াইয়াছিলেন, যে-দিন শাসমল প্লাবনপীড়িত রমণীব বক্ষেব বসনাভাব দেখিয়া 'আর দুর্দ্দশা দেখিতে পারি না' বলিয়া নয়নেব জলে বুক ভাসাইয়াছিলেন এবং যে-দিন শাসমল দেশের স্বার্থ বিপন্ন দেখিয়া সংসারের সব সুখ বিসর্জ্জন দিয়া সংগ্রামে ঝাঁপাইয়া পড়িয়াছিলেন, সেই দিন শাসমল মহান্, সেই দিন শাসমল দেশপ্রাণ।

(১) শ্রীচপলাকান্ত ভট্টাচার্য্য লিখিত "শাসমলের স্মৃতিরক্ষা" শীর্ষক প্রবন্ধ হইতে উদ্ধৃত।

# দ্বাবিংশ পরিচ্ছেদ

## বীরেন্দ্রনাথের নেতৃত্ব

বীরেন্দ্রনাথ জাতির যথার্থ সেবক ছিলেন। আন্তরিক ও একনিষ্ঠ সেবার মধ্য দিয়া জনসাধারণের হৃদয় জয় করিয়া তিনি আপনাকে যে-স্থানে প্রতিষ্ঠিত করিয়াছিলেন, তাহাই নেতার আসন। নেতৃত্ব লাভ করিবার জন্য অথবা নেতৃত্ব বজায় রাখিবার জন্য বীরেন্দ্রনাথ কখনও লালায়িত ছিলেন না। হীনভাবে দল পাকান বা দল পুষ্ট কবার মত মতলব তাঁহার কখনও ছিল না। তিনি সর্ব্বদা আপনার উচ্চ আদর্শ লক্ষ্য কবিয়া কর্ম্মক্ষেত্রে অগ্রসর হইতেন। তিনি আপনার কর্ম্মের নিন্দা-প্রশংসার দিকে ভ্রূক্ষেপ কবিতেন না। বীবেন্দ্রনাথের যে রকম অসাধারণ কর্ম্মশক্তি, অদম্য স্বাধীনতা-স্পৃহা, অনমনীয় ব্যক্তিত্ব, গভীর চিন্তাশক্তি, সূক্ষ্ম বুদ্ধিমত্তা, দৃঢ আত্মবিশ্বাস, দুর্জ্জয় সাহস ও সত্যের প্রতি আন্তরিক আগ্রহ ছিল, তাহাতে তিনি নিঃসন্দেহে, শুধু বাংলাদেশের নয়, সমগ্র ভারতেরও নেতৃত্ব করিবার অধিকারী ছিলেন। তিনি যে সকল মহৎ কাজ সম্পন্ন করিয়া গিয়াছেন, সেইগুলিই তাঁহার অন্তর্নিহিত গুণাবলীর প্রকৃষ্ট সাক্ষ্য। অহিংস অসহযোগ আন্দোলনে এবং সর্ব্বোপরি আইন অমান্য আন্দোলনে যে মেদিনীপুর জেলা বাংলাদেশে তথা সমগ্র ভারতবর্ষে শীর্ষ স্থান অধিকার করিয়াছিল, বীবেন্দ্রনাথ সেই মেদিনীপুরের অকৃত্রিম সেবক ও নেতা ছিলেন। কাজেই তিনি যে বাংলাদেশেব শ্রেষ্ঠ নেতা ছিলেন একথা নিশ্চিত। কিন্তু তিনি বেশী দিন সমগ্রভাবে বাংলাদেশের নেতৃত্ব করিবার সুযোগ পান নাই। মৃত্যুব কিছুদিন পূর্ব্ব হইতে বীবেন্দ্রনাথই প্রকৃতপক্ষে বাংলাদেশের নেতৃত্ব করিয়া আসিতেছিলেন।

সাধারণতঃ লোকে জনপ্রিয় নেতা বলিতে যাহা বুঝে, সে বকম জনপ্রিয় নেতা হওয়াব পক্ষে বীরেন্দ্রনাথের প্রধানতঃ কয়েকটি অন্তরায় ছিল। প্রথমতঃ, তিনি আপোষের নিকট নীতি ও আদর্শ বলি দিতে একান্ত অপারগ ছিলেন। দ্বিতীয়তঃ, তিনি স্বয়ং যাহা সত্য বলিয়া বুঝিতেন, তাহা হইতে কোন প্রকারেই বিচলিত হইতে পারিতেন না। তৃতীয়তঃ, তিনি বন্ধু-বান্ধব, আত্মীয়-স্বজন, সহকর্ম্মী প্রভৃতি সকলকেই সত্যকথা অপ্রিয় হইলেও বলিতে কোন মতে কুণ্ঠিত হইতেন না। চতুর্থতঃ, একই কারণে দুই বিভিন্ন ও বিসদৃশ ব্যাপারের অনুষ্ঠান সমর্থন করিতে পারিতেন না, বরং নিন্দা করিতেন।

পঞ্চমতঃ, তিনি অহিংস কংগ্রেসে হিংসাবাদের সমর্থন করিতে পারেন নাই, নিন্দাই করিয়াছিলেন। ষষ্ঠতঃ, তিনি কপটতা বা চালবাজি জানিতেন না, কাজেই এই সব উপায়ে কার্য্যোদ্ধার করিতে পারিতেন না। এতদ্ব্যতীত অন্যান্য অন্তরায়ের কথা সুধী পাঠক একটু চিন্তা করিলেই বুঝিতে পারিবেন।

বীরেন্দ্রনাথ কোন সময়েই অপরের ছায়াতলে দাঁড়াইয়া নেতৃত্ব করেন নাই। তাঁহার শেষ নেতৃত্ব হইতে বুঝিতে পাবা যায়, বাংলাদেশে তাঁহার গুণের সমাদব সবেমাত্র আরম্ভ হইয়াছিল এবং তিনি যে জনসাধারণের জন্য চিরজীবন ক্লেশ স্বীকার করিয়া গিয়াছেন, সেই জনসাধারণের মধ্যে জাগরণ লক্ষিত হইতেছিল। বীরেন্দ্রনাথের অন্তরে নেতৃত্ব করিবার অণুমাত্র লোভ ছিল না। সেই জন্য স্পষ্ট অথচ নির্ভীকভাবে সকলের সম্মুখে অপ্রিয় সত্য কথা বলিবার ক্ষমতা তাহার ছিল এবং তিনি আবশ্যকবোধে তাহা বলিতেন। নেতৃত্বের দ্বারা সম্মানলাভের লোভ সম্বরণ করিয়া ও ক্ষমতা পরিচালনার আকাঙ্ক্ষা দূরে রাখিয়া অপ্রিয় সত্য বলিবার ক্ষমতা আর কোন দেশনেতার ছিল বা আছে বলিয়া মনে হয় না। যখন বীরেন্দ্রনাথ কাহারও দোষের কথা বলিতেন, তখন তাহা দোষান্বিত ব্যক্তির সম্মুখে বলিতে কিছুমাত্র দ্বিধাবোধ করিতেন না।

বীরেন্দ্রনাথ বলিতেন—জনসাধারণের মনে রাজনৈতিক চেতনা না জাগিলে জাতির উন্নতি অগ্রসর হইতে পারে না। কারণ সহবে শতকবা হয়ত ২০ জন লোক বাস কবে এবং তাহারা অনেকেই শিক্ষিত। বাকী ৮০ জন পল্লীতে বাস কবে, তাহারা সকলেই প্রায় নিবক্ষব। আর রাজনৈতিক আন্দোলন চালাইতে হইলে জনসাধারণকে উদ্বুদ্ধ কবিতে হইবে। মেদিনীপুব জেলায় ইউনিয়ন বোর্ড স্থাপনের বিরুদ্ধে শাসমলের আন্দোলন, মেদিনীপুর জেলা বোর্ডে তাঁহার কাজকর্ম্ম, গ্রামে-গ্রামে পদব্রজে ভ্রমণ, গ্রামবাসীদের সহিত অসঙ্কোচে মেলামেশা করা—এই সমস্ত বিষয় বিবেচনা করিলে জনসাধারণের প্রতি বীবেন্দ্রনাথের আন্তরিক অনুরাগের পরিচয় পাওয়া যায়। এ-কথা বলা আবশ্যক মনে করি যে, বীরেন্দ্রনাথ ধনীর সন্তান, বড ব্যারিষ্টার ছিলেন; তবু তিনি সাধাবণের মঙ্গলের জন্য ব্যাকুলভাবে ছুটাছুটি কবিয়া বেড়াইয়াছেন। এমন দৃষ্টান্ত ক্বচিৎ দেখা যায়।

বীবেন্দ্রনাথ মনীষী ও প্রতিভাশালী পুরুষ ছিলেন। যে দিন কংগ্রেসের অন্যান্য নেতা কেবলমাত্র সহরের মধ্যে—দেশের মাত্র জন কয়েক শিক্ষিত

লোকের মধ্যে আপনাদের আন্দোলন বা কর্ম্মের সীমা আবদ্ধ করিয়া রাখিয়াছিলেন, সে-দিন বীরেন্দ্রনাথ বুঝিয়াছিলেন জনসাধারণের মধ্যে জাতীয় ভাব জাগাইতে না পারিলে আন্দোলন টিকিতে পাবে না, কংগ্রেসের উদ্দেশ্য সফল হইতে পারে না। সেই জন্য লোক-শিক্ষার দ্বারা যাহাতে জনসাধারণের মধ্যে আন্দোলন জাগিয়া উঠে, তিনি সেই দিকে অধিক মনোনিবেশ করিয়াছিলেন এবং তাঁহার জন-জাগরণের চেষ্টা সফল করিয়া তুলিয়াছিলেন। জাতীয়তা বিস্তারের এই সূক্ষ্ম সূত্র বাহির করা, নিরক্ষর জনসাধারণের মধ্যে রাজনীতিক চেতনাবোধ জাগাইয়া তাহাকে একেবারে মুকুলিত করিয়া তোলা, সুপ্ত জড়-প্রায় স্বাধীনতা-বৃত্তিকে মন্থনপূর্ব্বক সংগ্রামের উপযোগী করিয়া গঠন করা—বীরেন্দ্রনাথের বিস্ময়কর মনীষা ও প্রতিভার পরিচয়। এইখানেই তাঁহার দূরদর্শিতা ও সৃজনী শক্তি। বাংলার আর কোন নেতা এই গৌরব দাবী করিতে পারেন না। বীরেন্দ্রনাথের প্রতিভা শুধু ভাবের প্রতিভা নয়, ভাব ও কর্ম্ম উভয়ের প্রতিভা। শাসমলের কর্ম্মের প্রভাব মেদিনীপুর জেলার জনসাধারণের অন্তরে এমন গভীর ভাবে প্রতিষ্ঠিত হইয়াছিল যে, তাঁহার জীবন-সময়ে মেদিনীপুর বলিতে শাসমলকে বুঝাইত। তাঁহার কর্ম্মপ্রভাব ও অনুপ্রেরণা তাঁহার মৃত্যুর পরে ১৯৪২ খৃষ্টাব্দের আগষ্ট আন্দোলনে পর্য্যন্ত অনুভূত হইয়াছিল। মেদিনীপুরের স্বাধীনতা-প্রিয় ব্যষ্টিকে তিনি আপনার বেগবতী প্রেরণা ও প্রাণের মোহময় স্পর্শে প্রস্তুত করিয়া তুলিয়াছিলেন। এই বীরেন্দ্রনাথকে বাংলার তথাকথিত কংগ্রেস-কর্ম্মীরা কংগ্রেস হইতে তাড়াইয়া দিয়াছিল, আর কংগ্রেস-দ্রোহী বলিয়াছিল।

শাসমল ভারতীয় রাষ্ট্রীয় মহাসভার মধ্যে একটা কিছু বড় স্থান অধিকার করিতেন না। এমন কি, তিনি বঙ্গীয় প্রাদেশিক রাষ্ট্রীয় সমিতিরও সভাপতি ছিলেন না। কিন্তু তিনি যতখানি নিষ্ঠার সহিত স্বাধীনতার আদর্শ রক্ষা করিয়া এবং যতখানি গভীর ভাবে সেই আদর্শকে দেশের অন্তরে প্রোথিত করিয়া গিয়াছেন, এক কথায় তিনি যতখানি স্থায়ীভাবে কংগ্রেসের কাজ করিয়া গিয়াছেন, তাহা অসহযোগ আন্দোলনের সময় হইতে আজ পর্য্যন্ত বাংলার অপর কোন নেতা বা কর্ম্মীর দাবী করিবার পৌরষ নাই। যখন অন্যান্য কর্ম্মী নেতৃত্ব করিবার জন্য দল পাকাইয়াছেন, যখন তাঁহারা নানা প্রকারে ভারতের নেতা হইবার দাবী করিয়াছেন বা

ভারতের নেতা হইবার শক্তি আছে বলিয়া মনে-মনে গর্ব্বানুভব করিয়া আত্ম-প্রসাদে পুলকিত হইয়া উঠিয়াছেন, তখন বাংলাদেশেই তাঁহাদের নেতৃত্ব বজায় রাখা অতিশয় দুঃসাধ্য হইয়া উঠিয়াছে, আর বাংলাদেশের স্বয়ংসিদ্ধ নেতা সাজিয়া পরম লোভনীয় নেতৃত্বটুকু স্থায়ী করিয়া রাখিবার জন্য তাঁহাদিগকে বহু প্রকার অবাঞ্ছনীয় পথ অবলম্বন করিতে হইয়াছে। বীরেন্দ্রনাথ সে জাতীয় নেতা ছিলেন না। তিনি জাতির যথার্থ সেবক— দরদী বন্ধু ছিলেন। সেই জন্য তিনি যথার্থ স্বাধীনতাকামীদিগের উপর নেতৃত্ব করিয়া গিয়াছেন। তিনি হীনভাবে দল পাকাইবার চেষ্টার কথাও মনে আনিতে পারেন নাই। তাঁহার নেতৃত্বের পশ্চাতে অর্থপুষ্ট অবাঞ্ছনীয় দল ছিল না। তাঁহার পশ্চাতে কতকগুলি একনিষ্ঠ, ত্যাগী, স্বদেশ-হিতে-উৎসর্গীকৃত-প্রাণ জীবন্ত কর্ম্মী ছিলেন। বীরেন্দ্রনাথ একক, বীরেন্দ্রনাথ স্বতন্ত্র। বাংলার অন্যান্য নেতা জোড়াতালি দিয়া কার্য্যোদ্ধারের জন্য বহু অন্যায় সমর্থন করিয়াছেন, বহু দুষ্কার্য্যকে দুষ্কার্য্য জানিয়াও কংগ্রেসের মধ্যে আশ্রয় দিয়াছেন। আর বীরেন্দ্রনাথ মতবিরোধ হইলে কর্ম্মক্ষেত্র হইতে সরিয়া গিয়া বিচক্ষণ শিক্ষকের ন্যায় সুসময়ের প্রতীক্ষা করিয়াছেন। বাংলার তথাকথিত নেতাগণ অপরের ছায়াতলে দাঁড়াইয়া নেতৃত্বের বহর দেখাইয়াছেন, আর বীরেন্দ্রনাথ বীরের মত আপনার পথ আপনি প্রস্তুত করিয়া লইয়া সদর্পে অগ্রসর হইয়াছেন। মোটর গাড়ী বাংলার যত দূর অগ্রসর হইতে পারে, তত দূর পর্য্যন্ত বাংলার তথাকথিত নেতাদের নেতৃত্বের সীমা, তার বেশী দূর নয়। কিন্তু বীরেন্দ্রনাথের সেবার মঙ্গলময় হস্ত ও নেতৃত্বের সুচিন্তাপূর্ণ মস্তিষ্ক ও শক্তি বাংলাদেশের আলোকোজ্জ্বল নগরের শিক্ষিত-জন-সমাকীর্ণ বক্তৃতামঞ্চ হইতে আরম্ভ করিয়া সুদূর নিরক্ষর পল্লীর নিভৃত কোণ পর্য্যন্ত। এইখানে বাংলার তথাকথিত নেতা ও বীরেন্দ্রনাথের মধ্যে একটা বিশেষ প্রভেদ।

## বীরেন্দ্র-চরিত

বীরেন্দ্রনাথের যে অসীম কর্ম্মস্পৃহা ছিল তাহা পরিতৃপ্ত না হইতেই পরপারের তরণী আসিয়া তাঁহার ঘাটে লাগিল। মাতৃভূমির কত কাজ করিবার সাধ তাঁহার ছিল, স্বদেশোন্নয়নের কত আশা তিনি হৃদয়-কন্দরে সযত্নে পোষণ করিয়া রাখিয়াছিলেন তাহার ইয়ত্তা নাই। কত অপূর্ণ সাধ,

কত অতৃপ্ত আশা লইয়া তিনি ইহলোক ছাড়িয়া গিয়াছেন। তিনি যেখানেই গিয়াছেন সেইখানেই শত্রুমণ্ডলী সর্ব্বদা তাঁহার উর্দ্ধ শির লক্ষ্য করিয়া নিধনের জন্য শস্ত্র নিক্ষেপ করিতে সর্ব্ব-প্রকাব চেষ্টা করিত। কিন্তু বীবেন্দ্রনাথ ছিলেন শাসমল। তিনি কোন অন্তরায়েব দিকে ভ্রূক্ষেপ করিতেন না, সর্ব্বদা দৃঢ়মনে আপন কর্ত্তব্য সম্পন্ন করিযা যাইতেন।

শাসমল শিশুর মত সবল ও অনাডম্বব ছিলেন। তাঁহার বাক্য, আচরণ ও পোষাকে কোন প্রকার বিলাসিতাব আভাষ ছিল না। তিনি একেবারে সরল, সাদাসিধা জীবন যাপন করিতেন। ব্যাবিষ্টাবী কবিলেও তিনি খদ্দরের কোটপ্যান্ট্ ব্যবহাব করিতেন। আহারাদি বিষযে তাঁহার আদৌ লক্ষ্য ছিল না, যখন যেমন খাবাব জুটিত তখন তাহাতেই সন্তুষ্ট থাকিতেন। তাঁহাকে অত্যন্ত মোটা চাউলের ভাতও পরম তৃপ্তির সহিত ভোজন করিতে ও অতি-সাধারণ শয্যায শয়ন করিয়া গাঢ় নিদ্রায় অভিভূত হইতেও দেখা গিয়াছে।

বীরেন্দ্রনাথ খুব মাতৃভক্ত ছিলেন। তিনি যখন যে অবস্থাতেই থাকুন না কেন, কখনও তিনি মাতৃদেবীব কথা বিস্মৃত হন নাই। যখন তিনি কাবাগৃহে আবদ্ধ, তখনও মাতৃদেবীর মূর্ত্তি তাঁহাব হৃদয-মন্দিবে বিরাজিত ছিল। বীরেন্দ্রনাথ লিখিযাছেন, "সর্ব্বজ্ঞ ও সর্ব্বভূতে বিবাজিত জ্ঞানময় দেবাদিদেব মহাদেব অবগত আছেন, বিস্মৃত হতে পারি নি কেবল চরণ দুখানি আমাব গর্ভধাবিণী পবমদুঃখিনী স্নেহময়ী জননীব। আজ আমার যাত্রাপর্ব্বের শেষ দিনের শেষ সময়ে পূর্ব্ব পশ্চিম, উত্তর দক্ষিণ, সকল দিক্ সৌরভে আকুল করে আমার মাতৃচরণকমল আমার হৃদয়-কাননে সত্যই ফুটে উঠেছিল। ক্ষণিকের তবে মানব-সুলভ দুর্ব্বলতায কথঞ্চিৎ বিচলিত হলেও, শেষে জ্ঞানচক্ষু উন্মীলিত করে উপলব্ধি করতে সক্ষম হয়েছিলাম আমার গর্ভধারিণী কাঙ্গালিনী মাতাঠাকুবাণীর চরণশ্রীর সঙ্গে আমার স্বর্গাদপি গরীয়সী জননী জন্মভূমির চরণশ্রীর কোনও পার্থক্য ছিল না।"—( স্রোতের তৃণ, পৃঃ ৬৬ )

বীরেন্দ্রনাথ আর একস্থানে লিখিয়াছেন, "আমাব একান্ত আপনার স্রোতের তৃণটি আমাদেব জেলেব পাশে আদি গঙ্গা ও ক্রমে ভাগীবথী অতিক্রম করে বঙ্কিমচন্দ্রের বস্থলপুরের নদী দিয়ে ফুলবাড়ী গ্রামে আমাব পুত্রবিরহবিধুরা পরমারাধ্যা মাতাঠাকুরাণীর চরণপ্রান্তে উপস্থিত হয়েছে এবং ভক্তিচন্দনে তাঁর চরণযুগল চর্চ্চিত করে আবার অনন্তের যাত্রী অনন্ত স্রোতে ভাসতে

ভাস্তে রসুলপুর নদী ও বঙ্গোপসাগর পার হয়ে ছুট্‌তে আরম্ভ করেছে ভারত মহাসাগরের পানে।"—( স্রোতের তৃণ, পৃঃ ১২৫ )

## বীরেন্দ্রনাথের প্রতিজ্ঞা পালন

১৯০৪ খৃষ্টাব্দ। বীবেন্দ্রনাথেব বযস তখন ২৪ বৎসর। মিড্‌ল টেম্পল-এর ছুটিব অবকাশে তিনি নিউইয়র্কে বেড়াইতে গিয়াছিলেন। বীবেন্দ্রনাথ এই সময় নিউইয়র্কেব লেখক-সমাজে কিছু প্রতিষ্ঠা লাভ কবিযাছিলেন। নিউইয়র্কে অবস্থানকালে সেখানে এক ধনী পরিবাবেব সহিত বীবেন্দ্রনাথেব আলাপ হয়। এই পরিবাবে ছিলেন তিনটি প্রাণী—পবিবাবের কর্তা, গৃহিণী ও তাঁহাদেব একমাত্র কন্যা। বীবেন্দ্রনাথ অতি সবল মনে এই পবিবাবেব সহিত মেলামেশা করিতেন। বীবেন্দ্রনাথকে তাঁহাবা প্রায়ই নিমন্ত্রণ কবিয়া খাওয়াইতেন। সেই সময়ে নানা বিষয়ে আলোচনাও হইত। এইরূপে কিছুদিন কাটিয়া যাওয়ার পরে বীবেন্দ্রনাথ জানিতে পারেন যে, সেই ধনী কন্যাটি তাঁহাকে ভালবাসিয়াছেন। বীবেন্দ্রনাথ তখন যুবক—ধনীকন্যা অপূর্ব সুন্দবী যুবতী।

বীবেন্দ্রনাথেব অন্তবে সংগ্রাম শুরু হইল। এক দিকে নিউইয়র্কেব অর্থশালী পিতাব সমস্ত সম্পত্তিব উত্তবাধিকাবিণী অপূর্ব্ব সুন্দবী একমাত্র কন্যা, অপরদিকে সমুদ্রপাববর্ত্তী গণ্ডগ্রাম চণ্ডীভেটিতে বৃদ্ধা বিধবা মাতার পদতলস্পর্শে ইউবোপীয় মহিলাব পাণিগ্রহণ না কবার পবিত্র প্রতিজ্ঞা। আজন্ম যোদ্ধা সার্থকনামা বীরেন্দ্রনাথ মনকে দৃঢ়ভাবে বাঁধিলেন। তিনি এই পবিবাবে যাতাযাত বন্ধ কবিলেন। কিন্তু পবমেশ্বব তাঁহাকে পবীক্ষা হইতে মুক্তি দিবেন কেন?

বীবেন্দ্রনাথ সিদ্ধান্ত কবিলেন তিনি কাহাকেও না জানাইয়া নিউইয়র্ক পবিত্যাগ করিবেন। যেদিন তিনি নিউইয়র্ক পরিত্যাগ কবিবেন স্থির হইল, সেইদিন সেই ধনী কন্যা তাঁহাব গৃহে আসিয়া উপস্থিত হইলেন। তিনি যখন বীরেন্দ্রনাথেব যাত্রার কথা জানিতে পাবিলেন, তখন তাঁহার চোখে অবিরাম অশ্রুধারা ঝবিয়া পড়িতে লাগিল। তিনি ধরিয়া বসিলেন যে, তাঁহাকেও সঙ্গে লইয়া যাইতে হইবে। প্রিয়তম বলিয়া যাঁহার কণ্ঠে তিনি মনে-মনে ববমাল্য অর্পণ করিয়াছেন, তাঁহাকে ছাড়িয়া তিনি থাকিবেন না। কিন্তু বীরেন্দ্রনাথ যে স্বয়ং মাতৃদেবীর পাদস্পর্শ করিয়া প্রতিজ্ঞা করিয়া আসিয়াছেন। তিনি কিরূপে

এই বিদেশিনীকে বধূরূপে বরণ করিয়া সঙ্গে লইয়া যাইবেন! যুবতী ষ্টেশন পর্য্যন্ত চলিলেন। সেখানে বীরেন্দ্রনাথ তাঁহাকে অনেক বুঝাইয়া বলিলেন যে, তাঁহার সহিত বিবাহ সম্ভব নয়। উত্তরে যুবতী বীরেন্দ্রনাথের হাতখানি টানিয়া লইয়া তাহার অপরিসীম-বেদনার-আঘাতে-ঝরিয়া-পড়া অশ্রুনির্ঝরে সিক্ত করিয়া দিলেন। কিন্তু বীরেন্দ্রনাথ অটল। এই নিরপরাধা সরলা তরুণীর প্রতি তাঁহার বিরূপতা ছিল না। কিন্তু তিনি যে রুগ্না, বিধবা জননীকে কথা দিয়া আসিয়াছেন, 'মেম' বিবাহ করিবেন না। যিনি তাঁহাকে বাল্যকাল হইতে আপন বক্ষসুধা পান করাইয়া মানুষ করিয়া তুলিয়াছেন—যিনি আজিও সকল কাজ ফেলিয়া কেবল তাঁহার দুই ছত্রের একখানি লিপির জন্য পথ চাহিয়া বসিয়া রহিয়াছেন—যিনি শয়নে-স্বপনে তাঁহাকেই ফিরিয়া পাইবার জন্য গোপনে বসিয়া শীর্ণ অঙ্গুলিতে দিন গুণিতেছেন, হৃদয়ের সকল সুখ-দুঃখের বলিদান করিয়া, তাঁহাকে যে সেই বৃদ্ধা জননীরই সন্তোষ সাধন করিতে হইবে। মায়ের দাবীর উপরে নিজের দাবীকে কি করিয়া স্থান দিবেন?

যুবতী বলিলেন, তুমি আমায় ছাড়িয়া গেলে আমার জীবন অন্ধকার হইয়া যাইবে। বীরেন্দ্রনাথের মনের ভিতরের মানুষটি বলিয়া উঠিলেন, 'এই বিদেশিনীর পাণিগ্রহণ করিলে তাঁহার বৃদ্ধা মাতার সন্ধ্যাবেলার রচিত আশার স্বপ্নটুকু ভাঙ্গিয়া গুঁড়া হইয়া যাইবে।' বীরেন্দ্রনাথ তরুণীকে মাতার নিকট প্রতিজ্ঞার কথা খুলিয়া বলিলেন এবং ক্ষমা ভিক্ষা করিলেন। যুবতীটি অশ্রু-ভারাক্রান্ত নয়নে ও ব্যথা-বিদীর্ণ হৃদয়ে ষ্টেশন পরিত্যাগ করিলেন। বীরেন্দ্র-নাথও নিউইয়র্ক ছাড়িয়া আসিলেন।

যে অনমনীয় সত্যনিষ্ঠা বীরেন্দ্রনাথকে অমর করিয়াছে, এই চরম মুহূর্ত্তেও তিনি সেই সত্যনিষ্ঠায় অবিচল ছিলেন। হৃদয়ের বে-সুরা তন্ত্রীগুলিকে কঠিন হস্তে আয়ত্ত করিয়া তিনি দেখাইয়া দিয়াছিলেন যে, রক্তমাংসের দাবী পূরণই জীবনের চরম সত্য নহে। সুন্দরী প্রেমিকার দাবী অপেক্ষা মাতার স্নেহের অধিকারকেই তিনি বড় করিয়া দেখিয়াছিলেন। এই হাসিকান্নার জীবনের ক্ষণস্থায়ী সুখের চেয়ে সত্যকে মহত্তর বলিয়া মানিয়া লইয়া তিনি তাঁহারই চরণে ভক্তিপ্রণত চিত্তে অঞ্জলি অর্পণ করিয়াছিলেন।

বীরেন্দ্রনাথ স্বদেশে প্রত্যাবর্ত্তনের বেশ কিছুদিন পরে কাঁথির পাঞ্জাবী ব্যবসায়ী ৺লালা বলরামের কন্যা হেমন্তকুমারীর পাণিগ্রহণ করেন। তাঁহাদের

এক কন্যা অশ্রুকণা ও এক পুত্র বিমলানন্দ বর্ত্তমান। বিমলানন্দ কলিকাতা বিশ্ববিদ্যালয়ের এম এ, ও বি এল. এবং ফ্রান্সের প্যারী বিশ্ববিদ্যালয়ের ডি.লিট্.

## কোমল-কঠোর বীরেন্দ্রনাথ

যখন বীরেন্দ্রনাথ সত্যকথা শ্রুতিসুখকর না হইলেও বলিয়া ফেলিতেন, তখন অনেকেই তাঁহাকে বড কঠোব, বড নির্দ্দয় মনে করিত। কিন্তু এই কঠোবতার অন্তরালে তাঁহার হৃদয় অত্যন্ত কোমল ও বড়ই দয়াপ্রবণ ছিল। কাহারও দুঃখ দেখিলে তিনি শক্তিমত তাহাকে সাহায্য করিতে বিমুখ হইতেন না। তিনি বহু গরীব ছাত্র ও দরিদ্র ব্যক্তিকে নানা প্রকাবে গোপনে সাহায্য করিতেন। তিনি বিনা পারিশ্রমিকে বহু লোকের মোকর্দ্দমা পরিচালনা করিয়াছিলেন। তাঁহার বিবাট ব্যক্তিত্ব-ব্যঞ্জক বপুর মধ্যে স্নেহ-দয়ার যে পূতমন্দাকিনী-ধারা ফল্গুব মত বহিয়া যাইত, সকলে তাহার নাগাল পাইত না।

বীবেন্দ্রনাথ কখনও ব্যাবিষ্টাবিকেই জীবনেব চবম কাজ বলিয়া মানিয়া লইয়া কাজ করিতেন না, যদিও তিনি মক্কেলেব কার্য্যে কখনও অবহেলা কবেন নাই। কোন-কোন মাসে তাঁহাব ১২ হাজাব হইতে ১৫ হাজাব টাকা আয় হইত। আবার কোন সময় হয়ত মাসের পর মাস বিনা পারিশ্রমিকে আসামীর পক্ষে কাজ করিতেন।

কোনও সময় হয়ত তাঁহার নিজেরই হাতে অর্থের টানাটানি থাকিত। কিন্তু তিনি ধার করিয়াও শত-শত মুদ্রা অপরকে দান করিয়া তাহাকে বিপদ হইতে উদ্ধার করিতেন। এমন কি, যাঁহারা তাঁহার বিরুদ্ধে প্রবল শত্রুতা সাধন করিয়াছেন, তাঁহাদের দুঃখে-বিপদে তিনি মুক্ত হস্তে অর্থ সাহায্য করিয়াছেন। একবার কাঁথিতে একটি সহায় ও সম্বলহীনা বারবনিতার কঠিন অসুখের সময় তিনি নিজে ঔষধ, পথ্য ও অর্থ তাহার গৃহে পাঠাইয়া দিয়াছিলেন।

যাত্রা-থিয়েটার—এ সব নিছক কৃত্রিম, বাস্তবের ছায়াপাত-শূন্য। কিন্তু এমন কৃত্রিমতার ক্ষেত্রেও কোন শোক-দুঃখ-পূর্ণ দৃশ্য দেখিলে, কোন দুঃখের সঙ্গীত শ্রবণ করিলে বীরেন্দ্রনাথ বালকের মত অশ্রুপাত করিতেন। বীরেন্দ্রনাথের চরিত্রে কপটতা, শঠতা বা ভণ্ডামির কিছুমাত্র লেশ ছিল না। যখন তিনি হাসিতেন তখন তাঁহার হাস্যধ্বনিতে সমস্ত কক্ষতল পূর্ণ হইয়া

উঠিত। হৃদয় সরল না হইলে, মন কপটতাশূন্য না হইলে, এমন প্রাণ-খোলা হাসি কেহ হাসিতে পারে না। বীরেন্দ্রনাথ একবার হাসিলে তাঁহার অন্তরের শুভ্র সারল্য প্রকাশ হইয়া পড়িত এবং তাঁহার যে কি উদার প্রাণ ও উচ্চ মন ছিল তাহা বুঝিতে পারা যাইত। দেশের মঙ্গলের জন্য যুদ্ধ করিতে হইবে—অন্যায়েব বিরুদ্ধে সংগ্রাম করিতে হইবে এই কথা শুনিলে তাঁহার রক্ত যেন নাচিয়া উঠিত, আপনাকে কিছুতেই স্থির রাখিতে পারিতেন না। সমস্ত স্বার্থ সর্ব্ব-প্রকার সুখ-শান্তি জলাঞ্জলি দিয়া তিনি রণক্ষেত্রে ঝাঁপাইয়া পডিতেন। তিনি যুদ্ধেব মধ্যেই যেন বেশী সুখ অনুভব করিতেন। সংগ্রামের মধ্য দিয়াই তাঁহার সমস্ত জীবনটা কাটিয়া গিয়াছে।

## বিদ্যাসাগর ও বীরেন্দ্রনাথ

১৮৯১ খৃষ্টাব্দে ২৯শা জুলাই ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগব মহাশয় পবলোক গমন করেন। তখন বীরেন্দ্রনাথ বালকমাত্র। সেই সময় হইতে তিনি বিদ্যাসাগর মহাশযেব অভাব যেন কতকাংশে পূর্ণ কবিবাব জন্য গডিযা উঠিতেছিলেন। বীবেন্দ্রনাথ কাঁথি হাই স্কুল হইতে এন্‌ট্রান্‌স্‌ পবীক্ষায় উত্তীর্ণ হওয়াব পর কলিকাতায বিদ্যাসাগব মহাশয়ের প্রতিষ্ঠিত মেট্রোপলিটান কলেজে প্রবেশ করেন। বীরেন্দ্র-চরিত্রে বিদ্যাসাগর-চবিত্রের কোন কোন গুণেব বিকাশ দেখিতে পাওয়া যায়। উভয়ই যাহা সত্য বলিয়া বিশ্বাস কবিতেন তাহা হইতে কিছুতেই বিচলিত হইতেন না। এমন কি, আপোষে একটা মীমাংসা করিয়া লইয়া সন্তুষ্ট থাকা তাঁহাদেব প্রকৃতিবিরুদ্ধ ছিল। উভয়েই অমিত-তেজস্বী ছিলেন। আত্ম-সম্মান অক্ষুণ্ণ রাখিবাব জন্য দুই পুরুষসিংহই সমস্ত পার্থিব লাভকে তুচ্ছ জ্ঞান করিতেন। বিদ্যাসাগব মহাশয বিধবা-বিবাহ প্রচলন করিবার জন্য প্রাণপণ চেষ্টা কবিয়া সফল হইয়াছিলেন; এমন কি, যখন তাঁহার প্রাণনাশের সম্ভাবনা ছিল, তখনও তিনি আপন প্রয়াস হইতে বিমুখ হন নাই। বীবেন্দ্রনাথ মেদিনীপুরে ইউনিয়ন বোর্ড স্থাপন ও মেদিনীপুর জেলা বিভাগ বোধ কবিবার জন্য যে আপ্রাণ চেষ্টা করিয়াছিলেন, যে সংগঠন-শক্তি, যে নির্ভীকতা, যে তেজস্বিতা, যে দূরদর্শিতার পরিচয় দিয়াছিলেন তাহা একমাত্র বিদ্যাসাগর চবিত্রে বর্ত্তমান ছিল। বীরেন্দ্রনাথ লক্ষ-লক্ষ লোকের মঙ্গলামঙ্গল বিপদাপদেব দায়িত্ব-ভার আপনি একাকী গ্রহণ করিয়াছিলেন। এমন দৃষ্টান্ত এক যুদ্ধক্ষেত্রের সেনাপতি ব্যতীত

আর কাহারও মধ্যে চোখে পড়ে না। বিদ্যাসাগর মহাশয় জনসাধারণের দুঃখে ব্যথিত হইয়া তাহাদের জন্য আপনার সর্ব্বস্ব বিলাইয়া দিয়া গিয়াছেন, বীরেন্দ্রনাথও উদার প্রেমের বশবর্ত্তী হইয়া জনসাধারণের জন্য বহু কষ্ট ও নির্য্যাতন সহ্য করিয়াছেন এবং তাহাদের দুঃখ অবগত হইবার জন্য, তাহাদিগকে বিপদের সময় সতর্ক করিবার জন্য দ্বারে-দ্বারে উদভ্রান্তের মত ঘুরিয়া বেড়াইয়াছেন। ধান-ক্ষেতের মধ্য দিয়া কর্দ্দমাক্ত রাস্তা, ঝড়বৃষ্টি কিছুই তাঁহাকে বিচলিত করিতে পারে নাই। মেদিনীপুরবাসী তাঁহাকে শুধু নেতা বলিয়া জানিতেন না, তাঁহাকে আপনাদের রক্ষক ও একান্ত আপনার জন বলিয়া মনে করিতেন। মেদিনীপুর জেলায় সাধারণের স্বার্থহানিকর কোন ব্যাপার অনুষ্ঠিত হইলে, বা কোন অত্যাচার দেখা দিলে, যাহারা কখনও শাসমলকে দেখে নাই এমন লোককেও বলিতে শুনা গিয়াছে, "ভয় কি, আমাদের শাসমল আছেন, তিনি ঠিক ব্যবস্থা করে' দেবেন।" বীরেন্দ্রনাথ ব্যতীত পরাধীন ভারতের আর কোন নেতা এমন করিয়া জনসাধারণের হৃদয় জয় করিয়াছিলেন বলিয়া জানি না।

ইউনিয়ন বোর্ড স্থাপন প্রতিরোধ আন্দোলনের সময় যে অবস্থায় বীরেন্দ্রনাথ রাত্রি তিনটার সময় সঙ্গীসহ বর্ষার খরস্রোতা পিছাবনী খালের তীরে উপস্থিত হইয়াছিলেন এবং নৌকা না থাকায় সাঁতার দিয়া খাল পার হইবার জন্য জলে ঝাঁপ দিতে উদ্যত হইয়াছিলেন, তাহাতে বিদ্যাসাগর মহাশয়ের মাতৃসন্দর্শনে যাইবার জন্য সন্তরণ দিয়া দামোদর নদ পার হওয়ার কথা মনে পড়ে। বিদ্যাসাগর মহাশয় দেশে ইংরেজী শিক্ষা বিস্তারের জন্য কলিকাতায় মেট্রোপলিটান ইন্‌স্টিটিউসন এবং স্বগ্রাম বীরসিংহে ভগবতী ইনস্টিটিউসন স্থাপন করেন। বীরেন্দ্রনাথ জাতীয় শিক্ষা বিস্তার কল্পে কাঁথি সহরে স্বীয় বাসভবনে জাতীয় বিদ্যালয় স্থাপন করেন। ১৯৩০ খৃষ্টাব্দে আইন অমান্য আন্দোলনের সময় বৃটিশ গভর্ণমেণ্ট বীরেন্দ্রনাথের বড় সাধের ঐ জাতীয় বিদ্যালয়টী বে-আইনী বলিয়া ঘোষণা করে এবং তাহার ফলে বিদ্যালয়ের যাবতীয় সম্পত্তি নষ্ট হইয়া যায়। বিদ্যাসাগর মহাশয় বাংলা ভাষার বর্ণমালা লিখিয়াছিলেন; বীরেন্দ্রনাথ এক অভিনব পদ্ধতিতে বর্ণমালা লিখিয়াছিলেন। কিন্তু অতিরিক্ত কাজের ভার ও আপনার শারীরিক অসুস্থতাবশতঃ তাহার মুদ্রণের ব্যবস্থা করিয়া যাইতে পারেন নাই। বিদ্যাসাগর মহাশয়ের দয়াগুণের সুযোগ পাইয়া অনেকেই তাঁহাকে প্রতারিত করিলেও তিনি যেমন কোন

দিন তাহাদিগের প্রতি কোন কুভাব পোষণ করেন নাই, তেমনি বীরেন্দ্রনাথের সারল্য ও উদার প্রেমের প্রশ্রয়ে অনেক ব্যক্তি তাঁহাকে বঞ্চনা করিলেও এবং কেহ-কেহ তাঁহারই সহায়তা লাভ করিয়া স্বার্থপূরণের জন্য তাঁহারই শত্রুতা করিলেও বীরেন্দ্রনাথ কোন দিন তাহাদের প্রতি বৈরীভাব পোষণ করেন নাই।

## সাহিত্য-সাধনায় বীরেন্দ্রনাথ

সংগ্রামগতপ্রাণ বীরেন্দ্রনাথ আজীবন সংগ্রাম করিয়া গিয়াছেন। কৈশোরেই তাঁহার সাংগ্রামিক জীবন সুরু হয়। তাঁহার বয়স যখন ত্রয়োদশ বৎসব, সেই সময় তিনি পিতৃহীন হন। তাঁহার পিতৃদেব মৃত্যুকালে প্রায় দেড় লক্ষ টাকা ঋণ রাখিয়া যান। ঐ সময় আবাব বীরেন্দ্রনাথেব জ্যেষ্ঠ সহোদব বিপিনচন্দ্রেব মস্তিষ্কবিকৃতি ঘটে। এই অবস্থায় স্কুলের ছাত্র কিশোব বীরেন্দ্রনাথকে বিষয়-সম্পত্তিব তত্ত্বাবধান ও ঋণ-পবিশোধেব দিকে মনোযোগ দিতে হয়। ফলে তাঁহার অধ্যয়ন কিছুটা ব্যাহত হয়। বীরেন্দ্রনাথেব পরবর্ত্তী জীবনের সংগ্রামের কথা বিবৃত করিতে ইতিপূর্ব্বে যথাশক্তি প্রযাস পাইয়াছি।

বিভিন্ন প্রকার সংগ্রামেব মধ্যে বীবেন্দ্রনাথেব জীবন অতিবাহিত হইলেও সাহিত্য, দর্শন, ইতিহাস প্রভৃতি বিষয়েব বহু গ্রন্থ পাঠ করার মত সময় তিনি ঠিক করিয়া লইতেন। সাহিত্য-সাধনাব দিকে তাঁহাব বাল্যকাল হইতে ঝোঁক ছিল। কিন্তু তিনি সেদিকে বেশীদূব অগ্রসব হওয়ার অবসর পান নাই। তিনি কাঁথি সহরে ১৯০২ খৃষ্টাব্দেব ১৪ই এপ্রিল 'প্রার্থনা' শীর্ষক ও ঐ বৎসব ২৪শা এপ্রিল 'শ্মশান' শীর্ষক দুইটি কবিতা রচনা কবেন। ঐ দুইটি কবিতা মৎসম্পাদিত বাংলা ১৩৪৯ সালেব অগ্রহায়ণ সংখ্যা 'দেশপ্রাণ' মাসিক পত্রে প্রকাশিত হয়। তাঁহার 'লণ্ডনে' শীর্ষক কবিতা ৺রামানন্দ চট্টোপাধ্যায় সম্পাদিত ১৩১০ সালেব আষাঢ় সংখ্যা 'প্রবাসী'তে প্রকাশিত এবং উহা "দেশপ্রাণ"-এব উল্লিখিত সংখ্যায় পুনর্মুদ্রিত হয়। বীরেন্দ্রনাথের "নিউইয়র্কে পাঁচ মাস" শীর্ষক ভ্রমণকাহিনী "প্রবাসী"র ১৩১৩ সালের অগ্রহায়ণ সংখ্যায় প্রকাশিত হয়।

বীরেন্দ্রনাথ ১৯২২ খৃষ্টাব্দে ডিসেম্বব মাসে তাঁহাব "স্রোতের তৃণ" গ্রন্থ রচনা ও প্রকাশ করেন। উহাতে অসহযোগ আন্দোলনে যোগদানের উদ্যোগ পর্ব ও গ্রেপ্তার- বিচাব- কারাবাস-কাহিনী বিবৃত করা হইয়াছে।

১৯২৯ খৃষ্টাব্দে বীরেন্দ্রনাথের মাতৃদেবী পরলোকগমন করেন। ইহার পব তিনি "আমার মা আনন্দময়ী" শীর্ষক একটি প্রবন্ধ রচনা করেন। উহা "দেশপ্রাণ"-এব উল্লিখিত সংখ্যায় প্রকাশিত হয়। প্রবন্ধটি এই গ্রন্থের পরিশিষ্টাংশে সন্নিবিষ্ট কবা হইল।

## বীরেন্দ্রনাথের কর্ম্মশক্তি

বীরেন্দ্রনাথ যে এত কাজ করিতে সমর্থ হইয়াছিলেন, তাহার একাধিক বিশিষ্ট কারণ ছিল। তাঁহাব গভীব আত্মবিশ্বাস ছিল এবং প্রত্যেক কাজের ভালমন্দেব জন্য তিনি আপনাকেই দায়ী জ্ঞান করিতেন। আত্মবিশ্বাস না থাকিলে কেহ কোন কার্য্যে সাফল্য লাভ করিতে পারে না। গভীর আত্মবিশ্বাস ছিল বলিয়াই তিনি সর্ব্ব-প্রকার বাধা-বিঘ্নকে তুচ্ছ জ্ঞান করিতে পারিতেন। বীবেন্দ্রনাথেব আর এক গুণ ছিল—অঙ্গীকার পালন। তিনি কাহাকেও একবাব কোন বিষয়ে প্রতিশ্রুতি দিলে, সর্ব্ব-প্রকার ক্ষতি স্বীকার কবিয়া তিনি তাহা পালন করিতে চেষ্টা করিতেন।

বন্ধুত্ব ও নীতিব মর্য্যাদা দুই বিভিন্ন বস্তু। আজকাল বন্ধুত্বের দাবী হীনভাবে নীতিকে পদদলিত করিতেছে এমন দৃষ্টান্ত অপ্রচুর নহে; কিন্তু বীবেন্দ্রনাথের চবিত্রে এমন বিসদৃশ ব্যাপাব ঘটে নাই। তিনি কখনও বন্ধুত্বের নিকট নীতিকে বলি দেন নাই। দেশপ্রাণ বলিতেন যেখানে অনুচরগণ নেতার নির্দ্দেশে চালিত হয় না, এবং মতভেদ হইলে পৃথক থাকিতে চায় না আর যেখানে অনুচরগণেব খেয়াল অনুযাযী নেতা গঠিত ও চালিত হয়, সেখানে কোন কার্য্য অগ্রসব হইতে পাবে না এবং কোন উন্নতি সম্ভব হয় না।

## বীরেন্দ্রনাথের আভিজাত্য

বীবেন্দ্রনাথ যথার্থ অভিজাত ছিলেন। বাহিবে-অন্তবে তাঁহার আভিজাত্য খর্ব্ব কবা তাঁহাব পক্ষে কখনও সম্ভব হয় নাই। এই আভিজাত্য অর্থের ছিল না, এই আভিজাত্য পদমর্য্যাদার ছিল না—এই আভিজাত্য হৃদয়ের ঔদার্য্যেব—এই আভিজাত্য ছিল অদম্য ও নিষ্কলুষ প্রাণশক্তির। সেইজন্যই বীবেন্দ্রনাথ আত্ম-প্রচার কবিতে অতিশয় ঘৃণা করিতেন। তিনি যদি রাজনীতিক জীবনে একটু নরম হইয়া চলিতেন, তাহা হইলে তাঁহার খ্যাতি সমধিক প্রচার হইত। কিন্তু ভিখারীদের সহিত নিজেকে মিশ্রিত করা তাঁহার ন্যায় অভিজাত পুরুষের পক্ষে সম্ভব হয় নাই।

এই পৃথিবীর সুখ-দুঃখ ও সম্মান-অপমানকে তিনি অগ্রাহ্য করিয়া গিয়াছেন। এই পৃথিবী হইতে তিনি ছিলেন উর্দ্ধে। সেজন্য এই পৃথিবীর উত্থান-পতনকে তিনি অবজ্ঞা করিয়া চলিতেন। তিনি জানিতেন, যে বস্তুর শক্তিতে তিনি ছিলেন প্রাণবন্ত, নৈনং ছিন্দন্তি শস্ত্রানি, নৈনং দহতি পাবকঃ, নচৈনং ক্লেদয়ন্ত্যাপো, ন শোষয়তি মারুতঃ। অচ্ছেদ্যোঽয়মদাহ্যোঽয়মক্লেদ্যোঽমশোষ্য এব চ, নিত্যঃ সর্ব্বগতঃ স্থাণুরচলোঽয়ং সনাতনঃ।

# ত্রয়োবিংশ পরিচ্ছেদ

## বীরেন্দ্রোত্তর যুগের ঘটনাবলী

দেশপ্রাণের মৃত্যুর পর দেশে কত ব্যাপার ঘটিয়া যাইতেছে, কে সেগুলির হিসাব করে। তন্মধ্যে কয়েকটি বিষয়ের দিকে পাঠক-পাঠিকার মনোযোগ আকর্ষণের প্রয়োজন বোধ করিতেছি।

(১) দেশপ্রাণ ১৯৩৪ খৃষ্টাব্দে ২৪শা নভেম্বর পরলোক গমন করেন। যখন তাঁহাব চিতাগ্নি নির্ব্বাপিত হয় নাই বলিলেই হয়, যখন শোকাকুল দেশবাসী শোক-সভার অনুষ্ঠান করিয়া মৃত বীরের উদ্দেশে শ্রদ্ধাঞ্জলি অর্পণ করিতেছিলেন, তখন (৪ঠা ডিসেম্বর) মেদিনীপুরের ম্যাজিষ্ট্রেট কাঁথি সহবে দরবার আহ্বান করিয়া বক্তৃতা দিতে দিতে মেদিনীপুর জেলায় ইউনিয়ন বোর্ড স্থাপনের উপদেশ দেন। দেশপ্রাণ জীবিত থাকিতে এক দিনও মেদিনীপুর জেলায় ইউনিয়ন বোর্ড পুনঃ স্থাপনের কথা শোনা যায় নাই। আব তাঁহাব পরলোক গমনের মাত্র কয়েক দিন পরে সেই মেদিনীপুবের সেই কাঁথি সহরে সরকাব পক্ষ হইতে পুনঃ ইউনিয়ন বোর্ড স্থাপনের কথা উঠিযাছিল। পরে মেদিনীপুরে ইউনিয়ন বোর্ড স্থাপিত হয়।

(২) ১৯৩১ খৃষ্টাব্দে বীরেন্দ্রনাথ মেদিনীপুব বিভাগের প্রতিবাদ কবার ফলে উডিষ্যাবাসী নিরুত্তর হইয়াছিলেন। তাঁহার জীবনকালে মেদিনীপুর বিভাগেব কথা আব উত্থাপিত হয় নাই। তাঁহার মৃত্যুর তিন দিন পরে 'New Orissa' (নিউ ওডিশা) পত্রিকা ২৭শা নভেম্বব তাবিখের সংখ্যায় লিখিয়াছিলেন—It is interesting to recall the attitude of B. N. Sasmal, who though an Oriya by race, vehemently opposed the inclusion of the Oriya tract of Midnapore in Orissa. His death removes one of the most formidable opponents of the Oriya cause in Midnapore.

অর্থাৎ বি এন শাসমলেব মনোভাবের পুনরালোচনা আবশ্যক। তিনি যদিও জাতিতে উড়িয়া, তথাপি তিনি মেদিনীপুরের অন্তর্গত উড়িয়া-প্রধান অঞ্চলেব উডিষ্যাব অন্তর্ভুক্তিকবণে প্রবল বাধা দিয়াছিলেন। তাঁহাব মৃত্যু হওয়ায় মেদিনীপুরে জনৈক প্রবল উড়িয়া-স্বার্থ-বিরোধীর বিনাশ হইল।

এই নীচাশয়তাপূর্ণ মন্তব্য উড়িষ্যার যে শিক্ষিত সমাজের অভিমত ছিল, তাঁহারা যে কি শিক্ষা পাইয়াছিলেন এবং তাঁহারা তখনও সংস্কৃতির কোন্ নিম্নতম সোপানে পড়িয়া রহিয়াছিলেন তাহা ভাবিয়া বিস্মিত হইতে হয়।

'New Orissa' ( নিউ উড়িষ্যা ) পত্রিকা ২৮শা নভেম্বরের সংখ্যায় লিখিয়াছিলেন—Sasmal is dead, and while we deplore his death, let us hope that with him has died the attitude of scorning one's own nation

অর্থাৎ শাসমল মারা গিয়াছেন। তাঁহার মৃত্যুতে আমরা দুঃখ প্রকাশ করিতেছি বটে, কিন্তু তাঁহার মৃত্যুর সঙ্গে স্বজাতি-বিদ্বেষের বিনাশ হইয়াছে বলিয়াও যেন আমরা আশা করিতে পারি।

শাসমলের মৃত্যুতে উড়িষ্যাব শিক্ষিত-সমাজ সুখী হইয়াছিলেন!

'New Orissa' ( নিউ ওড়িষ্যা ) পত্রিকা ২রা ডিসেম্বরের সংখ্যায় লিখিয়াছিলেন,—We recognise that there is necessity for a consistent and continuous agitation for getting Singbhum, Phuljhor and Midnapore into Orissa. অর্থাৎ সিংভূম, ফুলঝোর ও মেদিনীপুর জেলাকে উডিষ্যার অন্তর্গত করিবার জন্য অবিরাম আন্দোলন চালনার আবশ্যকতা উপলব্ধি করিতেছি।

এ কথার সোজা অর্থ এই ছিল যে, শত্রুর নিপাতে তাহার পুরী দখল করিবার জন্য কোমর বাঁধিয়া লাগিয়া যাও। এইরূপ মনোভাবের জঘন্যতা সম্পর্কে মন্তব্য প্রকাশ নিষ্প্রয়োজন।

(৩) দেশপ্রাণ শাসমলের জীবনকালে, এমন কি, মৃত্যুর পূর্ব্ব মুহূর্ত্ত পর্য্যন্তও যে সমস্ত পত্রিকা, যে সব ব্যক্তি ব্যক্তিগতভাবে, সম্প্রদায়গতভাবে, অভিমত পার্থক্যের অজুহাতে তাঁহার প্রতি বিদ্বেষ পোষণ করিয়া অলীক কুৎসা প্রচার করিতে আদৌ কুণ্ঠিত হন নাই, শাসমলেব প্রতি কেহ অযথা দোষারোপ করিলে বা অন্যায় অবিচার করিলে তাহার প্রতিবাদ না করিয়া নীরবে বেশ উল্লাস অনুভব করিতেন, তাঁহারাই আবার তাঁহার মৃত্যুর পরদিন, man wars not with the dead ( মৃত ব্যক্তির সহিত কেহ সংগ্রাম করে না ) হয়ত এই কথাটাই স্মরণ করিয়া তাঁহার প্রশংসায় মুখর হইয়া উঠিয়াছিলেন, এবং শোকসভায় আন্তরিক না হইলেও বাহ্যিক শোক প্রকাশ করিয়াছিলেন। মৃত্যুর পর অনেকের সমাদর হইয়াছে—একথা অস্বীকার করি না, কিন্তু সে সমাদরের একটা রকম আছে।

(৪) বীরেন্দ্রনাথের অকালে তিরোধানের পর 'অমৃত বাজার পত্রিকা' সম্পাদকীয় স্তম্ভের একাংশে লিখিয়াছিলেন—In him Bengal has lost a towering personality who alone was able, if any single Bengali is able, to restore the position of the province in the councils of India অর্থাৎ বীরেন্দ্রনাথের মৃত্যুতে বাংলা এক মহান ও বিরাট ব্যক্তিত্বসম্পন্ন পুরুষকে হারাইয়াছে। বাঙ্গালীদের মধ্যে যদি কোন একজন সক্ষম থাকেন, তবে একমাত্র তিনিই ভারতীয় কাউন্সিলে বাংলার মর্য্যাদা পুনঃ প্রতিষ্ঠা করিতে সমর্থ ছিলেন। 'অমৃত বাজার পত্রিকা'র এই মন্তব্য যে অসত্য তাহা নয়, বরং সর্ব্বাংশে সত্য। কিন্তু একথা তাঁহার মৃত্যুর পর না লিখিয়া তিনি জীবিত থাকিতে তদুদ্দেশ্যে তাঁহাব প্রচেষ্টায় সহায়তা করিলে শোভনীয় ও সমীচীন হইত। যেখানে বাংলার জাতীয়তাবাদী বলিয়া পবিচিত এক সুপ্রচারিত পত্রিকার মন-মুখেব এই পার্থক্য, সেখানে বাংলা ভারতের রাজনীতিক্ষেত্রে নেতৃত্ব হারাইবে ইহাতে বিস্ময়ের কিছুই নাই।

'অমৃত বাজার পত্রিকা' অন্য এক স্থানে লিখিয়াছিলেন—Mr. Sasmal incurred a great deal of unpopularity for his staunch advocacy for what is known as the Bengal Hindu-Moslem Pact. অর্থাৎ শাসমল বাংলার হিন্দু-মুসলমান চুক্তি দৃঢভাবে সমর্থন কবার জন্য জনগণেব অনেকটা অসন্তোষ সৃষ্টি কবিয়াছিলেন। ইহা ঠিক কথা নহে। কাবণ শাসমল মুসলমান সম্প্রদায়ের প্রিয় ছিলেন। তবে এই সম্প্রদায়ের মধ্যে শিক্ষিত লোকের সংখ্যা হিন্দুদেব অপেক্ষা কম ছিল। আর হিন্দু সমাজেব যাঁহারা প্রকৃত নিরপেক্ষ-বিচার-বুদ্ধি-সম্পন্ন ব্যক্তি, তাঁহাদেব নিকট বীরেন্দ্রনাথ প্রিয় ছিলেন। তবে এই হিন্দু সমাজেব মধ্যে আবাব নানা শ্রেণী রহিয়াছে। সেগুলির মধ্যে যেগুলি শ্রেণীগত ভেদ-বুদ্ধি-চালিত এবং যে সমস্ত ব্যক্তি কেবল স্বার্থ-সিদ্ধির উদ্দেশ্য লইয়া সাধারণেব কাজ করিতে আসে, তাহাদের নিকট বীবেন্দ্রনাথ প্রিয় ছিলেন না, অধিকন্তু ভয়ের কারণ ছিলেন এবং তাহারাই বাজনীতি-ক্ষেত্রে অন্যায় বিরুদ্ধতা করিয়া তাঁহাকে অতি হেয় প্রমাণ করিবার প্রয়াস পাইয়াছিল। আর জনপ্রিয় হওয়ার মূল-সূত্র কি? জন-সাধারণের খেয়াল-মাফিক কাজ করা। যেখানে লোকে আজ স্বার্থসিদ্ধি হইলে প্রশংসা করে, কাল একটু স্বার্থহানি হইলে অভিসম্পাত দিতে কুণ্ঠিত হয় না, সেখানে জনপ্রিয় হওয়া—এ-কথার কোন অর্থ হয় না।

(৫) গত ১৯৩৪ খৃষ্টাব্দের ভারতীয় ব্যবস্থা পরিষদের সভ্য নির্ব্বাচন সময়ে সাম্প্রদায়িকতার বিরুদ্ধে অভিযান করিবার জন্য কংগ্রেস জাতীয় দলের সৃষ্টি হয়। কংগ্রেস জাতীয় দলের নেতা স্বর্গীয় পণ্ডিত মদনমোহন মালব্য ও তাঁহার সহকর্ম্মিগণকে রাজেন্দ্রপ্রসাদ প্রভৃতি নেতৃগণ "বিদ্রোহী" আখ্যা দিয়াছিলেন। বীরেন্দ্রনাথ মালব্যজীর সহকর্ম্মী ছিলেন। কাজেই বীরেন্দ্রনাথ রাজেন্দ্রপ্রসাদ প্রভৃতির মাপ-কাঠিতে বিদ্রোহী বটে। কিন্তু বীরেন্দ্রনাথের মৃত্যুর পর রাজেন্দ্রপ্রসাদ লিখিলেন, "শাসমল মহাশয় ব্যবস্থাপক সভায় যোগদান করিলে কংগ্রেসের স্তম্ভস্বরূপ হইতেন।" এই জাতীয় অভিমতকে শুধু হীন বলিলেই যথেষ্ট হয়। এই প্রসঙ্গে শ্রীচপলাকান্ত ভট্টাচার্য্য লিখিয়াছিলেন—"এত দিনে এ বুদ্ধি তোমাদের কোথায় ছিল? কেন এত দিন 'বিদ্রোহী' 'বিদ্রোহী' বলিয়া কুৎসিত কলরব তুলিয়াছিলে? কেন এত দিন স্পষ্ট করিয়া বলিতে পার নাই যে, শাসমল যখন দাঁড়াইয়াছেন তাঁহার বিজয়েই কংগ্রেসের বিজয় হইবে, শাসমলের সহিত প্রতিদ্বন্দ্বিতা চলিবে না। যাহাকে হউক্ এক জনকে দাঁড় করাইয়া শাসমলকে বিব্রত করিতেই হইবে—কেন এই অনুপযুক্ত চেষ্টা হইতে তোমাদের অতি-ভক্ত অনুচরবৃন্দকে নিবৃত্ত কর নাই? অযথা ব্যর্থ প্রতিযোগিতা করিয়া কেন তোমরা তাঁহার অবসানকে আগাইয়া দিলে?"

(৬) ১৯৩১ খৃষ্টাব্দে গান্ধীজী ও ভারতবর্ষের তৎকালীন বড়লাট লর্ড আরউইন-এর মধ্যে এক চুক্তির ফলে কংগ্রেস আইন অমান্য আন্দোলন প্রত্যাহার করে। তখন আন্দোলন-সম্পর্কীয় রাজবন্দিগণ মুক্ত হন। সে-সময় দেখা গিয়াছে, বাংলার তথাকথিত নেতাবা, এমন কি, পরে যাঁহারা বাংলার কংগ্রেস-তরণীর কর্ণপরিবাহক হইয়াছিলেন, তাঁহাদেব অনেকে বাংলার নানা স্থানে ও বাংলার বাহিরে গিয়া শাসমলের হাতে-গড়া মেদিনীপুরের নামে বাংলাদেশে তাঁহাদের কাজের বহর দেখাইয়া অভিনন্দন কুড়াইয়া বেড়াইতেছিলেন। তখন বা তাহার পরেও তাঁহারা মেদিনীপুরের নিষ্পেষিত জনসাধারণের দুঃখদুর্দ্দশা লাঘবের দিকে দৃষ্টিপাত করা আবশ্যক বোধ করেন নাই; এমন কি, কলিকাতা হইতে মাত্র ৪০।৪৫ মাইল দূরে অবস্থিত মেদিনীপুর জেলায় গিয়া সাধারণের দুর্দ্দশা স্বচক্ষে দেখিয়া আসিতেও ইচ্ছা করেন নাই। তখন যে পুরুষসিংহ শাসমল জীবিত এবং তিনি যে অসংখ্য প্রকারে মেদিনীপুরের দুর্দ্দশা মোচনের জন্য দিবারাত্র ছুটাছুটি করিয়া বেড়াইতেছিলেন।

শাসমলের মৃত্যুর পর মেদিনীপুরের সরলমনা কংগ্রেসকর্ম্মীদিগের মাথায় হাত বুলাইয়া কার্য্যোদ্ধার করিবার আশায় কেহ-কেহ ধীরে-ধীরে মেদিনীপুরের দিকে অগ্রসর হইয়াছিলেন। তাঁহারা বাংলাদেশে বক্তৃতা দেওয়ার সময় মেদিনীপুরের তোষামোদ করিয়া কাজ হাঁসিল করিবার জন্য মেদিনীপুরকে বাংলার বারদৌলি বলিয়া অভিহিত করিতেন। ইহাই তাঁহাদের অন্তরের হীনম্মন্যতা ( inferiority complex )। তাঁহারা একথা ভুলিয়া গিয়াছিলেন যে, শাসমলের হাতে-গড়া, বাংলার তৎকালীন রাজনীতির পুণ্যভূমি, বাংলার সর্ব্বপ্রকার মুক্তি-আন্দোলনে মস্তিষ্ক-দাতা মেদিনীপুর গুজরাটের বারদৌলি অপেক্ষা অধিক ত্যাগ ও কষ্টসহিষ্ণুতার পরিচয় দিয়াছে। যদি গুজরাটের লোকের দরকার হয়, তবে তাহারা বলুক বারদৌলি গুজরাটের মেদিনীপুর। বাংলার পরশ্রীকাতর, জাতিবিদ্বেষপরায়ণ, ফাঁকিদারি-মনোবৃত্তি-সম্পন্ন ব্যক্তিগণ বীরেন্দ্রনাথের কর্ত্তব্যবোধ, একনিষ্ঠতা, নির্ভীক স্পষ্টবাদিতা ও ফাঁকিদারী-মনোবৃত্তি-সহনে অসহিষ্ণুতা সহ্য করিতে পারে নাই। বাংলার কংগ্রেসে বীরেন্দ্রনাথের বিরোধী দল নিতান্ত অকারণে তাঁহার উপর অনাস্থা প্রস্তাব পাশ করিয়াছিল, আর বঙ্গীয় প্রাদেশিক রাষ্ট্রীয় সম্মেলনের কৃষ্ণনগর অধিবেশনে অযথা অতি-হীন রকমের কলহ সৃষ্টি করিয়াছিল। বীরেন্দ্রনাথের বীরত্ব এইখানে। এক দিকে তাঁহাকে যেমন প্রবল বিদেশী বৃটিশ সরকারের সহিত সংগ্রাম করিতে হইয়াছিল, অন্য দিকে তেমনি তাঁহাকে স্বার্থলোলুপ, জাতি-বিদ্বেষী ও হীনচক্রান্তকারী ব্যক্তিদিগের সহিত নিয়ত যুদ্ধ করিতে হইয়াছিল। এইভাবে অনবরত সংগ্রাম কবিতে-কবিতে তাঁহার যোদ্ধ-জীবনের অকালে অবসান ঘটিয়াছে। এই সংগ্রামগত-প্রাণ পুরুষপুঙ্গবই দেশপ্রাণ শাসমল।

(৭) ১৯২৬ খৃষ্টাব্দে পূর্ব্বোল্লিখিত কৃষ্ণনগর অধিবেশনে বীরেন্দ্রনাথ সভাপতির অভিভাষণে হিংসাবাদীদিগের কার্য্যের ভাল-মন্দের যে বিচার করিয়াছিলেন, তাহা সভায় পাঠ করেন নাই। তিনি অহিংস কংগ্রেসের মধ্যে হিংসাবাদ সমর্থন করিতে পারেন নাই এবং হিংসাবাদীদিগকে অহিংস কংগ্রেস হইতে সরিয়া দাঁড়াইবার জন্য তীব্রভাবে বলিয়াছিলেন। আমরা আজ ( ১৯৩৯ খৃষ্টাব্দে ) ধরিয়া লইতে পারি, যাঁহারা কংগ্রেসের সহিত হিংসাবাদীদিগের সম্পর্কে শাসমলের মন্তব্যে ক্ষুব্ধ হইয়া তাঁহার সহিত কুৎসিত কলহের অবতারণা করিয়াছিলেন, তাঁহারা হিংসাবাদের পোষক, এবং তাঁহাদের মতে কংগ্রেসের মধ্যে তাঁহাদের স্থান থাকা উচিত ছিল। আজ ( ১৯৩৯ খৃষ্টাব্দে )

তাঁহাদের দলভুক্ত অনেকে হিংসাবাদে আর বিশ্বাস নাই বলিয়া গান্ধীজীর নিকট বলিয়াছেন। এইখানেই বিজয়ী শাসমল মরণের পরও বিজয়ী। কারণ, তাঁহার সাবধানবাণী একদিন যাঁহাদের উদ্দেশে বর্ষিত হইয়াছিল, তাঁহারা আজ তাহার মর্ম্ম উপলব্ধি করিতে পারিয়াছেন। কিসে তাঁহাদের মানসিক অবস্থার পরিবর্ত্তন ঘটিয়াছে জানি না। কিন্তু তাঁহাদিগকে জিজ্ঞাসা করিতে ইচ্ছা হয়, যে দূরদর্শী শাসমল একদিন অকপটে তাঁহার হৃদয়-দ্বার খুলিয়া ব্যক্তিগত বিরোধিতার লেশমাত্রশূন্য হইয়া ক্ষোভ-মিশ্রিত তীব্র ভাষায় স্বীয় আবেগময় অনুযোগ আপনাদের কাছে উপস্থিত করিয়াছিলেন, তাঁহার কথা আজ স্মরণ করিবার আবশ্যকতা আছে কি? যদি বর্ত্তমান সময়ে (১৯৩৯ খৃষ্টাব্দে) বাংলার কংগ্রেসকর্ম্মীদের মধ্যে যথার্থই হিংসাবাদ, জাতিবিদ্বেষ ও ব্যক্তিগত মনোমালিন্যের অবসান হইয়া থাকে, তবে একথা ধরিয়া লইতে পারি যে, তাঁহারা শাসমলের নীতি ও কর্ম্ম প্রণালী অনুসরণ করিয়া তাঁহার যথার্থ স্মৃতি-পূজায় রত হইবেন। আর যদি বাংলার কংগ্রেসে কোন কারণে এমন অবস্থার উদ্ভব না হইয়া থাকে, তবে একথা ঠিক যে, এমন একদিন আসিবে যে-দিন সকলকেই বাহিরে-অন্তরে অতি-মর্ম্মান্তিক ভাবে হা-হুতাশ করিয়া বলিতে হইবে—আমরা শাসমলের সহিত বৃথা দ্বন্দ্ব সৃষ্টি করিয়া কি অন্যায় করিয়াছিলাম।

(৮) দেশপ্রাণ শাসমলের কৃতিত্ব ইতিহাসের পৃষ্ঠা হইতে বিলোপ করিয়া দেওয়ার উদ্দেশ্যে বাঙ্গলা দেশেই কিরূপ চেষ্টা (না, চক্রান্ত?) চলে তাহার একটি দৃষ্টান্ত এখানে দেওয়া যাইতেছে:

গত ১৯৫৭ ও ১৯৫৮ খৃষ্টাব্দে ৩১শে অক্টোবর তারিখে সর্দ্দার বল্লভভাই প্যাটেলের জন্মবার্ষিক দিবসে আকাশবাণী হইতে তাঁহার জীবন ও কর্ম্ম সম্পর্কে কলিকাতার ইংরেজী অমৃতবাজার পত্রিকার সম্পাদক শ্রীতুষারকান্তি ঘোষের ইংরেজী ভাষণ প্রচার করা হয়। ঐ দুইটি ভাষণেই সর্দ্দার প্যাটেল ভারতে প্রথমে সত্যাগ্রহ আন্দোলন সফল করেন বলিয়া মন্তব্য প্রকাশ করা হয়। কিন্তু ইহা সম্পূর্ণ ভুল।

সর্দ্দার প্যাটেল ১৯২৮ খৃষ্টাব্দে সত্যাগ্রহ আন্দোলন আরম্ভ করেন। আর দেশপ্রাণ শাসমল আন্দোলন চালনা করেন ১৯২১ খৃষ্টাব্দে। ঐ বৎসর ২১শে ও ২২শে অক্টোবর তিনি অমৃতবাজার পত্রিকায় ইউনিয়ন বোর্ডের অসারতা প্রদর্শন করিয়া যুক্তিপূর্ণ দুইটি প্রবন্ধ লিখিয়াছিলেন। তুষার-বাবু সে-কথা

ভুলিয়া গিয়াছিলেন অজ্ঞানতায়, না, হিংসায়, না স্বার্থপূরণের চেষ্টায়? সর্দ্দার প্যাটেলের আন্দোলনের পশ্চাতে ছিল সমগ্র কংগ্রেস ও গান্ধীজীর শক্তি ও প্রভাব। আর দেশপ্রাণ শাসমল পরিচালিত আন্দোলনের পশ্চাতে ছিল শুধু মেদিনীপুরবাসীর দুর্জ্জয় সাহস, অকপট স্বদেশ-প্রেম, অতুলনীয় ত্যাগ ও অসাধারণ তিতিক্ষা। সে সময় এমন কি বাংলার কংগ্রেস ও দেশবন্ধু চিত্তরঞ্জন দাশও দেশপ্রাণ শাসমলের ইউনিয়ন বোর্ড স্থাপন প্রতিরোধ আন্দোলন সমর্থন করেন নাই। ১৯২৮ খৃষ্টাব্দে সর্দ্দার প্যাটেল ও গান্ধীজীকে গুজরাটে খাজনা বৃদ্ধি রোধ আন্দোলনে বৃটিশ সরকারের সহিত আপোষ (অর্থাৎ সত্য-মিথ্যার সংমিশ্রণ) করিতে হইয়াছিল। কিন্তু দেশপ্রাণ শাসমল মিথ্যা ও অন্যায়ের সহিত সম্পূর্ণ আপোষ-বিরোধী থাকিয়া নিজের জিদ ষোল আনা বজায় রাখিয়াছিলেন। তিনি বলিয়াছিলেন "আমি বাঁচিয়া থাকিতে মেদিনীপুর জেলায় ইউনিয়ন বোর্ড স্থাপন করা চলিবে না।" সত্যসত্যই তাঁহার জীবদ্দশায় অর্থাৎ ১৯৩৪ খৃষ্টাব্দে পরলোক গমন পর্য্যন্ত বাঙ্গলাদেশের অন্যান্য জেলায় ইউনিয়ন বোর্ড থাকিলেও মেদিনীপুব জেলায় ইউনিয়ন বোর্ড চালু করা প্রতাপশালী বৃটিশ নরকারের পক্ষে সম্ভব হয় নাই। এখানে স্মরণীয় যে, গান্ধীজীও তাঁহার জীবনে সত্যাগ্রহ আন্দোলন সফল করিয়া তুলিতে পারেন নাই।

দেশবন্ধু দাশ, অধিকাংশ বাঙ্গালী, নিখিল ভারত কংগ্রেস কমিটি ও গান্ধীজী দেশপ্রাণ শাসমলের কৃতিত্ব, সাহস ও সংগঠনী শক্তির সমাদর করেন নাই। কেন? হিংসায় ও এই আশঙ্কায় যে, দেশপ্রাণ শাসমলের নেতৃত্ব স্বীকার করিতে হইবে। ১৯২৮ খৃষ্টাব্দের বারদোলী আন্দোলনের তিন বৎসর পরে সর্দ্দার প্যাটেলকে কংগ্রেসের করাচি অধিবেশনের সভাপতি করা হয়, কিন্তু দেশপ্রাণ শাসমল একক শক্তিতে ইউনিয়ন বোর্ড স্থাপন বিরোধী আন্দোলন সফল করিয়া তুলিলেও, অন্যান্য জেলায় ঐ আন্দোলন চালাইবার এবং বৃটিশ সবকারকে সমগ্র দেশ হইতে আঘাত কবিবার জন্য তাঁহার সহিত পরামর্শ করাও কেহ সমীচীন মনে করেন নাই! হিংসানলে জ্বলিয়া বাঙ্গালী মরণের পথে অনেক দূর অগ্রসর হইয়া গিয়াছে, আর ভারতবাসী খণ্ডিত দেশের স্বাধীনতা পাইয়াও তাহা যে অনতিবিলম্বে হারাইবে তাহার পূর্ণ সম্ভাবনা দেখা দিয়াছে। ভারত ও পাকিস্তানে অন্তর্দ্বন্দ্ব লাগিয়াই আছে। যাহাদের হাতে দেশের শাসনশক্তি আসিয়া পড়িয়াছিল, তাহারা অবাঞ্ছিত

ভোগসুখে এবং দেশের সুশাসন না করিয়া শাসনশক্তি হাতে রাখিবার কুৎসিত কূট কৌশলে নিমগ্ন হইয়াছে।

(৯) বাংলার যে-সব সংবাদপত্র লক্ষ্ণৌ হিন্দু-মুসলমান চুক্তির জন্য চিত্তরঞ্জনের প্রশংসা করে, তাহারাই আবার বাংলার হিন্দু-মুসলমান চুক্তি সমর্থনের জন্য বীরেন্দ্রনাথের নিন্দায় মুখর হইয়া উঠে।

(১০) ১৯৪৭ খৃষ্টাব্দের ১৫ই আগষ্টের পূর্ব্বে ভারতবর্ষে পর্ত্তুগীজ, ফরাসী ও ইংবেজ এই তিনটি বিদেশী জাতি রাজত্ব করিত। সে সময় পর্ত্তুগীজ অধিকৃত এলাকা ছিল গোয়া, দমন ও দিউ ; ফরাসী অধিকৃত এলাকা ছিল চন্দননগর, ইয়ানাম, পণ্ডিচেরী, কারিকল ও মাহে। ইহা ছাড়া ভারতবর্ষের বাকী সমস্ত অংশ ইংরেজ শাসনাধীনে ছিল। ভারতীয় কংগ্রেস যখন স্বাধীনতা সংগ্রাম আবম্ভ কবে, তখন তাহার ধারণা ছিল এদেশ হইতে ইংরেজ শাসন উচ্ছেদ করিতে পারিলে, পর্ত্তুগীজ ও ফরাসী শাসনও এখান হইতে আপনা হইতেই বিদায় লইবে। পর্ত্তগীজ ও ফরাসী এই দুই জাতি ভারতবর্ষে তাহাদের অধিকৃত এলাকা শাসনের জন্য সম্পূর্ণরূপে না লইলেও অনেকাংশে এদেশের বৃটিশ শাসন শক্তির উপর নির্ভর করিত।

ভারতীয় কংগ্রেসের কোন শাখা পর্ত্তুগীজ ও ফরাসী অঞ্চলগুলিতে ছিল না। তবুও সে সমগ্র ভারতবর্ষের স্বাধীনতা অর্জ্জনের জন্য সংগ্রাম করিতেছে বলিয়া ঘোষণা করিত। ইংরেজ ভারতবর্ষের যে বিস্তীর্ণ অঞ্চলে রাজত্ব করিত, প্রধানতঃ সেই অঞ্চলে কংগেস আন্দোলন চালাইত।

শাসমল অখণ্ড ভাবতবর্ষকে বৈদেশিক শাসনের নাগপাশ হইতে মুক্ত করিবার জন্য এবং সেই সঙ্গে এদেশের সমস্ত নরনারীর অর্থনৈতিক মুক্তি আনয়নের জন্য স্বাধীনতা সংগ্রামে যোগদান করিয়াছিলেন।

শাসমল ১৯৩৪ খৃষ্টাব্দে বৃটিশ প্রধান মন্ত্রী মিঃ র‍্যামজে ম্যাকডোন্যাল্ডের যে সাম্প্রদায়িক সিদ্ধান্ত প্রতিরোধ করিতে গিয়া প্রাণ বিসর্জ্জন দিয়াছিলেন, যে সিদ্ধান্ত সম্পর্কে গান্ধীজী-চালিত কংগ্রেস শাসমলের লোকান্তর গমনের পরেও তাহার ক্লীবত্ব-ব্যঞ্জক "না-গ্রহণ না বর্জ্জন" নীতি পরিত্যাগ করে নাই. সেই সিদ্ধান্তের প্রত্যক্ষ ফল হইল ১৯৪৭ সালে ভারতবর্ষ বিভাগ এবং তাহার অনিবার্য্য সহজাত ফল হইল বাংলা ও পাঞ্জাব বিভাগ।

এখানে বলা প্রয়োজন যে, ১৯৩৫ খৃষ্টাব্দে ইংরেজ সরকার ব্রহ্মকে ভারতবর্ষ হইতে বিচ্ছিন্ন করিয়া একটি স্বতন্ত্র দেশ বলিয়া ঘোষণা করে।

১৯৩৬ খৃষ্টাব্দে মুসলিম লীগ তাহাদের লাহোর অধিবেশনে ভারতবর্ষ বিভাগ করিয়া মুসলমানদের জন্য স্বতন্ত্র রাষ্ট্র 'পাকিস্তান' গঠনের দাবী উত্থাপন করে। উহার কিছুদিন পরে মাদ্রাজের অন্যতম নেতা ও গান্ধীজীর বৈবাহিক শ্রীচক্রবর্ত্তী রাজাগোপালাচারী মুসলিম লীগের দাবী ন্যায্য বলিয়া স্বীকার করিয়া লয়েন এবং ভারতবর্ষের মস্তিষ্ক বাংলা ও বাহুবল পাঞ্জাবকে প্রস্তাবিত পাকিস্তানের অন্তর্ভুক্ত করিয়া দিয়া হিন্দু-মুসলমান সংঘর্ষ মিটাইয়া ফেলিবার জন্য ও ক্ষমতা হাতে লইবার জন্য "রাজাগোপালাচারী ফরমূলা" নামে কথিত এক সূত্রের মাধ্যমে কংগ্রেসের নিকট সুপারিশ করেন। এই সূত্র রচনায় গান্ধীজীব হাত বা ইঙ্গিত ছিল না—একথা মনে করিতে কুণ্ঠাবোধ কবি।

বীরেন্দ্রনাথেব পরলোকগমনের পর কংগ্রেসিগণ বাংলার আর একটি ভীষণ ক্ষতি সাধন করিয়া ভারতবর্ষ বিভাগ তথা বাংলা বিভাগের পথ সহজ করিয়া দেন। ১৯৪১ সালে কংগ্রেসিগণ দেশবাসীকে সেন্সাস বয়কট করিতে পরামর্শ দেন। (তাঁহারা ১৯৩১ সালেও সেন্সাস. বয়কট কবার পরামর্শ দিয়াছিলেন।) বাংলাব কংগ্রেসানুরক্ত ব্যক্তিদের অধিকাংশই হিন্দু ছিলেন। পূর্ব্ব হইতে কংগ্রেসিগণ মুসলমানদের মধ্যে কংগ্রেসেব বাণী পৌছাইতে পারেন নাই—ফাঁকি দিয়াছিলেন বা মুসলমানদিগকে ঘৃণার চক্ষে দেখিয়াছিলেন। ফলে সেন্সাস বয়কট করিবার পবামর্শ সকল হিন্দু না হইলেও বহুসংখ্যক হিন্দু পালন করিয়াছিলেন। মুসলমানগণ ঐ পবামর্শে কর্ণপাত করেন নাই। অধিকন্তু তাঁহারা তাঁহাদের সংখ্যাধিক্য দেখাইবার সর্ব্বপ্রকার পন্থা অবলম্বন করিয়াছিলেন। সেন্সাসের ফল বাহিব হইলে দেখা যায় যে, বাংলায় হিন্দুদের তুলনায় মুসলমানদের সংখ্যা অধিক। ময়মনসিংহ, ফরিদপুর, ঢাকা, বগুড়া, চট্টগ্রাম, বাখরগঞ্জ প্রভৃতি মুসলমান-প্রধান জেলার হিন্দু কংগ্রেসিগণ তাঁহাদের নিজ-নিজ জেলার জনসংখ্যার ভিত্তিতে বঙ্গীয় প্রাদেশিক কংগ্রেস কমিটির সভ্য পদ অধিকার করিতেন। কিন্তু তাঁহারা নিজ-নিজ এলাকার মুসলমানদিগকে কংগ্রেসানুরাগী করিতে চাহিতেন না। এদিকে মুসলিম লীগ তাহার সাম্প্রদায়িক প্রচার কার্য্য চালাইয়া যাইত। ফলে ঐ সকল জেলার ও পার্শ্ববর্ত্তী অন্যান্য জেলার মুসলমানগণ কংগ্রেস অপেক্ষা মুসলিম লীগের বচন শুনিতে অধিক আগ্রহী ও অভ্যস্ত হয়। ইহাতে তাহাদের মধ্যে এই ধারণাও সৃষ্টি করা সহজ হয় যে, বাংলাদেশ মুসলমানদেরই দেশ।

মুসলিম লীগ তাহাদের সাম্প্রদায়িক প্রচার কার্য্য বন্ধ করে নাই। বাংলার মুসলমান-প্রধান জেলাগুলির হিন্দু কংগ্রেসিগণ যদি মুসলমানদের মধ্যে কংগ্রেসের বাণী প্রচার করিতে থাকিতেন, তবে মুসলিম লীগের প্রচার তাহাদের মধ্যে সহজে ও দ্রুত ফলদায়ক হইত না। তাহা ছাড়া মুসলমানদের মধ্য হইতেও বহুসংখ্যক ব্যক্তিকে বঙ্গীয় প্রাদেশিক রাষ্ট্রীয় সমিতির সদস্য হিসাবে দেখা যাইত। কিন্তু এই সমিতিতে দুই-চারিজনের বেশী মুসলমান সদস্য ছিলেন না। এখানে আর এক কথা বলা অপ্রাসঙ্গিক হইবে না যে, বাঙ্গালী হিন্দুদের বিশেষতঃ কলিকাতা মহানগরীর শিক্ষিত নামধারী বাঙালী হিন্দুদের অনেকেই যখন কংগ্রেসের স্বাধীনতা আন্দোলনে যোগদান করিয়া জাতিভেদ মানিয়া চলিতেন এবং জাতিবিদ্বেষ পোষণ করিয়া তদনুযায়ী কর্ম্মপন্থা স্থির করিতেন, তখন তাঁহারা ও তাঁহাদের সমগোত্রীয়েরা যে ভোটগ্রহণের সময় ছাড়া অন্য সময়ে মুসলমানদের সংস্পর্শ পরিহার করিয়া চলিতে অভ্যস্ত ছিলেন একথা নিঃসন্দেহে বলা যাইতে পারে।

১৯৩৪ খৃষ্টাব্দে "না-গ্রহণ না-বর্জ্জন" নীতির সমর্থক একজনও নির্ব্বাচন-প্রার্থী বাংলাদেশ হইতে ভারতীয় ব্যবস্থা পরিষদে সভ্য নির্ব্বাচিত হইতে পারেন নাই। ১৯৩৮ খৃষ্টাব্দে কংগ্রেসের সভাপতি পদে সুভাষচন্দ্রের পুনর্নির্ব্বাচন লইয়া যে অবস্থার সৃষ্টি হয় তাহাতে গান্ধীজী ও তাঁহার সমর্থকদের কুটিল ও বাঙালী-বিদ্বেষী মনোভাব প্রকট হইয়া পড়ে। সে-সময় গান্ধীজী ও তাঁহার একান্ত অনুরক্ত কংগ্রেসিগণ অপ্রস্তুত অবস্থার মধ্যে পতিত হইয়াছিলেন। এই সব কারণে বাংলা ও বাঙ্গালী হিন্দুদের উপর তাঁহাদের ক্রোধ পোষণ করিয়া থাকা অসম্ভব ছিল না। ফলে ১৯৪১ খৃষ্টাব্দে লোক গণনার সময় উহার বয়কটে বাঙালী হিন্দুর সর্ব্বনাশ সাধনের পথ পরিচ্ছন্ন হইয়া যাইবার পূর্ণ সম্ভাবনা থাকিলেও হয় তাঁহারা নিজেরা সেন্সাস বয়কট করার সরাসরি পরামর্শ দিয়াছিলেন, অথবা পটভূমিকায় থাকিয়া সেন্সাস বয়কটের নেতৃত্ব করিয়াছিলেন মনে করা যায়।

বীরেন্দ্রনাথের পরলোকগমনের পরবর্ত্তী অন্যতম মর্ম্মান্তিক ঘটনা ১৯৪৭ খৃষ্টাব্দে আগষ্ট মাসে ভারত-বিভাগ আর উহার অনিবার্য্য সহজাত ফলস্বরূপ বাংলা ও পাঞ্জাব বিভাগ। যে সাম্প্রদায়িক সিদ্ধান্ত প্রতিরোধের জন্য দেশপ্রাণ শাসমল জীবন উৎসর্গ করিয়াছিলেন তাহার পরিণতি ভারত-বিভাগ!

অদৃষ্টের পরিহাস এই যে, যে কংগ্রেস-নেতৃবর্গ দীর্ঘকাল ধরিয়া অখণ্ড ভারতবর্ষের স্বাধীনতা দাবী করিয়া আসিয়াছিলেন, তাঁহাদের অধিকাংশই, এমন কি, গান্ধীজী স্বয়ং বৃটিশ সরকার কর্তৃক ভারত-বিভাগে সানন্দে সম্মত হইয়াছিলেন। তাঁহাদের এই আচরণ সমগ্র বিশ্ববাসীর নিকট বিশ্বাস-ঘাতকতা বলিয়া প্রতিপন্ন হইবে একথা ভাবিয়া সঙ্কুচিত হইবার মত তাঁহাদের মনের অবস্থা ছিল না। গান্ধীজী ১৯৪৭ খৃষ্টাব্দের ১৪ই জুন দিল্লীতে অনুষ্ঠিত নিখিল ভারত কংগ্রেস কমিটির অধিবেশনে স্বয়ং উপস্থিত থাকিয়া দেশবিভাগ সম্পর্কিত কংগ্রেস ওয়ার্কিং কমিটির প্রস্তাব সমর্থন করিয়াছিলেন এবং উহা সমর্থন করিবার জন্য উপস্থিত সকলকে অনুরোধও করিয়াছিলেন। তিনি বলিয়াছিলেন "কংগ্রেস ওয়ার্কিং কমিটির (দেশ বিভাগ সম্পর্কিত) প্রস্তাবটি প্রত্যাখ্যান করিলে, এমন কি, সংশোধন কবিলে কংগ্রেস সভাপতি ও ওয়ার্কিং কমিটিব উপর আস্থার অভাব সূচিত হইবে এবং সে অবস্থায় তাঁহাদিগকে পদত্যাগ করিতে হইবে।"

(১১) দেশপ্রাণ শাসমল ১৯২১ খৃষ্টাব্দে ইউনিয়ন বোর্ড স্থাপনের বিবোধিতা করিয়াছিলেন এবং মেদিনীপুব জেলায় ইউনিয়ন বোর্ড স্থাপন বন্ধ কবিতে সমর্থ হইয়াছিলেন। কিন্তু কংগ্রেসী সরকার ইউনিয়ন বোর্ড অপেক্ষা জঘন্যতর গ্রাম পঞ্চায়েৎ শুধু মেদিনীপুব নয়, পশ্চিম বঙ্গের বিভিন্ন জেলার নানা স্থানে স্থাপিত করিয়াছেন।

(১২) যে সমস্ত কংগ্রেস-কর্ম্মী শাসমলের সহিত দেশের কাজ করিয়াছেন, যাঁহাবা শাসমলের অনুরক্ত ছিলেন, তাঁহাদের অধিকাংশই আজ শাসমলের চরম বৈরীর পদলেহী।

বীরেন্দ্রনাথ অকালে সংসার-সমুদ্রের পরপারে উপনীত হইয়াছেন। ইহাতে বিধাতার কি মঙ্গলময় নির্দ্দেশ প্রচ্ছন্ন রহিয়াছে, অল্পবুদ্ধি আমরা বুঝিতে পারিতেছি না। কিন্তু বীরেন্দ্রনাথকে আবার আমাদের মধ্যে ফিরিয়া পাইতে চাই। সেই জন্য আজ বার-বার অন্তরের অন্তস্তল হইতে এই আকুল আহ্বানই বাহির হইয়া আসিতেছে—

ওহে বাংলার দুরন্ত সন্তান
আবার তুমি আসিবে ফিরে'।

---

# পরিশিষ্ট

[১৯২৬ খৃষ্টাব্দের ২১শা মে বঙ্গীয় প্রাদেশিক রাষ্ট্রীয় সম্মেলনের কৃষ্ণনগর অধিবেশনে সভাপতিরূপে দেশপ্রাণ বীরেন্দ্রনাথ শাসমল নিম্নোদ্ধৃত অভিভাষণ দেন।]

বাংলার সেবক ও সেবিকাগণ,

আপনারা আদেশ করিয়াছেন যে, আজ আমাকে এই প্রাদেশিক রাষ্ট্রীয় সম্মিলনের সভাপতি হইতে হইবে। আপনাদের আদেশ শিরোধার্য্য। আমার মত দীনহীন অনুপযুক্ত ব্যক্তিকে আপনারা যে উচ্চ আসনে বসাইলেন, সেজন্য আপনারা আমার হৃদয়েব গভীর কৃতজ্ঞতা গ্রহণ করুন।

আজ আমি আপনাদিগকে আমার প্রাণের কয়েকটি কথা শুনাইব। আমাব এ অহঙ্কার নিশ্চয়ই নাই যে, আমি সেগুলিকে অভ্রান্ত বলিয়া বিশ্বাস কবি। তবে আমি এই কথা বলিতেছি যে, আপনাদেব এই প্রাদেশিক রাষ্ট্রীয় মহাসভায় আমি এমন কোন কথাই বলিব না, যাহা আমি আমার হৃদয়ের হৃদয়ে সরলভাবে সত্য বলিয়া বিশ্বাস করি না। আমাব মনে হয়, আমাদের জাতীয় জীবনে সেই সময় উপস্থিত হইয়াছে যখন আমাদিগকে প্রিয় এবং অপ্রিয় সকল কথাই জগতের নিকট নির্ভয়ে প্রকাশ করিয়া বলিতে হইবে। জানি না, সেজন্য কাহারও হৃদয়ে আঘাত লাগিবে কিনা। যদি লাগে, তিনি যেন নিজ গুণে আমাকে রক্ষা করেন—আমি তাঁহার নিকট সেজন্য সবিনয়ে ক্ষমা ভিক্ষা করিতেছি।

বৎসরান্তে আমাদের রাষ্ট্রীয় বৃন্দাবনে আমরা সকলে সম্মিলিত—আজ আমাদের মিলনের দিন। আমার দক্ষিণে বামে সম্মুখে পশ্চাতে আজ বাংলার কত দেবতাকেই উপস্থিত দেখিতেছি। কিন্তু স্মরণ করিতে এবং তদুপরি খুলিয়া

বলিতে হৃদয় ফাটিয়া যায় যে, আমাদের রাষ্ট্রীয় বৈতরণী নদীর কাণ্ডারী যিনি, তিনি আজ আর আমাদের সহিত এখানে মিলিত হইতে পারিবেন না। বিধির এ বিধানের রহস্য কে বুঝিবে? বাংলায় আবার নূতন কুরুক্ষেত্রের সূচনা হইতেছিল। বৃন্দাবন ছাড়িয়া বাঙ্গালী-পাণ্ডবগণের সারথি হইতে যিনি বাংলায় আসিয়াছিলেন, তাঁহাকে মধ্যপথে অপসারিত করিয়া বিধির কি কৃতিত্ব বাড়িয়াছে, তাহা আমি জানি না। আমি কেবল এই জানি যে, তাহার ফলে লর্ড বার্কেনহেডের বক্তৃতা বদলাইয়া গিয়াছে। হায়, হায়! বিধির বিধানে কি সময়াসময় নাই?

আর তুমিই বা এম্‌নি ক'রে, কি হিসাবে, কাহাকেও কিছু না ব'লে, নির্ম্মম হৃদয়ে আমাদিগকে হঠাৎ ছেড়ে গেলে? এতটুকু আশঙ্কার কথা যদি দু'দিন পূর্ব্বে কোন রকমে বাঙ্গালী জানিতে পারিত, তাহ'লে হে গুরু, হে বন্ধু, হে সতীর্থ, তাহারা যে ছুটিয়া গিয়া তোমার চরণতলে লুটাইয়া পড়িত এবং তোমাকে সাশ্রুনয়নে নিবেদন জানাইত যে, তুমি এখন কিছুতেই তাহাদিগকে ছাডিয়া যাইতে পার না! সকলেব সকলই আছে, কিন্তু তুমি তো জানিতে, হে মহাপ্রাণ, বাঙ্গালীর তুমিই একমাত্র ভরসাস্থল! এত স্নেহ, এত ভালবাসা, এত বন্ধুত্ব তুমি কেমনে হঠাৎ ভুলিতে পারিলে জানি না!

অথবা তুমি কি সেইখানে গিয়াছ, যেখানে বাংলা তথা ভারতের অদৃষ্ট-লিপি লোকচক্ষুর অন্তরালে নিয়ন্ত্রিত হয়? তুমি যে মর নাই, তাহা আমি বিশ্বাস করি। তোমার আত্মা যে আমাদিগকে ভুলিতে পারে না, তাহাও নিশ্চিত। সুতরাং পরলোকেও তুমি যে আমাদের বিধিলিপির দিকে দৃষ্টি রাখিবে, তাহাতে আশ্চর্য্যের কিছুই নাই। ইহলোকে তোমার যাহা কিছু ছিল, তাহার সমস্তই যখন তুমি অযাচিতভাবে আমাদিগকে দিতে পারিয়াছিলে, তখন পরলোকে তুমি আমাদের জন্য এইটুকু করিও যে, আমাদের বিধিলিপি যেন ক্রমে মঙ্গলময় হয়।

বিগত বৎসর বাংলার আরো কয়েক জন বিশিষ্ট ব্যক্তি ইহলোক ত্যাগ করিয়াছেন। তাঁহারা সকলেই বাংলার একনিষ্ঠ সেবক ছিলেন। শ্রীযুক্ত সুরেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়, শ্রীযুক্ত রায় যতীন্দ্রনাথ চৌধুরী, শ্রীযুক্ত দ্বিজেন্দ্রনাথ ঠাকুর, শ্রীযুক্ত জগদিন্দ্রনাথ রায় ও শ্রীযুক্ত কৃষ্ণগোবিন্দ গুপ্ত মহাশয়গণ বাংলার ইতিহাসে চিরদিনই অমর রহিবেন। বাগ্মী সুরেন্দ্রনাথের নাম ভারতের নূতন ইতিহাসে স্বর্ণাক্ষরে চিরবিরাজিত থাকিবে। বিশ্বাস ও আশা করি, দেশবন্ধুর

আত্মার সহিত ইঁহাদের আত্মা সম্মিলিত হইলে, বাংলা তথা ভারতের অদৃষ্ট-লিপি পরিবর্ত্তনের জন্য পরলোকেও সমবেতভাবে চেষ্টা চলিবে।

কি জানি কেন কিন্তু মনে হইতেছে যে, দেশবন্ধু প্রভৃতি অনেকেই আজ আমাদের এই রাষ্ট্রীয় বৃন্দাবনের চতুর্দ্দিকে ধীর পদবিক্ষেপে পরিভ্রমণ করিতেছেন। বাংলার অন্য যে সকল ব্যক্তি সম্মুখ সংগ্রামে নিহত হইয়াছেন, মনে হইতেছে যে, তাঁহাদের অশরীরী আত্মাও আজ আমাদের মধ্যে সূক্ষ্মভাবে বিরাজিত। শুনিয়াছি, যে যাহাকে ভালবাসে, সে তাহাকে পরলোকেও ভুলিতে পারে না: স্বপ্নে দেখা দেয়—গভীর রাত্রে বিছানার পাশে আসিয়া নিঃশব্দে দাঁড়াইয়া থাকে। যাঁহাদের কথা আমি এখানে বলিতেছি, তাঁহারা যে বাঙ্গালী ও বঙ্গদেশকে ভালবাসিতেন—মনপ্রাণ দিয়া প্রেম করিতেন, তাহার প্রমাণ যে তাঁহাদের জীবনোৎসর্গেই ফুটিয়া উঠিয়াছে! সুতরাং তাঁহাদের ভালবাসাব ধন—বাংলাব এই রাষ্ট্রীয় বৃন্দাবনে তাঁহারা যে আজ অলক্ষিতে উপস্থিত হইবেন, তাহাতে বিস্মিত হইবার কিছুই নাই।

তথাপি গভীব পরিতাপের বিষয় এই যে, মহামিলনের দিনে প্রকাশ্যে কিম্বা অলক্ষিতে আমাদের সহিত মিলিতে পাবেন নাই—আমাদের সোদর-প্রতিম সুভাষচন্দ্র, সত্যেন্দ্রচন্দ্র প্রভৃতি। যাঁহাবা ইঁহাদিগকে জানেন এবং ইঁহাদের সহিত যাঁহাবা ঘনিষ্ঠভাবে মিশিযাছেন, তাঁহাবা কখনই বিশ্বাস করিবেন না যে, ইঁহাদেব দ্বারা কখনও কোন ব্যক্তি বা সমাজেব কোন অনিষ্ট হইতে পারে। কিন্তু আমাদের শাসকগণকে কে সে কথা বুঝাইবে? তাঁহাবা মনে কবেন যে, তাঁহাদেব কর্ম্মচারিগণ ভুলভ্রান্তিব অতীত এবং তদুপরি তাঁহারা স্বয়ং যুধিষ্ঠিরেব পোষ্যপুত্র। তাঁহাদেব এই ধাবণা যে ভ্রমাত্মক, তাহা বাংলার দুইটি বিশিষ্ট ঘটনা হইতে আপনাদিগকে বুঝাইতে চেষ্টা কবিব। দুইটি ঘটনাই আমি যে জেলার অধিবাসী, সেই মেদিনীপুর জেলায় সংঘটিত হইয়াছিল।

বাংলার তদানীন্তন ছোটলাট স্যাব এণ্ডরু ফ্রেজার উড়িষ্যা হইতে কলিকাতা ফিবিতেছিলেন। খড়্গপুর হইতে দুই ষ্টেশন দূরে নারায়ণগড় ষ্টেশন অবস্থিত। তিনি যে ট্রেণে আসিতেছিলেন, সেই ট্রেণকে উল্টাইয়া দিবাব জন্য, সেই নারায়ণগড় ষ্টেশনের নিকট বোমা বসান হইয়াছিল। বোমাব মুখটা ভ্রমক্রমে মাটির দিকে বসান হইয়াছিল বলিয়া সে যাত্রা স্যার এণ্ডরু ফ্রেজার বাঁচিয়া যান। ইঞ্জিন ইত্যাদিতে বোমার যে বারুদ লাগিয়াছিল, পরীক্ষা করিয়া গভর্ণমেণ্টের এক্সপার্ট বলিয়াছিলেন যে তাহা পিক্‌রিক্ এসিড্। সে মোকদ্দমায়

সেসন জজের আদালতে আমি আসামী পক্ষ অবলম্বন করিয়াছিলাম। সেইজন্য আমার এই সকল কথা স্মরণ আছে। নিকটবর্ত্তী জঙ্গলে রেলের টাইম্-টেবিল ও কলিকাতার দৈনিক Statesman (ষ্টেট্স্ম্যান) কিম্বা Englishman ( ইংলিশম্যান ) একখানি পাওয়া গিয়াছিল। সংবাদপত্রে স্যার এণ্ড্রু ফ্রেজারের নির্গমনের বার্ত্তা প্রকাশিত হইয়াছিল এবং টাইম-টেবিলে লেখা ছিল তিনি কখন নারায়ণগড় ষ্টেশনে পৌছিবেন। কিন্তু পুলিশের এম্নি তদ্বির যে, তাঁহারা একজন মূর্খ অর্দ্ধ-সাঁওতালকে দিয়া স্বীকার করাইয়াছিলেন যে, তাহার সহিত একজন রেল-মকদ্দমের বিরোধ থাকায় তাহাকেই জব্দ করিবার জন্য বাজার হইতে কয়েক পয়সার পটকার বারুদ কিনিয়া আনিয়া তাহার অধীনস্থ রেল-লাইনে সে তাহা পুতিয়া দিয়াছিল ? ফলে দায়েরার বিচারে সকল আসামীর দীর্ঘ দ্বীপান্তরের হুকুম হয় এবং হাইকোর্টের আপীলে গভর্ণমেণ্টের কৌন্সিল মিঃ আর্ড্লি নর্টন প্রায় সকলের বিরুদ্ধে প্রকাশ্য আদালতে কোন প্রমাণ নাই বলিয়া স্বীকার করা সত্ত্বেও, সকলের সম্বন্ধেই সাবেক রায় বাহাল থাকে। পরে আলীপুর ষড়যন্ত্রের মামলার সময় হাইকোর্টের ভূতপূর্ব্ব প্রধান বিচারপতি স্যার লরেন্স জেঙ্কিন্স সমূহ বৃত্তান্ত অবগত হইয়া যখন গভর্ণমেণ্টকে জানাইয়া-ছিলেন যে, এই স্বীকারোক্তি ও মোকদ্দমা সম্পূর্ণ মিথ্যা, তখন বছরখানেক পরে সকল আসামীকেই গভর্ণমেণ্ট ছাড়িয়া দিয়াছিলেন। পূর্ব্বেই বলিয়াছি যে, হাইকোর্টে নর্টন্ সাহেব গভর্ণমেণ্টের পক্ষ অবলম্বন করিয়াছিলেন। নিম্ন আদালতে সেই পক্ষে আপটন্ সাহেব উপস্থিত হইয়াছিলেন এই মিথ্যা মোকদ্দমায় গভর্ণমেণ্টের সহস্র সহস্র টাকা ব্যয়িত হইয়াছিল।

তারপর, নাড়াজোলের প্রাতঃস্মরণীয় রাজা নরেন্দ্র লাল খান্ প্রভৃতির মামলা। ইহাতেও এক মিথ্যা স্বীকারোক্তি সৃষ্ট হইয়াছিল। সেই স্বীকারোক্তি অনুসারে বেঙ্গলীর সম্পাদক শ্রীযুক্ত সুরেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় মহাশয় একটী বোমা প্রস্তুত করিয়া মেদিনীপুরে পাঠাইয়াছিলেন। সেই বোমা কামিনী নামক এক বারবনিতার বাটীতে মেদিনীপুরের স্বনামধন্য ব্যবহারাজীবী মিঃ কে বি দত্ত মহাশয় প্রভৃতি আপন দলের লোককে দেখাইয়াছিলেন। এই মোকদ্দমাকেও শেষে গভর্ণমেণ্ট মিথ্যা বলিয়াই প্রকারান্তরে স্বীকার করিয়াছেন।

সুতরাং বিনা বিচারে সুভাষচন্দ্র প্রভৃতিকে আটকাইয়া রাখিয়া গভর্ণমেণ্ট যে ভুল করিতেছেন না, তাহা কে সাহস করিয়া বলিবে ? পরদার আড়ালে

কোনও গোয়েন্দা কিম্বা রাজকর্ম্মচারী যদি তাঁহাদের বিরুদ্ধে কোন কথা বলিয়া থাকে, তাহা যে :মিথ্যা হইতে পারে, তাহা ত এইমাত্র দেখাইলাম। সুভাষ ও সত্যেন্দ্রচন্দ্রের মত প্রতিভাশালী ও জনপ্রিয় বাঙালী যুবকগণকে বিনা বিচারে মান্দালয়ের অস্বাস্থ্যকব স্থানে আবদ্ধ রাখিয়া গভর্ণমেণ্ট যে জনসাধারণেব নিকট দিনে দিনে হেয় এবং ঘৃণ্য প্রতিপন্ন হইতেছেন, তাহা বোধ হয় কাহাকেও স্মরণ করাইয়া দিতে হইবে না। বাহিরে কোন চাঞ্চল্য পবিলক্ষিত হইতেছে না বলিয়া, সুভাষচন্দ্রের দুর্ভাগ্যে বাঙ্গালী যুবকগণেব হৃদয়েও যে গভীর অশান্তির ভাব উদয় হয় নাই, ইহা মিথ্যা কথা। গভর্ণমেণ্ট যখন এই সত্যের আবিষ্কাব কবিবেন, তখন হয়তো কোন কিছু সংশোধনের আব সময় থাকিবে না।

যাহা হউক, আজ এই মহামিলনের দিনে দুঃখেব সহিত হইলেও আপনাদের সভাপতি রূপে আমি সুভাষচন্দ্র ও সত্যেন্দ্রনাথ প্রভৃতিকে অভিনন্দিত কবিতেছি। আসুন, আমবা সকলে আজ দাঁড়াইয়া কাতর প্রাণে ভগবানের নিকট তাঁহাদেব দৈহিক এবং মানসিক মঙ্গল কামনা কবি।

## স্বরাজ মানে কি ?

স্বরাজ মানে কি ? ইহা কেবল আমাব একাব প্রাণেব প্রশ্ন নহে, ইহা আজ আমাদেব সকলেরই প্রাণেব প্রশ্ন। তাই আজ আপনাদেব সম্মুখে ইহাবই কথা সর্ব্বাগ্রে উপস্থিত করিতেছি।

এই 'স্ববাজ' শব্দ বহু বৎসর ধবিয়া কংগ্রেস-সাহিত্যে ব্যবহৃত হইয়া আসিতেছে। আমাদের বহু জননায়কও বহুবার বহুস্থানে ইহাব ব্যবহাব কবিয়াছেন। একথা বলিলেও বোধ হয় অত্যুক্তি হইবে না যে, বর্ত্তমান সময়ে বাংলা তথা ভারতের আপামব সাধাবণেব নিকট এই শব্দ অত্যন্ত সুপবিচিত। কিন্তু ইহাব প্রকৃত অর্থ কি কিম্বা এই প্রাদেশিক সম্মিলনের মত বাষ্ট্রীয় প্রতিষ্ঠানেব নিকট ইহাব প্রকৃত অর্থ কিরূপ হওয়া উচিত, তাহা আজ পর্য্যন্ত কেহ স্পষ্টভাবে কোন স্থানে বলিয়াছে বলিয়া আমি শুনি নাই। অধিকন্তু আমি অবগত আছি যে, কেহ কেহ ইহাব ব্যাখ্যা করিতে গিয়া অনেকের নিকট অনেক প্রকারের নির্য্যাতন সহ্য করিয়াছেন। ফলে স্বরাজ অর্থে কেহ কেহ যেমন বুঝিয়াছেন যে স্বকায়ে স্বর্গলাভ করা, তেমনি অন্য অনেকে মনে করেন যে, স্বরাজ হইলে বিনা খাজনায় অর্থাৎ বিনা দায়িত্বে যে যত পারে ভূসম্পত্তি

ভোগ দখল করিতে পারিবে। সুতরাং আমার ক্ষুদ্র বুদ্ধিতে আমি যতদূর বুঝিয়াছি, তাহাতে আমার মনে হয় যে, স্বরাজ মানে কি তাহা অতি সহজ ও সরল ভাষায় ব্যক্ত করা আবশ্যক হইয়াছে।

মানুষ কোন কিছু না বুঝিয়া উত্তেজনার বশে আলেয়াব পশ্চাতে ছুটিতে পারে। এমন কি, সে সময়ে তাহার দুই চক্ষু বন্ধ করিয়া দিলেও নিমীলিত নেত্রে সে লম্ফ প্রদান করিতে বিবত হয় না। কিন্তু তাহাব সে অবস্থা যে অতি অল্পকালস্থায়ী বা সাময়িক, তাহা চিন্তাশীল ব্যক্তি মাত্রেই স্বীকার করিবেন। যখন তাহার উত্তেজনা কাটিয়া যায়, সে যখন আলেয়াকে আলেয়া বলিয়া বুঝিতে পারে, সে যখন চক্ষু উন্মীলিত কবিয়া দেখিতে পায় যে, সে এতদিন অন্ধকারের পশ্চাতে ছুটিয়াছে, তখন তাহাব অনুতাপের সীমা পরিসীমা থাকে না। তখন সে যাহাকে তাহাকে কটু কাটব্য প্রয়োগ কবিতে থাকে, নেতা ও নেতৃস্থানীয় ব্যক্তিবর্গেব মুণ্ডপাত কবাকে কর্ত্তব্য বলিয়া মনে করে এবং তখন তাহার চিন্তার ধাবা ঠিক বিপরীতগামী হয। আমাদেব রাষ্ট্রীয় আন্দোলনেব সংক্ষিপ্ত ইতিহাসে আমবা ইহাব ভূরি ভূরি প্রমাণ সকল প্রদেশে এবং সকল জেলাতেই পাইয়াছি। কিন্তু বাংলা তথা ভারতেব স্বরাজ সাধনাকে সাময়িক বা অল্পকাল স্থায়ী কবিবাব কামনা আমাদেব কাহারো হৃদয়েই স্থান পাইতে পাবে না। আমাদেব শত সহস্র বৎসরেব পুঞ্জীকৃত অবজ্ঞা ও অবহেলার কথা স্মরণ কবিয়া, তাহাব সহিত পৃথিবীব বর্ত্তমান দুর্দমনীয় পরস্বাপহরণের সঙ্ঘবদ্ধ আকাঙ্ক্ষাব কথা তুলনা কবিলে, আমবা সত্যই সে কথা কল্পনা কবিতেও ভীত হই। সুতবাং গোঁজামিল দিয়া, গোলে হবিবোল বলিযা, ক্ষণস্থাযী উত্তেজনার বশবর্ত্তী হইয়া কিম্বা কোন কিছু সম্যকরূপে হৃদয়ঙ্গম না করিয়া অন্ধকারে লম্ফ প্রদান কবিতে কবিতে আমাদেব স্বরাজ লাভ অসম্ভব। আজ আমি এইজন্যই বাংলাব এই প্রাদেশিক রাষ্ট্রীয় সম্মেলনে প্রশ্ন উপস্থিত কবিযাছি—'স্বরাজ মানে কি'?

শুনিয়াছি কেহ কেহ বলেন যে, এদেশেব genius ও culture অনুসারে এদেশেব স্বরাজেব স্বরূপ বিভিন্ন সময়ে বিভিন্ন প্রকারেব হইবে। আমিও সে সত্যে বিশ্বাস করি। বিভিন্ন মানব সম্প্রদায়ের ইতিহাস চিরদিবই এই সত্যের সাক্ষ্য প্রদান কবিয়া আসিতেছে। কিন্তু তাই বলিয়া কি বর্ত্তমান যুগে আমাদের কোন genius ও culture নাই এবং সেই কারণে কি এখন আমবা আমাদের স্বরাজেব স্বরূপ মনে মনেও কল্পনা করিতে পারি না? বলা বাহুল্য

যে, বাঙ্গালী তথা ভারতবাসী কোনদিনই genius ও culture-বিহীন ছিল না এবং এই বিংশ শতাব্দীতে তা'গদের একেবারেই সে অবস্থা নহে। তবে এখন তাহারা তাহাদের স্বরাজের অর্থ কি জানিবে না কেন কিম্বা জানিতে চেষ্টা করিবে না কেন? অবশ্য একথা অতীব সত্য যে, পৃথিবীর সকল জাতির স্বরাজের ধারণা যেমন যুগে যুগে পরিবর্ত্তিত হইয়া আসিতেছে, আমাদের স্বরাজের ধারণাও সেইরূপ ভবিষ্যতে পরিবর্ত্তিত হইবে। কিন্তু সেই পবিবর্ত্তনের আশঙ্কায় আমাদেব আরাধ্য দেবতার মূর্ত্তি আমবা আমাদের হৃদয়রাজ্যেও এখন কল্পনা করিতে পারিব না—ইহা কার্য্য বা যুক্তিব কথা নহে। কারণ প্রত্যেক স্ববাজ-সাধককে স্ববাজ-তীর্থে যাত্রা কবিবার পূর্ব্বেই খুলিয়া বলিয়া দিতে হইবে—তাহার গম্যস্থান কোথায়। তবেই সে সেজন্য মনে ও দেহে সম্পূর্ণরূপে প্রস্তুত হইতে পাবিবে। নচেৎ তাহাকে বর্দ্ধমানে লইয়া যাইতেছি বলিয়া, সিমলা-শৈল পর্য্যন্ত শেষে টানাটানি কবিলে, সে কিছুতেই ততদূব যাইতে পারিবে না। আমাদের প্রকৃতি এমনি দুর্ব্বল যে, আমবা বহু বিষয় মনে মনে পরিষ্কাররূপে পরিজ্ঞাত হইয়াও, তাহা অনেক সময় কার্য্যে পবিণত করিতে পারি না। কোন ক্ষেত্রে আমাদেব দেহ অপাবগ হয়, আবার কোন কোন ক্ষেত্রে আমাদের মন অবসন্ন হইয়া পড়ে। সুতরাং যে বিষয়ে আমাদেব হৃদয ও মন অমাবস্যাব মত অন্ধকাবে সমাচ্ছন্ন কিম্বা বডজোব ঊষাব আলোকের মত অস্পষ্ট ও অপবিস্ফুট, সে বিষয়ে যে আমাদিগকে পদে পদে পবাজয স্বীকার কবিতে হইবে, তাহাতে আশ্চর্য্য হইবার কিছুই নাই। কিন্তু স্বরাজ সাধনায় পরাজয়কে পবাজিত কবিবাব জন্য প্রথম হইতেই জ্ঞান ও বুদ্ধিব দ্বারা পরিচালিত হইয়া সর্ব্বপ্রকাবে আমাদিগকে সাধ্যমত চেষ্টা করিতে হইবে। বিশেষতঃ, যাহাতে স্ববাজেব ভিত্তি বা বনিয়াদ চোরাবালিব উপব ভুলক্রমে প্রতিষ্ঠিত না হয, সেদিকে আমরা কায়মনোবাক্যে চেষ্টা না কবিলে আমাদের পতন অবশ্যম্ভাবী।

কিন্তু কেহ কেহ হয়তো এখানে এই কথা উত্থাপন কবিবেন যে, স্ববাজের ব্যাখ্যা কবিতে গেলে, দেশে নানা রকমের রাজনৈতিক দলের আবির্ভাব হইবে এবং তাহাতে এদেশবাসীর অমঙ্গল ব্যতীত মঙ্গল হইবার কোন সম্ভাবনা নাই। সত্য কথা বলিতে কি, আমি ইতিমধ্যেই এইরূপ যুক্তিতর্ক বহুলোকের নিকট বহুস্থানে শ্রবণ করিয়াছি এবং সেইজন্যই আজ এখানে তাহার অবতারণা। প্রথমতঃ, ইহা আমার কল্পনার অতীত যে, স্বরাজের ব্যাখ্যার

জন্য এদেশে কখন কোন রাজনৈতিক দলের সৃষ্টি হইতে পারে। স্বরাজের ব্যাখ্যা করা মানে স্বরাজের আদর্শকে জনসাধারণের নিকট পরিস্ফুট করিয়া ধরা এবং ইহা সহজেই অনুমেয় যে স্বরাজ লাভের পন্থার সহিত তাহার কোনও সম্বন্ধ নাই এবং থাকিতে পারে না। সুতরাং সেই আদর্শের সহিত ভারতের প্রকৃত মঙ্গলাকাঙ্ক্ষী কোনও রাজনৈতিক সম্প্রদায় বা প্রতিষ্ঠানের অনৈক্য হওয়া একেবারেই সম্ভবপব নহে। ধর্ম্মেব পন্থা বিভিন্ন হইলেও ধর্ম্ম যেমন সকল ধার্ম্মিকেব নিকট এক, তেমনি স্বরাজ লাভের পন্থা সম্বন্ধে ঘোরতব মতভেদের সুযোগ থাকিলেও, স্বরাজের আদর্শ সম্বন্ধে সকল স্ববাজীই একমত বহিয়াছেন এবং চিবদিন একমত থাকিবেন। দ্বিতীয়তঃ, কেহ যদি কোন স্থানে ইহাব ব্যতিক্রম ঘটিয়াছে বা ঘটিতেছে দেখিতে পান, তবে তাঁহাকে বুঝিতে হইবে যে, তিনি জনৈক মেকি বা গোয়েন্দা স্বরাজীর নকল অভিনয় দর্শনে বৃথা সময নষ্ট করিয়াছেন। তাঁহাব স্মরণ রাখা উচিত যে, আমাদের মত পবাধীন জাতিব সুদীর্ঘ স্বরাজ-সাধনায় একপ ঘটনা কস্মিনকালেও ঘটিবে না, ইহা কবিব কল্পনা—বাস্তব জীবনেব কথা নহে। আমাদিগকে এই শ্রেণীর স্বরাজীগণকে সম্পূর্ণরূপে অবজ্ঞা কবিতে হইবে। ইহাবা পৃথিবীর ইতিহাসে কখন কোন স্থায়ী অনিষ্ট সম্পাদন কবিতে পাবে নাই, এখানেও পাবিবে না। তৃতীয়তঃ, কোনও স্ববাজ-কামীব এমন উদ্দেশ্য হওয়া উচিত নয় যে, কতকগুলি পবগাছাকে লইয়া যেমন-তেমন কবিয়া একটী স্ববাজ্য দল এদেশে গড়িয়া উঠুক। তাহাব বিষময় ফল কল্পনা কবিতেও শরীব শিহবিয়া উঠে। অবিবাম আপোষ মীমাংসাব দ্বাবা পৃথিবীব কোন বড কাজ কখনও সম্পাদিত হয নাই, ভাবতেব স্ববাজলাভও কখন তাহার দ্বাবা সংসাধিত হইবে না। অতএব আমাদের আদর্শ ঠিক করিয়া আমাদিগকে কার্য্যানুবর্ত্তী হইতে হইবে এবং তাহাতে এদেশে কোনও গুরুতব দলাদলির সম্ভাবনা নাই। থাকিলেও, বাংলা তথা ভাবতেব ভবিষ্যৎ মঙ্গলেব জন্য আমাদিগকে তাহা ভুলিতে হইবে। বর্ত্তমানের সম্ভবপব সামান্য অস্থায়ী অমঙ্গলেব জন্য, ভবিষ্যতেব সুনিশ্চিত সুবৃহৎ স্থায়ী মঙ্গলেব মস্তকে সজ্ঞানে কুঠাবাঘাত করা বিবেচকের কার্য্য নহে।

এই সম্মিলন বাংলার একটি প্রধানতম রাষ্ট্রীয় প্রতিষ্ঠান। এখানে বাংলা তথা ভারতেব রাষ্ট্রীয় স্ববাজের কথাই বিশেষভাবে বিবেচ্য বিষয়। এ জগতে প্রত্যেক জিনিষেরই এক একটা নির্দ্দিষ্ট স্থান আছে। আইন-আদালতে যেমন সঙ্গীতচর্চ্চা

হয় না, তেম্‌নি ধর্ম্মমন্দিরে রাজনৈতিক আলোচনা নিষিদ্ধ। আবার যোদ্ধার পক্ষে যুদ্ধক্ষেত্রে যেমন স্ত্রী-পুত্র-পরিবারের চিন্তা করিতে নাই, তেমনি গৃহস্থের পক্ষে স্বগৃহে যুদ্ধক্ষেত্রের কোন ভাবনা হৃদয়ে স্থান দেওয়া উচিত নহে। তাহাতে চিন্তার ধারা যেমন বিশেষ বিশেষ বিষয়ে বিশিষ্টতা লাভ করিতে অক্ষম হয়, তেমনি কর্ম্মের পদ্ধতিও তাহাতে গতিহীন স্রোতস্বতীর মত শত-সহস্র শৈবালে আবদ্ধ হইয়া পড়ে। তবে ইহা হয়তো সত্য যে, বিশ্বপ্রেমিক পরম ধার্ম্মিক সিদ্ধ মহাপুরুষগণের ক্ষেত্রে এ সকল কথা প্রযোজ্য নহে, কারণ তাঁহারা তাঁহাদের জীবনকে—এমন কি, এই বিশ্বের কোন কিছুকে বিভিন্ন compartment-এ বিভক্ত করিতে পারেন না। তাঁহারা এই দিগন্তবিস্তৃত অনন্ত ব্রহ্মাণ্ডের অসংখ্য অসামঞ্জস্যের মধ্যে, এক বিরাট চিরন্তন অবিনশ্বর সমন্বয় আবিষ্কার করিয়া, তাহাতে আপনাদিগের শ্রীচৈতন্যকে আকণ্ঠ নিমজ্জিত করিয়া রাখেন। বলিতে কি, তাঁহাদের নিকট আধ্যাত্মিক স্বরাজের তুলনায় রাষ্ট্রীয় স্বরাজ একটি নিকৃষ্ট আদর্শ। কিন্তু মানবজাতি ক্রমবিকাশের যে স্তরে বর্ত্তমান সময়ে উপনীত হইয়াছে, তাহাতে এই শ্রেণীর সিদ্ধপুরুষ এ জগতে অতি অল্পই দেখিতে পাওয়া যায় এবং তাঁহাদের মতামতের জন্য এই প্রাদেশিক রাষ্ট্রীয় সম্মিলনের উদ্বিগ্ন হইবার কোনও আবশ্যকতা দেখি না।

আমি এখন বিশ্বাস করি যে, বর্ত্তমান জগতের রাষ্ট্রীয় স্বরাজ বা politicsকে উৎকৃষ্টতর আধ্যাত্মিক স্বরাজে পরিণত বা spiritualize করা অত্যন্ত কঠিন ব্যাপার এবং তাহা মুষ্টিমেয় ব্যক্তির চেষ্টার দ্বারা স্বল্প সময়ে সম্পাদিত হওয়া কিছুতেই সম্ভবপর নহে। জগতের নিকৃষ্ট politicsকে উৎকৃষ্টতর spirituality-র দ্বারা সংশোধন করিতে হইলে, প্রথমে সমগ্র পৃথিবীর সকল জাতিকে তাহাদের রাষ্ট্রীয় অধিকার অর্জ্জন করিতে হইবে। আমাদের সমস্যা জগতের politic কে spiritualize করা নহে—আমাদের সমস্যা আমাদের সনাতন চিরপ্রচলিত সন্ন্যাস ধর্ম্মকে সময়োপযোগী করিয়া ধীরে ধীরে politicalize করা। তাহাতে হয়তো আমাদের তথাকথিত স্বাভাবিক ধর্ম্মপ্রবণতা আমরা নষ্ট করিয়া ফেলিব এবং তদ্দারা হয়তো নিকট ভবিষ্যতে জগতের কিছু ক্ষতি হইবে, কিন্তু সেজন্য আমরা কাহারও নিকট দায়ী হইতে পারি না। স্বাধীন জাতির রাজদ্বারে যেমন পরাধীন ব্যক্তি জনৈক গোলাম বা ক্রীতদাস, তেমনি পরাধীন জাতির ধর্ম্মেও কোন অধিকার নাই। তাহাদের ধর্ম্মের ধারণাকে তাহাদের শাসকদিগের শাসনযন্ত্রের উপযোগী করিয়া গড়িতে হয়। তাহাদের

ধারণা কোনও কারণে যদি সেই শাসনযন্ত্রকে অবহেলা বা অতিক্রম করে, তাহা হইলে তাহারা রাজদ্রোহী বলিয়া পরিগণিত হইয়া থাকে এবং পৃথিবীর ইতিহাসে তাহারা বহুস্থানে বহুবার এইরূপ রাজদ্রোহী বলিয়াই আখ্যাত হইয়াছে। এইজন্যই কোন কোন স্থলে সন্ন্যাস অবলম্বনে ব্যক্তিগত আধ্যাত্মিক স্বরাজ সম্ভব হইলেও, সংসারধর্ম্মে থাকিয়া জাতিগতভাবে আধ্যাত্মিক স্বরাজ লাভ করা পরাধীন জাতির পক্ষে স্বপ্নের কাহিনী। বস্তুতঃ, যে আধ্যাত্মিক স্বরাজলাভ করিয়াও আমাদের রাষ্ট্রীয় পরাধীনতা সমানভাবে বর্ত্তমান থাকিতে পারে, সে আধ্যাত্মিক স্বরাজের স্থান অন্য যেখানেই থাকুক্ না কেন—এই বঙ্গীয় প্রাদেশিক রাষ্ট্রীয় সম্মিলনে তাহার কোন স্থান নাই। সুতরাং বেদ-বেদান্ত ও কোরাণ-বাইবেলের স্বরাজ কিরূপ কিম্বা মানবাত্মার মুক্তি কোন্ স্বরাজে হইবে কিম্বা স্বরাজ অপেক্ষা independence সঙ্কীর্ণ কিনা, এ সকল বিষয়ের আলোচনা আমি এখানে করিব না স্থির করিয়াছি। আমার দেহ আমার আত্মার পীঠস্থান। আমার দেহের আষ্টেপৃষ্ঠে পরাধীনতার যে কঠিন নিগড় সর্ব্বদা আমাকে জর্জ্জরিত করিতেছে, সর্ব্বাগ্রে সেই দিকে আমাকে দৃষ্টি নিক্ষেপ করিতে হইবে। তারপর আমার আত্মার কল্যাণের কথা চিন্তা করিতে আমি অধিকারী হইব। কারণ যে ব্যক্তি তাহার নশ্বরদেহের জ্বালা-যন্ত্রণা বিমোচনে অপারগ, সে ব্যক্তির মুখে তাহার অবিনশ্বর আত্মার মঙ্গল-চিন্তার কথা শোভা পায় না। তবে আমি একথা একেবারেই বলিতে চাহি না যে, জাতীয় জীবন গঠনে ধর্ম্মশাস্ত্রের কথা কিম্বা পরলোকের বার্ত্তায় আমাদের কোনও আবশ্যকতা নাই। আমি এই বলিতেছি যে, স্বরাজের ব্যাখ্যার সময় সে সকল বিষয়ের অবতারণা না করাই বিধেয়।

স্বরাজ মানে কি? আমাদের স্বরাজের আদর্শ কিরূপ হওয়া উচিত? আজ বাংলার এই প্রাদেশিক রাষ্ট্রীয় প্রতিষ্ঠানের সভাপতিরূপে বাঙ্গালী জাতিকে আমি কোন প্রকারে অপমানিত করিতে চাহি না। বাঙ্গালীর genius ও culture যে বিশেষভাবে এই বিংশ শতাব্দীর পারিপার্শ্বিক ঘটনার মধ্যে পরিস্ফুট হইয়াছে, আপনাদের সভাপতিরূপে আজ আমার তাহাকে কোনও কারণে সংযত করিবার ইচ্ছা নাই। জ্বলন্ত অঙ্গারকে কেহ কখন ভস্মাবৃত করিয়া লোকচক্ষুর অন্তরাল করিতে পারে নাই, দাবানল কখনও ধামাচাপায় নির্ব্বাপিত হইবে না। আপনাদের এই দীনহীন দুর্ব্বল সভাপতি তাই আজ বিনীতহৃদয়ে মুক্তকণ্ঠে ঘোষণা করিতেছে যে, বাংলা তথা ভারতের

স্বরাজের আদর্শ অন্য কিছুই নহে—কেবল ভারতবাসী তেত্রিশ কোটী নরনারীর পূর্ণ স্বাধীনতা অর্জ্জন। মাতার গর্ভে সঞ্চারিত হইয়া তাঁহাকে মা বলিবার যেমন প্রত্যেক জীবের জন্মগত অধিকার আছে, তেমনি যে ভূমিতে সে ভূমিষ্ঠ হইয়াছে তাহাও তাহার একান্ত নিজস্ব। তাহাকে অন্যের লোলুপ দৃষ্টি বা ভয়াবহ পদবিক্ষেপ হইতে রক্ষা করিবার তাহার Divine Right রহিয়াছে। এইজন্যই বৃক্ষের পক্ষী নূতন অধিবাসীর সমাগমে চঞ্চল হয় এবং জঙ্গলের মাতঙ্গ নূতন স্বজাতির আবির্ভাবে তাহাকে বিতাড়িত করিবার জন্য তর্জ্জন-গর্জ্জনে পৃথিবী প্রকম্পিত করে। সুতরাং এই পুরাতন—বহু পুরাতন ভারত ভূমিতে যে অসংখ্য নরনারী বংশ-পরম্পরায় ভূমিষ্ঠ হইয়া আসিতেছে, তাহাদের সেই জন্মভূমিকে পূর্ণমাত্রায় স্বাধীন করিবার Divine Right তাহাদের নাই বা থাকিবে না কেন?

কেহ কেহ হয়ত বলিবেন যে, ইহাপেক্ষা উৎকৃষ্টতর অন্য একটা আদর্শ রহিয়াছে এবং তাহার নাম—Equal Partnership within the British Empire অর্থাৎ ব্রিটিশ সাম্রাজ্যের মধ্যে থাকিয়া সমান অধিকারের অধিকারী হওয়া, আমাদের সেই আদর্শেরই উপাসক হওয়া কর্ত্তব্য। কাহাকেও বোধ হয় স্মরণ করাইয়া দিতে হইবে না যে, আমি এখানে কেবল আদর্শের কথাই আলোচনা করিতেছি। সেই আদর্শের হিসাবে এই দুই প্রস্তাবের মধ্যে কোন্‌টি যে হীনতর, তাহা অন্ততঃ বাঙ্গালীকে বুঝাইয়া দিবার বিশেষ কোন আবশ্যকতা নাই। Equal Partnership এর আদর্শ যদি পূর্ণ স্বাধীনতা অপেক্ষা উচ্চতর হইত, তাহা হইলে ব্রিটিশ সাম্রাজ্যের মধ্যে ভারতবর্ষকে না রাখিয়া, ভারত সাম্রাজ্যের মধ্যে ব্রিটিশ জাতিকে রাখিবার প্রস্তাব করিলে কেহ তাহার প্রতিবাদ করিত না। কিন্তু আজ যদি আমি এখানে সে প্রস্তাব উত্থাপন করি, তবে শুধু ভারতের বাহিরের লোক নহে—অগণ্য শিক্ষিত ভারতবাসীই আমাকে বাতুল বলিয়া বিদ্রূপ করিবে। তারপর, Equal Partnershipএ কেবল আমরা সম্মত হইলেই চলিবে না, তাহাতে ব্রিটিশ সাম্রাজ্যেরও সরল অন্তঃকরণে সম্মতি প্রদান করা আবশ্যক। কিন্তু ইতিহাস ও ভূগোলে এখনো দক্ষিণ আফ্রিকা ব্রিটিশ সাম্রাজ্যের অন্তর্ভুক্ত থাকিলেও, সে দেশে কালা আদমি ভারতবাসীর যে কোন অধিকার নাই, তাহা তাহারা সুস্পষ্টভাবেই ক্রমে প্রকাশ করিয়া বলিবার প্রয়াস পাইতেছে। এমন কি, ব্রিটিশ সাম্রাজ্যের mother country ইংলণ্ডের বিশ্ববিদ্যালয়সমূহে ভারতের

ছাত্রগণ যে foreigner, তাহা সেদিন আমাদের বিশ্ব-বিশ্রুত সাম্রাজ্যবাদী ভারতসচিব স্বয়ং লর্ড বার্কেনহেডই অতি প্রাঞ্জল ভাষায় প্রচার করিয়াছেন। এই সকল কারণে আমি বিশ্বাস করি যে, ব্রিটিশ সাম্রাজ্যের যদি কোনও অন্তঃকরণ থাকে, তাহাকে এ বিষয়ে সরল ও সহজ করিতে হইলে, আমাদের পূর্ণ রাষ্ট্রীয় স্বাধীনতার একনিষ্ঠ উপাসক হওয়া ব্যতীত গত্যন্তর নাই। বলা বাহুল্য যে, লাভালাভের দিক দিয়াই আমি শেষের কথা কয়টা বলিলাম, আদর্শেব দিক দিয়া সে সকল কথা উঠিতেই পারে না। কারণ, আদর্শের নিকট লাভালাভ নাই, কালাকাল নাই, পাত্রাপাত্রও নাই। যাহা আদর্শ তাহা নিত্য, অবিনশ্বর, অপরিবর্ত্তনীয়। অলাভে বা অকালে বা অপাত্রে তাহার যেমন বিনাশ নাই, তেমনি লাভে বা সুসময়ে বা সুপাত্রে তাহার কোনও রূপান্তব ঘটে না। ভগবান আশীর্ব্বাদ করুন, বাংলা তথা ভারতের যে আদর্শ-স্বরাজের কথা এখানে বর্ণনা কবিলাম, তাহা পরিবর্দ্ধিত ও পরিমার্জিত হইয়া মধ্যাহ্ন সূর্য্যের মত প্রচণ্ড প্রতাপে তেত্রিশ কোটি পরাধীন ভাবতবাসীর হৃদয়-মনকে শীঘ্রই উদ্ভাসিত করিবে।

## স্বরাজ কোন্ পথে ?

স্বরাজ মানে কি অর্থাৎ স্বরাজের আদর্শ আমাদেব কিরূপ হওয়া উচিত, তাহা আমরা বিবেচনা করিলাম। এখন আমাদিগকে দেখিতে হইবে, কি উপায়ে আমরা সেই আদর্শকে কার্য্যে পরিণত করিতে পারি।

আমার মনে হয়, স্ববাজ লাভেব পন্থা লইয়া এদেশে যে সকল মতভেদ পবিলক্ষিত হইয়াছে ও হইতেছে, তাহার কারণ স্বরাজেব আদর্শ সম্বন্ধে আমাদের অনেকেব পরিষ্কার কোন ধারণা নাই। কেবল তাহাই নহে, স্বরাজের আদর্শ সম্বন্ধে পরিষ্কার কোন ধারণা না থাকায়, আমরা অনেকে স্ববাজলাভের পন্থা সম্বন্ধে short cut অন্বেষণ করিতে কবিতে প্রায় পাগল হইতে বসিয়াছি। তাহা না হইলে কিছুতেই কল্পনা করিতে পারি না যে, যে ব্যক্তি বুঝিয়াছে স্বরাজ অর্থে পূর্ণ রাষ্ট্রীয় স্বাধীনতা, সে ব্যক্তি কি করিয়া বলিতে পাবে—Trust England !' সুতরাং পূর্ণ রাষ্ট্রীয় স্বাধীনতার আদর্শের নিকট কোন্ কোন্ পন্থা অবশ্য পরিহার্য্য, সর্ব্বাগ্রে আমাদিগকে তাহাই দেখিতে হইবে। বলা নিষ্প্রয়োজন যে, সকল পন্থাই এক দোষে দূষণীয় হইতে পাবে না। কতকগুলি হয়তো ফলদায়ক নহে, কতকগুলি নীতি-বিগর্হিত

এবং কতকগুলি হয়তো দুই দোষেই দূষিত। আমরা এখন সেই সকল পন্থার আলোচনা করিব, যাহা স্বাবলম্বনের উপর প্রতিষ্ঠিত নহে।

প্রথমতঃ, Trust England এবং খাঁটি Co-operatorএর দল স্বরাজ লাভের জন্য তাঁহাদের হস্তপদের সামান্য কয়েকটি ক্ষুদ্র ক্ষুদ্র অঙ্গুলী সঞ্চালনেও প্রস্তুত আছেন বলিয়া মনে হয় না। ইঁহাদের বিশ্বাস যে, ইংলণ্ড আমাদিগকে যখন যাহা অনুগ্রহ করিয়া দান করিবে, আমরা যদি তখনই তাহা সুবোধ বালকের মত কৃতজ্ঞ হৃদয়ে গ্রহণ করি, তাহা হইলে আগামী কল্য প্রাতঃকালে সূর্য্যোদয়ের পূর্ব্বেই আমরা স্বরাজ লাভ করিব। কিন্তু ইংলণ্ডের ইতিহাস ও মনুষ্যের প্রকৃতির যে সংবাদ রাখে, সে মুহূর্ত্তের জন্য চিন্তা না করিয়াই বলিবে যে, এই পন্থা কস্মিনকালেও ফলদায়ক হইবে না।

দ্বিতীয়তঃ, এখানকার Liberals, Independents ও Responsivist-গণকে আমি একপর্য্যায়ভুক্ত করিতে ইচ্ছা করি। ইঁহাদের রুচি এই যে, কাউন্সিল গৃহে যখন যে কোন মুখরোচক আহার্য্য পাওয়া যায়, তখনই তাহা আনন্দেব সহিত গলাধঃকরণ করা উচিত এবং চাকরি-নোকরি সম্বন্ধে যখন যেখানে যাহা চক্ষের সম্মুখে পড়ে, তৎক্ষণাৎ তাহা পকেটস্থ করিতে হয়। ইঁহাদের নীতি এই যে, কাউন্সিল প্রাসাদে মনোবেদনার সময় গভীব গর্জ্জন করিবে—এমন কি, sweet reasonablenessএর দ্বাবা তোমাদের দুর্দ্দশাব করুণ মূর্ত্তি সুচিত্রিত করিয়া বিপক্ষকে তর্কযুদ্ধে হারাইতে চেষ্টা করিবে। তবে সে যদি তাহাতে পরাজয় স্বীকার না করে এবং তোমাদিগকে সেজন্য যদি স্বরাজলাভেব আকাঙ্ক্ষা সমূলে পরিত্যাগ করিতে হয়, তাহা হইলে উপায় নাই। কিন্তু চীৎকার বা বক্তৃতায় যদি স্বরাজলাভ সম্ভব হইত—sweet reasonablenessএর দ্বারা যদি আমাদের স্বার্থান্ধ শাসকগণের অন্তঃকরণে আঘাত লাগিত, তাহা হইলে বাগ্মী সুরেন্দ্রনাথ ও তার্কিক গোপালকৃষ্ণ গোখলের চেষ্টাতেই এতদিনে আমবা অন্ততঃ দুইবাব স্বরাজ লাভ করিতাম।

তৃতীয়তঃ, আমি মনে করি যে, আজকালকাব কাউন্সিলগামী Non Co-operatorগণও স্বাবলম্বনবিহীন হইয়াছেন এবং সেইজন্যই তাঁহাদের সকল আর্ত্তনাদ মরুভূমিতে ক্রন্দনের মত ফলপ্রসূ হইতেছে না। তাঁহাদের মূলনীতি উপর্য্যুপরি কাউন্সিল পরিত্যাগ ও শেষে দেশকে civil disobedienceএর জন্য প্রস্তুত করা কার্য্যে যদি তাঁহারা অবহিত হইতেন, তাহা হইলে আমার মতে তাঁহাদের দ্বারাও আদর্শ স্বরাজলাভের সম্ভাবনা না থাকিলেও, তাঁহাদের

একটা বৈশিষ্ট্য থাকিত—যে বৈশিষ্ট্যের ভিতর দিয়া পরিচালিত হইতে-হইতে বাংলার সপ্তকোটী নরনারী স্বরাজের প্রকৃত স্বরূপ কি, তাহা উপলব্ধি করিতে পারিত এবং স্বরাজ সম্বন্ধে তাঁহাদের নিজেদেরই যে সামান্য দাবী, তাহা তাঁহারা আদায় করিতে পারিতেন। তবে শুনিয়া সুখী হইয়াছি যে, আগামী কাউন্সিল নির্ব্বাচনের পর তাঁহাদের দাবী অগ্রাহ্য হইলে, তাঁহারা civil disobedience-এর জন্য দেশকে প্রস্তুত করিতে চেষ্টা করিবেন বলিয়া প্রতিশ্রুতি দিয়াছেন। তাঁহাদের সর্ব্বদাই স্মরণ রাখা উচিত যে, civil disobedience কে বাদ দিয়া তাঁহারা সকল প্রাদেশিক কাউন্সিলে এবং ভারতীয় য়্যাসেম্‌ব্লিতে majority পাইলেও, তাঁহাদের মনোবাঞ্ছা হয়তো পূর্ণ হইবে না।

চতুর্থতঃ, এদেশে সম্প্রতি আরো দুই একটী রাজনৈতিক সম্প্রদায়ের অভ্যুদয় হইয়াছে, যাঁহাদের উদ্দেশ্য স্বরাজ-সাধনা নহে—কাউন্সিল-সাধনা। তাহাদের অভিসন্ধি ইতিমধ্যেই জনসাধারণের মধ্যে প্রকাশ হইয়া পড়িয়াছে, সুতরাং তাহাদের আলোচনায় সময় ক্ষেপণ করা আবশ্যক বোধ করি না।

স্বাবলম্বনের উপর প্রতিষ্ঠিত যে সকল পন্থার বিষয় আমরা অবগত আছি, এখন তাহারই সংক্ষিপ্ত বিশ্লেষণে প্রবৃত্ত হইব। অনেকের ধারণা আছে যে, যে সকল পন্থার মূল ভিত্তি স্বাবলম্বন, তাহাদের দ্বারা বাংলা তথা ভারতের স্বরাজ লাভ অবশ্যম্ভাবী। আমি নিবেদন করিব যে, তাঁহাদের এই ধারণা নিতান্ত ভ্রমাত্মক।

প্রথমতঃ, স্বাবলম্বনের চূড়ান্ত উৎকর্ষ—Non-Violent Non-Co operation এর দ্বারা কতদূর কি সম্ভবপর দেখা যাক্। স্মরণ থাকে যেন, স্বরাজ অর্থে কোন্ আদর্শকে আমি ইতিপূর্ব্বে আপনাদের সম্মুখে উপস্থাপিত করিয়াছি। আমি বিশ্বাস করি যে, Non-violent Non-Co-operation এর দ্বারা Union Autonomy, District Autonomy, Provincial Autonomy—এমন কি, হয়তো Dominion Status বা Equal Partnership within the British Empire লাভ হইতে পারে, কিন্তু বাংলা তথা ভারতের পূর্ণ রাষ্ট্রীয় স্বাধীনতা ইহার দ্বারা কিছুতেই অর্জ্জন করা যাইবে না। কারণ যেরূপ বিস্তৃত ও ব্যাপক ভাবে ভারতের তেত্রিশ কোটি নরনারীর সেজন্য non-co-operation করা আবশ্যক, সেরূপ non-co-operation আমাদের এই রক্তমাংসের বাস্তব জীবনে একেবারেই সম্ভবপর নহে এবং কখন বা যদি বহির্ভারতের অচিন্তনীয় কোন অবস্থা পরম্পরায় অন্তর্ভারতে তাহা

সম্ভবপর হয়, তাহা হইলে প্রারম্ভ হইতে শেষ পর্য্যন্ত আসমুদ্র-হিমাচলে তাহা non-violent থাকিবে, ইহা নিখুঁৎ আকাশকুসুম। এরূপ ঘটনা সত্যই যদি কখন বহু সম্প্রদায়ের বাসভূমি এই বিশাল ভারতখণ্ডে ঘটে, তবে বুঝিতে হইবে যে, তখন আর আমাদের পূর্ণ রাষ্ট্রীয় স্বাধীনতার প্রয়োজন থাকিবে না।

দ্বিতীয়তঃ, Terrorism বা Anarchist Conspiracyর নিকট আমরা কিছু আশা করিতে পারি কিনা, তাহাও দেখাইতেছি। ইহার ভিত্তিও স্বাবলম্বনের উপর প্রতিষ্ঠিত বটে, কিন্তু ইহা নীতি বিরুদ্ধ ও কুফলপ্রদ। ইহার উপাসক যাহারা, তাহাদের অধিকাংশই শেষ পর্য্যন্ত ধর্ম্ম, নীতি ও চরিত্রে কাপুরুষ হইয়া যায়। ইহার মূলমন্ত্র গোপনে কার্য্যসিদ্ধি করা বিধায়, ইহারা মিথ্যা কথা বলিতে অভ্যাস করে এবং সর্ব্বদাই ধরা না পড়িয়া পাশ কাটাইয়া দেশ উদ্ধারের জন্য ব্যস্ত হয়। ইহাদের সংখ্যা কোন দিন কোন দেশে মুষ্টিমেয়ের অধিক হয় নাই, এদেশেও তাহার ব্যতিক্রম ঘটিয়াছে বলিয়া আমি জানি না। সংখ্যায় কম হওয়ার ইহাদের প্রবৃত্তি সদাসর্ব্বদা short cutএর অনুসন্ধান করিতে থাকে এবং short cut খুঁজিয়া না পাইলে কিম্বা নিজেদের আবিষ্কৃত কোনও short cutএ বিফলমনোরথ হইলে, ইহাদের অনেকে অল্প দিন পরে গৃহকর্ম্মে ফিরিয়া যায় এবং চুরি-ডাকাইতি ইত্যাদি সকল প্রকারের কদাচার অনুষ্ঠানে ইহারা সমাজকে পর্য্যন্ত কলুষিত করে। প্রকাশ্য পন্থার নিশ্চিত মৃত্যুর যে নির্ভীকতা ও অমিতবিক্রম, তাহা গোপন পন্থার অনিশ্চিত মৃত্যুর স্বাভাবিক দুর্ব্বলতায় ইহারা এমনভাবে নষ্ট করিয়া ফেলে যে, কিছুদিন পরে ইহারা ব্যক্তিগতভাবে citizen পদ-বাচ্যেরও উপযুক্ত থাকে না। ইহাদের স্বভাব ক্রমান্বয়ে এমনি হইয়া দাঁড়ায় যে, ইহারা যত বেশী দেশের কথা ভুলিতে থাকে এবং নিজের ভাবনায় ভাবিত হয়, ততবেশী ইহারা দেশের নেতৃবর্গের নিকট ইহাদের গোপন অজানিত ত্যাগের জন্য পুরস্কার প্রার্থনা করে এবং কোন নেতা বা নেতৃস্থানীয় ব্যক্তি যদি তাহাতে অসম্মত হন, তবে তাঁহার নিকট ডাকযোগে পিস্তলের গুলি পাঠাইতে অথবা তাহার নামে সর্ব্বৈব মিথ্যা দুর্ণাম রটাইতে ইহারা বিন্দুমাত্র লজ্জাবোধ করে না। No means is too low যাহাদের আদর্শ, তাহাদের নিকট ইহার বেশী আশা করাই অন্যায়। ইহারা দেশ উদ্ধারের নামে নিজ সহোদরের বাড়ীতে যেমন ডাকাইতি করিতে কুণ্ঠিত হয় না, তেমনি আবার ধরা পড়িলে অন্য এক সহোদরের বাড়ীতে পুনরায় ডাকাইতি করিয়া আপন পক্ষ সমর্থনের জন্য কৌন্সিল নিযুক্ত করে।

ইহাদের মধ্যে কেহ কেহ গভর্ণমেণ্টের নিকট মাস-মাহিয়ানায় গোয়ন্দাগিরি করে বা করিয়াছে বলিয়া শুনিতে পাই। এই সংবাদে অন্য কেহ আশ্চর্য্যান্বিত হইলেও আমি বিন্দুমাত্র আশ্চর্য্যান্বিত নহি। কারণ বাংলা তথা ভারতের পূর্ণ রাষ্ট্রীয় স্বাধীনতা যাহারা short cutএর দ্বারা অর্জ্জন করিতে চায় কিম্বা মুষ্টিমেয় ব্যক্তির গোপন ষড়যন্ত্রে তাহা সুসম্পন্ন হইতে পারে বিশ্বাস করিয়া যাহারা কার্য্য আরম্ভ করে, তাহাদের যে ইহাই অনিবার্য্য পরিণাম! তাহারা বোধ হয় ধারণা করিতে পাবে না যে, তাহাদের মত মুষ্টিমেয় ব্যক্তির চেষ্টায় এদেশে কখন যদি স্বরাজ সংস্থাপিত হয়, তবে তাহাকে প্রচলিত শোষণ ও পেষণ ব্যতীত অন্য কোনও নামে অভিহিত করা যাইবে না। এদেশের জনসাধারণের মধ্যে যাহা কিছু অন্যায় ও অমঙ্গল রহিয়াছে, তাহা তেমনই থাকিবে এবং মুষ্টিমেয় বাঙ্গালী বা ভারতবাসী তেত্রিশ কোটী নরনারীর জন্য স্বরাজ আনয়ন করিবে—এ দুর্ভাগ্য যেন আমাদের কাহারও কখন না হয়। তারপর, ষড়যন্ত্র করিবার বাস্তবিক অধিকারী কাহারা? মনে থাকে যেন ইহা কোন অত্যাচারী জমিদারের বিরুদ্ধে তাহারই উপদ্রুত দুই চারি জন প্রজার ষড়যন্ত্র নহে। ইহা একটা ভীষণ পরাক্রমশালী জাতির বিরুদ্ধে আর একটা অত্যন্ত দুর্ব্বল সঙ্গতিবিহীন জাতির ষড়যন্ত্র। এ ষড়যন্ত্রকে ফলপ্রদ করিতে হইলে, এদেশের ষড়যন্ত্রকারিগণের মধ্যে যে নৈতিক চরিত্র আবশ্যক, তাহা Terrorism বা Anarchist Conspiracyর মধ্যে থাকিতে পারে না। সুতরাং আমি দৃঢ়তা সহকারে বলিতে পাবি যে, বাংলা তথা ভারতের পূর্ণ রাষ্ট্রীয় স্বাধীনতা Terrorism বা Anarchist Conspiracy দ্বারা কস্মিন কালেও অর্জ্জিত হইবাব সম্ভাবনা নাই।

তৃতীয়তঃ, Civil Disobedience এর কথা। এই পন্থা ন্যায়ানুমোদিত ও আত্মনির্ভরশীল। ইহা দুই প্রকারের—Individual Civil Disobedience ও Mass Civil Disobedience. এই পন্থার গোড়ার কথা এই যে, কোন অবস্থাতেই ইহাতে বাহ্যিক শক্তি প্রয়োগের ব্যবস্থা থাকিবে না। আমার মনে হয় যে, এই Civil Disobedience এর দ্বারাও আমাদের পূর্ণ রাষ্ট্রীয় স্বাধীনতা অর্জ্জন করা সম্ভবপব নহে। ইহার দ্বারা হয়তো আমরা Equal Partnership পর্য্যন্ত আদায় করিতে পারি, কিন্তু যে আদর্শ স্বরাজের কথা আমি ইতিপূর্ব্বে উল্লেখ করিয়াছি, সে আদর্শ স্বরাজ লাভ ইহার দ্বারা হইতে পারে না। বলা বাহুল্য যে, পৃথিবীর কোনও দৈবদুর্ব্বিপাক বা আকস্মিক

ঘটনার উপর নির্ভর না করিয়াই আমি এই অভিমত প্রকাশ করিতেছি। আমি বিশ্বাস করি যে, বাংলা তথা ভারতের স্বরাজ সাধনায় কোন দৈব-দুর্ব্বিপাক বা আকস্মিক ঘটনার উপর নির্ভর করিয়া কাহারও কোন কার্য্যে হাত দেওয়া উচিত নহে। Civil disobedience-এর দ্বারা আদর্শ স্বরাজ লাভ হইতে পারে না, তাহার প্রধানতম কারণ এই যে, সে সময়ে ইংরাজ-প্রতিপালিত ভারতীয় সৈন্যগণ সে অভিযানে যোগদান করিবে বলিয়া মনে হয় না। কেবল তাহাই নহে, তাহারা নিমকহারাম হইবার ভয়ে স্বীয় আত্মীয়-কুটুম্ব ও স্বদেশীয়গণের সে অভিযানকে পণ্ড করিবার জন্য হয়ত প্রাণপণ চেষ্টা করিবে। এমন কি, আবশ্যক হইলে অথবা বিনা আবশ্যকতায় হুকুম পাইলেই হয়তো তাহারা নিজ বাসভূমে পরদেশীর মত গুলিগোলা চালাইতে কিছুমাত্র দ্বিধাবোধ করিবে না। ফলে অভিযাত্রিগণ সকলেই যে সে সময়ে বাহ্যিক শক্তি প্রতিপ্রয়োগে পরাঙ্মুখ থাকিবে, একথা কোন মতেই জোর করিয়া বলা যায় না। তখন civil disobedience আকার অনুসারে কোথাও বা riot এবং কোথাও বা revolution-এ পরিণত হইবে। তাহার কথা পরে বলিব। ইংরাজ-প্রতিপালিত ভারতীয় সৈন্যগণকে বাদ দিলেও, তাঁহাদের নিজবংশীয় যে ৭০।৮০ হাজার পদাতিক সৈন্য এদেশে বসবাস করিতেছে এবং তাঁহাদের যে জগতের মধ্যে সর্ব্বশ্রেষ্ঠ বিষ-উদ্গীরণকারী পুষ্পকরথ রহিয়াছে, তদ্দারা ভারতে আগ্নেয় কাণ্ড সৃষ্টি করিতে তাঁহাদের শেষ সময়ে বিন্দুমাত্রও দ্বিধাবোধ হইবে না। ফল, এইমাত্র যাহা বলিয়াছি, তাহাই ঘটিবে। আর একটি কারণে civil disobedience-এর দ্বারা আমাদের আদর্শ স্বরাজ লাভ হইবে না এবং সেটি এই যে, আদর্শ স্বরাজ অর্থে আমি যাহা যাহা বুঝি—আমাদের নিজেদের Army ও Navy এবং আমাদের তদুপযুক্ত জ্ঞান ও শক্তি—civil disobedience জয়যুক্ত হইলেও আমরা তৎক্ষণাৎ এদেশে এমন কোন আধার পাইব না, যাহাকে ভিত্তি করিয়া আমরা শীঘ্রমধ্যে আমাদের সেই অত্যাবশ্যক জিনিসগুলিকে রচনা করিতে পারি। বিনা রক্তপাতে civil disodedience জয়যুক্ত হইলে, ইংরাজ-রাজ এদেশ হইতে বিদায় গ্রহণ করিবেন। তাঁহাদের সহিত ভারতের সৈনিক বিভাগের বড়কর্ত্তাগণকেও সরিয়া পড়িতে হইবে। কিন্তু তারপর? কে তখন ভারতের সৈন্যাধ্যক্ষ হইবেন? তাঁহার তদনুরূপ জ্ঞান ও বহুদর্শিতা হঠাৎ কোথা হইতে আসিবে?

ইংরাজ-পরিত্যক্ত ভারতীয় সৈন্যের উপর অচিরে বিশ্বাস স্থাপন করা কোনও রাজনীতি-বিশারদের উপযুক্ত কার্য্য হইবে না ; তাহা হইলে স্বাধীন ভারতের জন্য Army এবং Navy-ই বা কোথায় পাইব ? প্রকৃতপক্ষে, কিঞ্চিৎ গভীর ভাবে চিন্তা করিলে স্পষ্টই প্রতীয়মান হইবে যে, civil disobedienc -এর লক্ষ্য প্রচলিত শাসনপ্রণালীকে সংশোধন কবা, তাহাব আমূল উচ্ছেদ সাধন করা নহে। সুতবাং বাংলা তথা ভারতের পূর্ণ রাষ্ট্রীয় স্বাধীনতা অর্জ্জন করিতে হইলে, civil disobedience-এব দ্বারাও তাহা অর্জ্জিত হইবে না।

তবে কি আমাদের কোনও উপায় নাই ? তবে কি আমাদিগকে সৃষ্টিলোপ না হওয়া পর্য্যন্ত পবপদানত থাকিতেই হইবে ? এ জগতের যে স্বাধীন দেশে আমবা যখন যাইব, সে দেশেব বালক-বালিকা তবে কি আমাদিগকে চিবদিন অঙ্গুলি দিয়া দেখাইয়া দিবে এবং বলিবে—'গ্যাখ, ওগো গ্যাখ, ভাবতবর্ষেব কয়েকটা ক্রীতদাস কেমন নির্লজ্জভাবে আমাদেব ওই Liberty Road দিয়া Equality Park-এ যাইতেছে।' ভয় নাই—দুঃখিত বা নিবাশ হইবার কোন কাবণ নাই। হে বাঙ্গালী! স্বয়ং দেশবন্ধু আপনাদিগকে যে ভাবতেব অতুলনীয় জাতীয় সম্পদ বলিয়া বর্ণনা করিয়া গিয়াছেন, তাহা কখনও মিথ্যা হইবাব নহে। বিগত ৩০।৩৫ বৎসরে বাংলাব চিন্তাধারা কোন দিকে শনৈঃ শনৈঃ প্রবাহিত হইয়াছে, তাহা তিনি নিশ্চয়ই অবগত ছিলেন। বাংলাব সেই চিন্তাধাবাব দিকে দৃষ্টি নিবদ্ধ কবিয়া, এই বঙ্গীয় প্রাদেশিক বাষ্ট্ৰীয় সম্মিলনেব সভাপতিরূপে আমাকে এ বৎসব আপনাদেব পথনির্দ্দেশ কবিতে হইবে। আপনাবা নিজগুণে আমাব উপব যে গুরুভাব অর্পণ কবিযাছেন, আমি তাহার সম্পূর্ণ অনুপযুক্ত। ধৃষ্টতা মার্জ্জনা কবিবেন, তথাপি আপনাদেব আজ্ঞা শিবোধার্য্য করিয়া আমি এই পথনির্দ্দেশ করিতেছি যে—

বাংলা তথা ভাবতেব পূর্ণ বাষ্ট্রীয় স্বাধীনতা অর্জ্জন কবিবাব একটিমাত্র প্রকৃষ্ট পন্থা বহিয়াছে এবং তাহাকে লোকে চলতি ভাষায় revolution কিংবা বিপ্লব বলে। কিন্তু revolution-এব নামে হঠাৎ উৎফুল্ল হইবাব যেমন কোন কাবণ নাই, তেমনি তাহা কাহারও হৃদয়ে ভীতি সঞ্চাবিত করুক, ইহাও আমাব উদ্দেশ্য নহে। আমি যেমন আদর্শ স্বরাজেব কথা ইতিপূর্ব্বে বলিয়াছি, তেমনি সেই স্ববাজলাভের আদর্শ-পন্থার কথাও এখানে-

উল্লেখ করিলাম। বর্ত্তমানে বা নিকট ভবিষ্যতে আমাদের কি করা উচিত এবং কি করা উচিত নয়, তাহা পরে বলিব।

Revolution-কে নানা কারণে আমি স্বরাজ লাভের আদর্শ পন্থা বলিয়া মনে করি। এখানে দুইটি কারণের উল্লেখ করিব। প্রথমতঃ, জগতের সকল স্বাধীন ও পরাধীন জাতির মধ্যে ইহার স্থান এখনও অতি-উচ্চে। বোধ হয় সর্ব্বোচ্চে বলিলেও অত্যুক্তি হইবে না। কিন্তু কেহ কেহ বলিয়াছেন, শুনিয়াছি, যে, revolution হিংসামূলক, কেননা ইহাতে রক্তপাত হয়—মানুষে মানুষে মারামারি কাটাকাটি হয়। বাংলার রাষ্ট্রীয় সম্মিলনের সভাপতিরূপে আমি আজ সবিনয়ে তাহার প্রতিবাদ করিতেছি। রক্তপাত হইলেই যে তাহা হিংসা-প্রসূত, ইতিহাস তাহার সাক্ষ্য প্রদান করে না। ল্যাটিমারের রক্তপাতে তাঁহার নিজের হিংসার কি ছিল? স্বয়ং যিশুখৃষ্টের যে রক্তপাতে তিনি পৃথিবীকে ধন্য করিয়া গিয়াছেন, সে রক্তপাতে তাঁহার নিজের বিন্দুমাত্রও হিংসার কথা কল্পনা করা যায় না। সুতরাং রক্তপাত মাত্রই হিংসামূলক নহে। তারপর, মানুষে মানুষে মারামারি কাটাকাটি হইলেই যে তাহা হিংসাপ্রসূত, তাহাই বা কেমন করিয়া বলি? কোন পাষণ্ড যদি পথিপার্শ্বে কোনও দুর্ব্বলা অবলাকে একলা পাইয়া তাহার উপর পাশবিক অত্যাচারের চেষ্টা করে এবং আমি যদি বিনা মারামারি ও কাটাকাটিতে তাহাকে সে কার্য্য হইতে নিবৃত্ত করিতে না পারি, তবে আমার সেই মারামারি ও কাটাকাটিকে কেহ কি হিংসামূলক বলিবেন? হিংসার এইরূপ কদর্থে জগতের সৎপ্রবৃত্তিসমূহের যাবতীয় উৎস অচিরে শুষ্ক ও নীরস হইয়া যাইবে। ভিতরের উদ্দেশ্যকে দূরে সরাইয়া রাখিয়া কেবল যদি আমরা বাহ্যিক ক্রিয়া-কলাপের দিকে দৃষ্টিপাত করি, তাহা হইলে পদে পদে আমরা ভ্রমে নিপতিত হইব। তাহা হইলে গেরুয়া পরিয়া ডাকাইতি করিতে গেলে কিম্বা হরিনাম করিতে করিতে কেহ অর্থলোভে মানুষ খুন করিলে, ধর্ম্মের নিকট তাহাকে পাপী এবং আইনের সম্মুখে তাহাকে দণ্ডনীয় করা যাইবে না। আমি একথা নিশ্চয়ই স্বীকার করি যে, হিংসা ভারতের প্রকৃতি-বিরুদ্ধ, কিন্তু সে কারণে revolution হিংসামূলক কে বলিল? কিম্বা তাহা ভারতের আদর্শ-বিরুদ্ধ হইবে কেন? আমি বিশ্বাস করি যে, আমার পরাধীন জন্মভূমিকে স্বাধীন করিবার আমার যদি Divine Right থাকে, তবে Revolution-এর সাহায্যে তাহা কার্য্যে

পরিণত করিবারও আমার Divine Right রহিয়াছে। আমাদের দৈনন্দিন জীবনে আমরা দিন দুই বেলা কি দেখিতেছি? প্রতিষ্ঠাবান চিকিৎসকের নিকট হইতে নূতন চিকিৎসক তাঁহার গুণের জন্য শত-সহস্র রোগী কাড়িয়া লইতেছেন—বিখ্যাত ব্যবহারজীবের সার্দ্ধ শতাব্দীর অপ্রতিহত পশার নূতন ব্যবহারজীব আসিয়া ছিন্নবিচ্ছিন্ন করিয়া দিতেছেন। কিন্তু এ সংসারে কে এমন বাতুল আছে যে সে সেজন্য তাঁহাদিগকে হিংসুক কিম্বা বিদ্বেষপরায়ণ বলিবে? যে জাতির গীতা এখনও কোরাণ-বাইবেল ও বেদ-বেদান্তের মত জগতের প্রত্যেক জ্ঞানী-গুণীর নিকট সমানভাবে সমাদৃত হইয়া আসিতেছে, তাঁহাদিগকে এ সম্বন্ধে বিস্তারিতভাবে কিছু বলিবার আবশ্যকতা দেখি না।

দ্বিতীয়তঃ, revolution-এব জন্য এদেশকে প্রস্তুত করিতে হইলে, আমাদের যে নৈতিক, মানসিক ও দৈহিক শক্তি আবশ্যক হইবে, তদ্দারা আমরা revolution-এর পবের সমূহ সমস্যা সমাধান করিতে পারিব। অন্য সমস্ত পন্থাকে যে পরিমাণে ধ্বংসমূলক বলা যায়, এই পন্থাকে তুলনায় তদপেক্ষা অনেক অধিক পবিমাণে গঠনমূলক বলিয়া স্বীকার করিতে আমবা বাধ্য। কারণ short cut-এ পৃথিবীব কোন দেশে revolution কখনও জয়যুক্ত হয নাই, এখানেও বিনা গঠনমূলক কার্য্যে তাহা হইবে না।

সুতবাং কেহ যদি জিজ্ঞাসা কবেন যে, স্বরাজ কোন্ পথে—বাংলা তথা ভারতেব পূর্ণ রাষ্ট্রীয় স্বাধীনতা অর্জ্জনেব আদর্শ পন্থা কি, তবে অবিসম্বাদিত চিত্তে বলিব—revolution-এব পথে, বিপ্লবেব পথে, তাহা ছাড়া অন্য কোন উপায়ই চিন্তা কবা যায় না।

## বাস্তব ও আদর্শে সমন্বয় আবশ্যক

আশা কবি, এই অর্ব্বাচীনেব আদর্শবাদ আপনাদিগকে অতিষ্ঠ করিয়া তুলে নাই। আদর্শ যাহা, তাহা যে অনেকেব নিকট অনেক সময় শ্রুতিকটু হয়, সে কথা আমি সবিশেষ অবগত আছি। কিন্তু আমার যে উপায়ান্তব নাই। আপনারা দয়া করিয়া আমাকে আজ যে পদে অধিষ্ঠিত করিয়াছেন, সেখান হইতে আদর্শকে সম্পূর্ণরূপে বিসর্জ্জন দিলে, এই সম্মিলন প্রাণহীন হইবে। তবে আপনারা এতক্ষণ ধরিয়া যে আদর্শবাদের কথা শুনিয়া আসিলেন, এখন হইতে আপনাদিগকে সে সম্বন্ধে আর বেশী কিছু শুনিতে হইবে না। এখন বাস্তবের কথাই আপনাদিগকে বলিব। কিন্তু আদর্শ

অপেক্ষা বাস্তব অনেক বেশী শ্রুতিকটু, সেজন্য পূর্ব্বাহ্নেই আপনাদের নিকট ক্ষমা ভিক্ষা করিতেছি।

পূর্ণ রাষ্ট্রীয় স্বাধীনতা অর্জ্জন করা যাহার আদর্শ হওয়া উচিত, সেই বাংলা তথা ভারতের বাস্তব অবস্থার কথা চিন্তা করিলে লজ্জা ও অপমানে মস্তক স্বতঃই নত হইয়া পড়ে। আদর্শ যাহার নিকট যত বেশী পরিস্ফুট, বাস্তবে তাহার অভাব দর্শনে সে তত বেশী মর্ম্মাহত হয়। কিন্তু মর্ম্মাহতই হই কিম্বা লজ্জা-অপমানই বোধ করি, আজ আপনাদিগকে এখানে কয়েকটি অপ্রিয় কথা শুনাইব। আপনাদিগের নিকট বিনীত নিবেদন, আপনারা ধৈর্য্যচ্যুত হইবেন না।

এদেশেব তথাকথিত শিক্ষিত সম্প্রদায়ের কর্ত্তব্যহীনতা হইতেই আবম্ভ কবি। তাঁহাদিগকেই আজ আমবা সম্মুখে উপস্থিত দেখিতেছি এবং তাঁহাদেব হস্তেই বাংলাব ভবিষ্যৎ এক হিসাবে গুরুতবরূপে নির্ভব করিতেছে। পৃথিবীর কোন দেশেই আদর্শ আকাশেব বারিবিন্দুর সহিত ভূখণ্ডে নিপতিত হয় না কিম্বা বৃক্ষে তাহা উৎপাদিত হইয়াছে কেহ দেখে নাই। শিক্ষায় তাহার পবিকল্পনা এবং শিক্ষাব উৎকর্ষেই তাহার পবিবর্দ্ধন। মহাত্মা রাজা রামমোহন রায় এদেশে ইংরাজী শিক্ষা প্রচলনেব জন্য যে প্রাণপণ চেষ্টা করিয়াছিলেন, তাহাব কাবণ বিপ্লবের পব ফবাসী জাতির জয়লাভে তিনি যে গভীর আনন্দলাভ করিয়াছিলেন, তাহাতে স্পষ্টই প্রতীয়মান হয়। তিনি মনে কবিয়াছিলেন যে, ভবিষ্যৎকালে তাঁহার বংশধরগণ ইংবাজী শিক্ষায় শিক্ষিত হইযা তাঁহাবই মত স্বাধীনতা-কামী হইবে। কিন্তু একদিকে তাঁহাব সে আশা যেমন ফলবতী হয নাই, অন্যদিকে তেমনি ইংবাজগণ তাহাব সম্ভাবনা আশঙ্কা করিয়া যথাসময়ে সাবধান হইয়াছিল। ফলে আজ শিক্ষিত বাঙ্গালী বলিলে একটা ঘোরতর স্বার্থপর, একান্ত অদূবদর্শী ও নিতান্ত অকর্ম্মণ্য জীবের কথা মনে পড়ে। সে যে পবাধীন, সে হযত তাহা জানে না কিম্বা সে যদি তাহা অবগত থাকে, তাহা হইলে সে তাহাকে লজ্জা বা দুঃখেব বিষয় বলিয়া মনে করে না। শুধু তাহাই নহে, তাহার পরাধীন জীবনেব সমূহ দৈন্য ও দুর্দ্দশাকে গোপন করিবার জন্য সে বড় বড় রাজ-উপাধির দ্বারা নিজের নামকে সুশোভিত করিয়া কলঙ্কিত করে এবং ইংরাজের প্রচলিত শাসনপ্রণালীর সুখ্যাতিতে চতুর্ম্মুখ ব্রহ্মাও তাহার নিকট পরাজিত হয়। রাজা রামমোহন রায়ের পর হইতে ১৮৮৪ খৃষ্টাব্দ পর্য্যন্ত যে সকল ঘটনা এদেশে ঘটিয়াছে,

এখানে তাহার উল্লেখ করিব না। কিন্তু ১৮৮৫ খৃষ্টাব্দ হইতে আজ পর্য্যন্ত এদেশের শিক্ষিত-সম্প্রদায় এদেশবাসীর আদর্শ গঠনের জন্য কি করিয়াছেন? ১৮৮৫ খৃষ্টাব্দেই বোম্বাই নগরে জাতীয় মহাসভার প্রথম অধিবেশন হইয়াছিল। বলা বাহুল্য যে, ইংলণ্ডের শাসনপ্রণালীর সহিত ভারতীয় শাসনযন্ত্রের তুলনা করিয়া, এদেশের তৎকালীন শিক্ষিত-সম্প্রদায় তাহার সমন্বয় সংস্থাপনের জন্যই জাতীয় মহাসভা প্রতিষ্ঠিত করিয়াছিলেন। কিন্তু জাতীয় মহাসভা প্রতিষ্ঠার অব্যবহিত পর হইতেই ভারতেব আইন সভায় ভারতের যে সর্ব্বনাশ সংসাধিত হইয়া আসিতেছে, তাহা ভারতের শিক্ষিত সম্প্রদায় অবগত থাকিয়াও তাহার প্রতিকারের জন্য তাঁহাদের রাষ্ট্রীয আদর্শকে প্রকাশ্যভাবে পরিবর্ত্তন করিতে একাল পর্য্যন্ত পরাঙ্মুখ রহিয়াছেন। Penal Code-এব Sedition এর ধারা, Defence of India Act, Rowlatt Act, Criminal Law Amendment Act ও Bengal Ordinance প্রভৃতি আদর্শ-ধ্বংসকাবী প্রায় সকল আইন আমাদেব জাতীয় মহাসভার পদাঙ্ক অনুসবণ করিয়াই এদেশে জন্মলাভ করিয়াছে। বলিতে লজ্জা ও দুঃখ হয় যে, তথাপি এদেশেব যাঁহাবা শিক্ষায় মৌলিক এবং নিঃসন্দেহে শীর্ষস্থানীয়, তাঁহাবাও এই ১৯২৬ খৃষ্টাব্দে আমাদেব রাষ্ট্রীয় আদর্শকে খর্ব্ব ও পঙ্গু করিবাব জন্য বদ্ধপরিকর। এই পরাধীন জাতির রাজনীতি চর্চ্চা করিতে যাঁহাদেব সম্যক ত্যাগের ক্ষমতা নাই, তাঁহারা কেন যে কিছুদিনেব জন্য বাজনীতি চর্চ্চা পরিত্যাগ করেন না, তাহা তাঁহারাই জানেন। অথবা ইহাই কি সত্য নয় যে, তাঁহাবা দেশ ও দশের নামে যাহা কিছু চালাইতেছেন, তাহা তাঁহাদের ব্যক্তিগত স্বার্থসিদ্ধি ও প্রতিষ্ঠালাভেব জন্য? কথা সত্য হইলে, এ জাতির উপর ভগবানেব আশীর্ব্বাদ বর্ষিত হইতে আবও অনেক বিলম্ব আছে।

এই বিলম্বের কথা বলিব বলিয়াই আমি এতক্ষণ আপনাদিগকে বিরক্ত করিয়া আসিলাম। আদর্শ আমাদেব যত বড, সময়ও আমাদেব তত বেশী লাগিবে। শিক্ষিত-সম্প্রদায় আমাদের পক্ষাবলম্বন করিলে কিম্বা অন্ততঃ পক্ষে নিবপেক্ষ থাকিলে, আমাদেব কোন ভাবনা ছিল না। কিন্তু ভারতেব রাজনৈতিক গগনে মহাত্মা গান্ধীব আবিভাবের পব, আমাদের তথাকথিত শিক্ষিত-সম্প্রদায় যে কারণেই হউক প্রায় সর্ব্বত্র আমাদের জাতীয় মহাসমিতি ও তদন্তর্গত প্রাদেশিক সম্মিলন ইত্যাদির ঘোরতর বিরুদ্ধাচরণ করিয়া আসিতেছেন। অবশ্য ইহা অত্যন্ত দুঃখের সংবাদ যে, তাঁহার অভ্যুদয়ের সঙ্গে

সঙ্গে ভারতের জনসাধারণের মধ্যে একটা জাগরণের ভাব পরিলক্ষিত হইয়াছে। কিন্তু সেই জাগরণ যাহাতে শনৈঃ শনৈঃ ত্যাগশীল ও মৃত্যুঞ্জয়ী হয়, তাহার গুরুভার গ্রহণ করিবে কে? আমাদের জনসাধারণ আমাদিগকে বড়জোর এক একটা বিনামূল্যের ভোট প্রদান করিতে প্রস্তুত আছে, কিন্তু মাসিক চারি আনা চাঁদা কিম্বা হাজার গজ সূতা কাটিতে তাহাদের অনেকে এখনও প্রস্তুত নহে। জেলে যাইবার কথা শুনিলে এখনো তাহাদের অনেকে ভীত হয়, নিশ্চিত মরণের কথায় তাহাদের প্রায় সকলেই রাজনীতির ত্রিসীমায় আসিতে চাহে না। তাহাদের এই mentalityর পরিবর্ত্তন করা স্বভাবতঃই সময়সাপেক্ষ, সেইজন্য শিক্ষিত-সম্প্রদায়ের শক্রতায় আরো বেশী সময় দিতে হইবে।

শিক্ষিত-সম্প্রদায় রাজনৈতিক আদর্শ সৃষ্টিতে যেমন পশ্চাৎপদ রহিয়াছেন, তেমনি সমাজের যে সকল দুর্নীতির জন্য এদেশে রাষ্ট্রীয় আদর্শ দ্রুত পরিস্ফুট হইতেছে না, তাহাদের উচ্ছেদ সাধনের জন্যও তাঁহারা কিছুমাত্র চেষ্টিত নন্। অধিকন্তু তাঁহাদের মধ্যে কেহ কেহ সেই অপচীয়মান দুর্নীতির পুনঃ প্রতিষ্ঠায় মন-প্রাণ সমর্পণ করিয়াছেন। তবে একথা খুব সত্য যে, সমাজেব সকল দুর্নীতিকে direct action-এর দ্বারা পরিবর্ত্তন করা যায় না। তাহার চেষ্টায় অধিকাংশ স্থলেই বিপরীত ফল ফলে। এদেশ যদি স্বাধীন হইত এবং এদেশে যদি আমাদের নিজেদের কোনও স্বাধীন শাসক থাকিতেন, তাহার পক্ষে সকল প্রকার সামাজিক দুর্নীতি অপনোদনের জন্য direct action লওয়া সম্ভবপর তো হইতই—অবশ্য কর্ত্তব্যও হইত। সেইজন্যই এই সেদিন স্বাধীন চীনে বহু যুগযুগান্তরের প্রায় ৪০ কোটী বেণী একদিনে কাটিয়া ফেলা সম্ভবপর হইয়াছে এবং সেই জন্যই আজ স্বাধীন তুরস্কে মুসলমান রমণীর পরদা অন্তর্হিত। দুর্ভাগ্য আমাদের, আমরা পরপদানত। আমাদের উচ্চ সভ্যতাভিমানী শাসকসম্প্রদায় বিগত ১৭০ বৎসরে আমাদের মধ্যে দুই একটি দুর্নীতি আবিষ্কার করিতে পারিয়াছেন এবং তাহাদের উচ্ছেদ সাধনও করিয়াছেন, যেমন সতীদাহ প্রথা, গঙ্গাসাগরে সন্তান নিক্ষেপ, 'age of consent' ইত্যাদি। কিন্তু আমাদের মধ্যে এখনও বহুবিধ সামাজিক দুর্নীতি বর্ত্তমান রহিয়াছে, যাহার আমূল উচ্ছেদ সাধন না করিলে ভারতের স্বরাজ-সাধনা সর্ব্বাঙ্গীন শুভফলপ্রদ হইবে না। আমাদের শাসকসম্প্রদায় নিরপেক্ষতার নামে সে-সকল বিষয়ে নিশ্চয়ই নিশ্চেষ্ট থাকিবেন। সুতরাং আমাদের শিক্ষিত-সম্প্রদায়ের

সেই সকল ব্যাপারে মুক্তপ্রাণ হওয়া ছাড়া আমাদের উপায়ান্তর নাই। এদেশের অশিক্ষিত সম্প্রদায়—পৃথিবীর সকল দেশের অশিক্ষিত সম্প্রদায় শিক্ষিত সম্প্রদায়কে সামাজিক বিষয়ে বড বেশী রকমে অনুকরণ করে। অগ্রগামী হইয়া তাহাদের সম্মুখে প্রকৃত কার্য্যের উদাহরণ উপস্থাপিত না করিলে, তাহারা তাহাদের ভ্রান্তপথ কিছুতেই পবিত্যাগ করিবে না। কিন্তু আমি পূর্ব্বেই বলিয়াছি যে, তাঁহারা এ সম্বন্ধেও ঘোরতর উদাসীন। তাঁহাদিগকে এই পথেব পথিক করিতে হইলে, জীবন্ত জাগ্রতভাবে সমাজ-সংস্কারে লাগাইতে হইলে, আবো কিছুকাল আমাদিগকে বিলম্ব কবিতে হইবে।

কারণ শিক্ষিত-সম্প্রদায়ের উদাসীনতার মূল কারণ কোথায় তাহা আবিষ্কার কবিয়া তাহাব প্রতিকাবেব চেষ্টা করা আবশ্যক। সমাজই দেশেব বাষ্ট্রীয় সম্পদ সৃষ্টি করে এবং শিক্ষিত-সম্প্রদায়ই দেশের সমাজ সৃজন করেন। আবাব শিক্ষিত সম্প্রদায়ের সেই শক্তি তাঁহাদেব শিক্ষা হইতে যেমন উদ্ভুত হয়, তেমনি তাঁহাদেব শিক্ষাব আদর্শ তাঁহাদের শাসকগণের দয়ার উপর নির্ভর করে। গভীর পরিতাপের বিষয় এই যে, গত চল্লিশ বৎসবেব রাজনৈতিক আন্দোলনে আমবা এই গোডার কথাটাকে পরিষ্কাব ভাবে কেহই ধরিতে পারি নাই। যদি বা কেহ কেহ ধবিযাছিলেন, তাঁহারা হার মানিয়া সবিয়া দাঁডাইযাছেন এবং তাঁহাদেব আদর্শেব বীভৎস ব্যভিচার দেখিযা দূর হইতে চক্ষুর্মর্দ্দন কবাই এখন তাঁহাদের সার হইয়াছে। জাতীয় মহাসমিতি কিম্বা প্রাদেশিক সম্মিলন এদেশেব শিক্ষার ভার গ্রহণ করিতে কিম্বা শিক্ষাপ্রণালী পরিবর্ত্তনের জন্য কোন দিন সবিশেষ চেষ্টা কবেন নাই। হাজার-হাজাব লক্ষ-লক্ষ কোটি-কোটি টাকা জাতীয় মহাযজ্ঞের জন্য উঠিয়াছে এবং ব্যযিতও হইয়াছে, কিন্তু এদেশেব কোমলমতি বালক-বালিকাব প্রকৃত শিক্ষার জন্য সে টাকার এক কপর্দ্দকও এ প্রদেশের কোথাও সঞ্চিত আছে বলিয়া আমি জানি না। আমরা যে মাটিতে মৃদঙ্গ গডিব বলিয়া স্থিব করিয়াছি, সেই মাটিকে দলিয়া মলিয়া মালমশলা দিয়া যত্নের সহিত প্রস্তুত না করিলে, তাহা যে অকালে অসময়ের মহাসঙ্কীর্ত্তনের দিনে ভাঙ্গিযা চুরমার হইয়া যাইবে! কিন্তু—কিন্তু আবার বলি, ইহা সময়-সাপেক্ষ।

তাবপর, আমাদের অর্থনৈতিক বাস্তব জীবনের দিকে দৃষ্টিপাত করিলে আমরা কি দেখিতে পাই? যে রাষ্ট্রীয় ও সামাজিক বাস্তব জীবনের কথা এইমাত্র বলিলাম, আমাদের অর্থনৈতিক বাস্তব জীবন অপেক্ষা অধিকতর

দুর্দ্দশাগ্রস্ত। ১৮৯৫ খৃষ্টাব্দে জাতীয় মহাসমিতির সভাপতিরূপে পুণা সহরে শ্রীযুক্ত সুরেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় মহাশয় বলিয়াছিলেন—'Upon the miserable income of Rs. 27 a year, the native of India has to pay a tax of 8 per cent, while the Englishman with an average annual income of £ 33, pays only a tax of 7½ per cent.'—অর্থাৎ আমাদের বাৎসরিক সাতাশ টাকা আয়ের উপর আমরা শতকরা আট টাকা হারে কর দিয়া থাকি, কিন্তু ইংরাজগণ তাঁহাদেব বাৎসরিক তেত্রিশ পাউণ্ড আয়ের উপর শতকরা ৭॥ পাউণ্ড কব দিয়া থাকেন। ৩০।৩১ বৎসর পূর্ব্বের কথা। ইতিমধ্যে আমাদের অনেক প্রকারের কর বৃদ্ধি হইয়াছে, যথা লবণেব শুল্ক, পোষ্টকার্ড ও খামের মূল্য, কোর্ট-ফি ও ষ্ট্যাম্পের বর্দ্ধিত হার ইত্যাদি ইত্যাদি। কিন্তু আমাদেব আয়ের পরিমাণ ত্রিশ টাকার বেশী হইয়াছে বলিয়া কাহারও মুখে আজ পর্য্যন্ত শুনি নাই। সুতবাং আমবা দিনে দিনে অর্থবলেও দরিদ্র হইতেছি। পল্লীগ্রামে কয়েকটী জিনিষ মাত্র পল্লীবাসিগণ নিজে নিজে সরবরাহ করিতে পারিলে, আমাদের কতই না সুবিধা হইত। কাপড, কেরোসিন তৈল, লবণ ও দিয়াশলাই—প্রধানতঃ এই কয়টি জিনিষেই আমাদের পল্লীবাসীর সর্ব্বনাশ হইতেছে। রাজশক্তি আমাদের হাতে না থাকায়, আমবা বিদেশী কাপড, কেরোসিন তৈল ও দিয়াশালাইর উপর যেমন উপযুক্ত কর ধার্য্য করিতে পারিতেছি না, তেমনি আমাদের পুকুরের জলে ও ধানের ক্ষেতে পর্য্যাপ্ত পরিমাণে লবণ থাকা সত্ত্বেও আমরা লিভারপুলের লবণে জীবন ধাবণ করিতে বাধ্য রহিয়াছি। আমাদের সহরের অর্থও বিদেশাগত সুখসৌন্দর্য্য ও ভোগবিলাসের সাজ-সরঞ্জামে নিঃশেষিত হইতেছে। দুই একজন ব্যতীত আমাদের কাহারও এ প্রবৃত্তি এখনো জন্মায় নাই যে, আমরা আর সকল প্রকারের আন্দোলন স্থগিত রাখিয়া, কেবল এই স্বদেশী আন্দোলনের জন্য জীবন উৎসর্গ করি। কৃষিজীবী বাঙ্গালী ও ভারতবাসী, স্বদেশী না করিলে পারিবে কেন? দেশ উদ্ধারের শত-সহস্র কার্য্যে তাহারা অর্থ কোথায় পাইবে? চাঁদা তুলিয়া কিম্বা কতকগুলি লোকের দয়া-দাক্ষিণ্যেব উপর নির্ভর করিয়া বাংলা তথা ভারতের প্রকৃত স্বরাজ-সাধনা সুদূর-পরাহত।

সুতরাং আমাদের অবস্থা ঠিক 'ঢাল নাই তলোয়ার নাই নিধিরাম সর্দ্দারে'র মত হইয়াছে। ঢাল-তলোয়ারওয়ালা নিধিরাম সাজিতে আমাদের কিছু বিলম্ব

হইবে। আমাদের মত একটা দুর্ব্বল ও সঙ্গতিবিহীন পরপদানত জাতিকে স্বাধীন করিবার জন্য ২।১০ বৎসরের বিলম্ব কোনও ভাবনা বা দুরদৃষ্টের কথা নহে। আমি যে পূর্ণ রাষ্ট্রীয় স্বাধীনতার আদর্শ আপনাদের সম্মুখে ধরিয়াছি, এই কয়েক বৎসরের জন্য সেই আদর্শ আমাদের চিন্তায় মহামহিমময় ও নিত্য-আরাধ্য থাকিলেও, আমাদিগকে কার্য্যে তাহার কথঞ্চিৎ ব্যতিক্রম করিতে হইবে। আমাদের আদর্শের সহিত আমাদের বাস্তবের এত পার্থক্য এখনও পরিলক্ষিত হয় যে, আগামী কয়েক বৎসবের জন্য এইরূপ একটা মীমাংসা করা ব্যতীত আমাদের অন্য কোনও উপায় নাই। আমি এখানে কেবল আদর্শের মীমাংসা বা সমন্বয়ের আবশ্যকতার কথা বলিলাম। আমাদের সমন্বিত আদর্শ ও বর্ত্তমান কর্ম্মপদ্ধতি কিরূপ হওয়া উচিত, তাহা পরে বলিব।

## তাহারাও সে সমন্বয়ে সহায়ক হইতে বাধ্য

কেবল আমাদিগকেই যে এক্ষণে আমাদের আদর্শকে কথঞ্চিৎ খর্ব্ব করিতে হইবে তাহা নহে, আমাদের শাসকগণও তাঁহাদেব আদর্শকে বহুল পবিমাণে সংশোধিত ও পরিবর্ত্তিত করিতে বাধ্য। আমাদের শাসকদিগের আদর্শ কি, তাহা কাহারও অবিদিত নাই। তাঁহারা মুখে এবং কাগজপত্রে যাহাই করুন না কেন, তাঁহাদের মনের কথা এই যে, তাঁহারা এদেশে বাণিজ্য করিতে আসিয়াছিলেন এবং এখনও বাণিজ্য-প্রয়াসী। তাঁহাবা তাঁহাদের শাসন-প্রণালীব মধ্যে যে steel frame রক্ষা করিতে চাহেন, তাহার মুখ্য উদ্দেশ্য বাণিজ্য ব্যতীত অন্য কিছুই হইতে পারে না, কারণ এই জমিদারী হইতে তাঁহাদের কোনও মুনফা নাই। কয়েক জন ইংরাজের এদেশে ভাল ভাল চাকরী পাইবার সুবিধা আছে সত্য, কিন্তু তাহার জন্য ইংরাজ জাতি এদেশের শাসনপ্রণালীর সহিত সবিশেষ সম্পর্কিত নহেন। এদেশে Responsible Government সংস্থাপিত হইলে অর্থাৎ প্রজাসাধারণের প্রতিনিধিগণের ভোট অনুসারে শাসনযন্ত্র পরিচালনার ব্যবস্থা করিলে, তাঁহাদের অবাধ বাণিজ্যের উপর হয়তো আমরা সঙ্গে সঙ্গে হস্তক্ষেপ করিব—ইহাই তাঁহাদের সর্ব্বপ্রধান ও সর্ব্বপ্রথম আশঙ্কা। এই মূল আশঙ্কার চতুষ্পার্শ্বে শত সহস্র রকমের উপ-আশঙ্কার সৃষ্টি হইয়াছে এবং সেইজন্য মুখে যাহাই বলুন না কেন, আমাদের শাসকগণ এখনও নিশ্চিন্ত মনে ইহা স্থির করিতে পারেন নাই যে, আমাদিগের

নিশ্চয়ই Responsible Government হওয়া উচিত। সেইজন্য তাঁহাদের সকল কার্য্যেই গত কয়েক বৎসর ধরিয়া আমি এই mentalityর যুদ্ধ পরিদর্শন করিয়া আসিতেছি।

তাবপব, তাঁহাদের শাসনযন্ত্রকে সদাসর্ব্বদা নির্ব্বিঘ্নে বাখিবার জন্য তাঁহারা চিরদিন ভারতীয় সৈন্যের উপর নির্ভর করিয়া আসিয়াছেন। তাঁহাদের শাসন-প্রণালীব মূলনীতি ন্যায় বা ধর্ম্ম নহে—শক্তি ; তবে তাহাকে যতদূব সম্ভব নানা মিথ্যা-আবরণে আবৃত করিয়া বাখা হইয়াছে। তাঁহাদেব এই শক্তি যতদিন অটুট থাকিবে, ততদিন তাঁহারা এতদ্দেশীয় শাসন-প্রণালীর গুরুতর কোনও পরিবর্ত্তন করিতে সম্মত হইবেন না। কিন্তু তাঁহাদেব এই শক্তি যে আর বেশী দিন অটুট থাকিবে না, তাহা স্থির-নিশ্চিত এবং সেই কারণে তাঁহারা আমাদের সহিত একটা মীমাংসা করিতে বাধ্য। আমার এই সিদ্ধান্ত যে কল্পনাপ্রসূত নহে, তাহা বহির্ভাবত ও অন্তর্ভারতের কতকগুলি বিষয় আলোচনা করিলে স্পষ্টই প্রতীয়মান হইবে। বহির্ভারতের কথাই আগে বলি।

প্রথমতঃ, রুশ-জাপানেব যুদ্ধেব পূর্ব্বে এসিয়া খণ্ডে ভারতের যাহারা শত্রু ছিল, এখনও তাহাদের শত্রুতাব সম্ভাবনা কমে নাই—বরং বর্দ্ধিত হইয়াছে। রুশেব ভূতপূর্ব্ব সম্রাটগণ ভারতে আসিবার জন্য যেরূপ সুযোগ অন্বেষণ করিতে কোন দিন পরাঙ্মুখ ছিলেন না, একালের সোভিয়েট যে সে আশা একেবারে রাখেন না, এমন কথা স্পর্দ্ধা কবিয়া বলা যায় না। তবে রুশের ভারত আগমন অর্থে চিরদিনই রুশ-পদাতিকের ভাবত আক্রমণ বুঝাইয়াছে। সেকালে তাহারা খাইবার ও বোলান পাশ দিয়া পাঞ্জাবে অবতীর্ণ হইলেই, তাহাদিগকে তাড়াইবার জন্য ভারতীয় অর্থে প্রতিপালিত যথেষ্ট ভারতীয় সৈন্য ভারতের দুর্গসমূহে দিবাবাত্রি জাগ্রত থাকিত। একালে তাহারা হঠাৎ ভারতের মধ্যে আসিয়া পড়িলে অন্তর্ভারতে পাছে কোনও গোলযোগ উপস্থিত হয়, সেইজন্য খাইবাব ও বোলান পাশের মধ্য দিয়া ভারতের বাহির পর্য্যন্ত রেল নির্ম্মাণ করা হইয়াছে। তাহাদিগকে ভারতের বাহিরেই বাধা প্রদান করিতে হইবে। রুশও নিশ্চেষ্ট নহে। সে তুরস্ক হইতে আরম্ভ করিয়া জাপান পর্য্যন্ত প্রায় সকল স্বাধীন জাতির সহিত গোপন সন্ধি ইত্যাদির জন্য সাধ্যমত চেষ্টা পাইতেছে। সুতরাং রুশের সহিত ভারতের যদি কখনও স্থলযুদ্ধ হয়—সে যুদ্ধ ভারতের ভিতরেই হউক কিম্বা ভারতের বাহিরেই হউক—তাহা যে পূর্ব্বের মত সহজসাধ্য হইবে না, ইহা কষ্টকল্পিত কথা নহে। অন্তর্ভারতকে

সেজন্য ইংলণ্ড সন্তুষ্ট রাখিতে বাধ্য। আবার এইজন্যই ভারতে Military Collegeএর প্রস্তাবনা।

এদিকে পূর্ব্ব এসিয়ায় জাপানের অভ্যুদয়ে আর এক ভীষণ ও গুরুতর সমস্যা উপস্থিত হইয়াছে। রুশের সহিত জাপানের যে কারণেই যুদ্ধ হউক, অনেকে মনে করিয়াছিল যে, ফলে ভারতেব দুই শত্রু আপনাআপনি কাটাকাটি করিয়া কিছুকালের জন্য হীনবল হইয়া যাইবে এবং ভারতের কণ্টকদ্বয় এইরূপে বিদূরিত হইলে ভারতের শাসক-সম্প্রদায় কয়েক যুগের জন্য নিশ্চিন্ত হইতে পারিবেন। জাপানের অভ্যুত্থানে ইংলণ্ড যে ভীত হইয়াছিলেন, ইতিহাসে তাহার নিদর্শন রহিয়াছে। তাঁহাদেব সহিত জাপানের যে Treaty হইয়াছিল এবং তাহাতে যে ভুতপূর্ব্ব জার্ম্মাণ-সম্রাট আপত্তি করিয়াছিলেন, তাহা ভুলিবার বিষয় নহে। ভৃতপূর্ব্ব কাইজার যে স্বীয় হস্তে Yellow Perılএর তৈলচিত্র অঙ্কিত করিয়াছিলেন, তাহা জাপানের প্রতিপত্তি বিস্তারে তাঁহার ঘোরতর আপত্তির পরিচায়ক। কিন্তু ইংলণ্ড নিজের নিকট-ভবিষ্যতের পথ নিষ্কণ্টক করিবার প্রবল প্রলোভন তখন সম্বরণ করিতে পারেন নাই। কাইজারও সকল কথা সম্যকরূপে উপলব্ধি করিয়া, পরে যতদূর সম্ভব জার্ম্মাণ-প্রতিভার দ্বারা জাপান-প্রতিভাকে পরিমার্জ্জিত ও উদ্ভাসিত করিয়াছিলেন। গত যুদ্ধ ১৯১৪ খৃষ্টাব্দে আরম্ভ না হইয়া যদি ১৯২১ খৃষ্টাব্দে আরম্ভ হইত, তবে পৃথিবীর ইতিহাস ও ভূগোল আজ কিরূপ আকার ধারণ করিত, তাহা এক সর্ব্বজ্ঞ ভগবানই অবগত আছেন। যাহা হউক, রুশ-জাপানের যুদ্ধের পরিণামে জাপান হীনবল হইয়াছেন প্রতিপন্ন না হইয়া, পৃথিবীর মধ্যে একটী প্রধানতম শক্তি বলিয়া সর্ব্বত্র স্বীকৃত হইয়াছেন। ইহার পর হইতেই ভারতের পূর্ব্বকথিত নূতন সমস্যা অত্যন্ত সুস্পষ্ট হইয়া উঠিয়াছে।

ইউরোপের ভূগোলে ইংলণ্ডের যেরূপ অধিষ্ঠান, এসিয়ার ভূগোলে জাপানেরও ঠিক সেইরূপ অবস্থিতি। জাপান এসিয়ার ইংলণ্ড। রাষ্ট্রীয় সুখৈশ্বর্য্যে জাপানীগণ বহুদিন নিশ্চিন্ত থাকিতে পারিলে, তাঁহাদের জনসংখ্যা বৃদ্ধি পাইবেই পাইবে। ইংলণ্ডের তাহাই হইয়াছিল। সেইজন্য ইংলণ্ড পৃথিবীর চারিদিকে সাম্রাজ্য বিস্তার করিতে বাধ্য হইয়াছিলেন। কিন্তু ইংলণ্ডের মত জাপানেরও মূল সাম্রাজ্য অত্যন্ত ক্ষুদ্র। সুতরাং লোকবৃদ্ধির সঙ্গে সঙ্গে জাপানকে সাম্রাজ্য বিস্তারের চেষ্টা করিতেই হইবে। কিন্তু এসিয়া খণ্ডে জাপানীগণের সাম্রাজ্য বিস্তারের স্থান কোথায়? ফিলিপাইন দ্বীপপুঞ্জে

যাইবার ইচ্ছা থাকিলেও সেখানে দায়িত্ব এত গুরুতর ও স্থান সঙ্কুলান হওয়া এত অসম্ভব যে, তাঁহারা সেদিকে দৃষ্টিপাত করিবেন না। চীন সাম্রাজ্যে যাইতে হইলে, জগতের প্রায় সকল পরাক্রমশালী শক্তির সহিত যুদ্ধ করিতে হইবে। রুশ-সাইবেরিয়ায় বিগত রুষ-জাপানের যুদ্ধের পর তাঁহারা কিঞ্চিৎ স্থান অধিকৃত করিয়াছেন বটে, কিন্তু তাহাও যথেষ্ট নহে এবং তাহার জলবায়ু ও অত্যধিক শীত জাপান জাতির ঠিক উপযোগী বলিয়া মনে হয় না। সুতরাং অষ্ট্রেলিয়ার অনাবিষ্কৃত ভূখণ্ড ও খনিজ ধনরত্নরাজির দিকে তাঁহাদের দৃষ্টি নিপতিত হওয়া কালে সম্ভবপর হইবে। এমন কি, তাঁহাদের দেবতা বুদ্ধদেবের জন্মভূমি ভারতখণ্ডের দিকে তাঁহারা ক্রমে দৃষ্টি সঞ্চালিত করিতে পারেন। তাঁহাদের সৈনিকগণের আকর্ষণ এদিকে হয়তো অধিকতর হইবে। অন্ততঃ পক্ষে, ইংলণ্ডের রাজনীতিবিশারদগণ যদি এই দুই সম্ভাবনা সম্বন্ধে সম্পূর্ণরূপে উদাসীন থাকেন, তাহা হইলে তাঁহাদিগকে অত্যন্ত অদূরদর্শী বলিব।

তবে সৌভাগ্যেব বিষয় এই যে, তাঁহারা বিনিদ্রিত নহেন—অত্যন্ত দৃঢ়তা সহকারে জাগ্রত। Singapur Base তাহার জলন্ত সাক্ষ্য প্রদান করিতেছে। ১৯১৩ খৃষ্টাব্দে লর্ড কারমাইকেলকে আমি এই আশঙ্কার জন্যই ডায়মণ্ডহারবার ও চাঁদপুর দুর্গদ্বয়ের মধ্যে কোনও এক স্থানে একটী নূতন দুর্গ নির্ম্মাণের সম্ভাবনাব কথা লিখিয়াছিলাম। সে লেখা নিশ্চয়ই এখনও গভর্ণমেণ্টের দপ্তরখানায় পচিতেছে। তবে বিগত ১৩।১৪ বৎসরে ব্যাপারটা পরিমার্জ্জিত হইয়া Singapur Baseএ পবিণত হইয়াছে—ইহাই তাহার পার্থক্য।

এখন, কথা এই যে, এসিয়াখণ্ডে জাপানের মত একটী নৌ-শক্তিশালী জাতির অভ্যুত্থানে ভারতীয় শাসকসম্প্রদায় নিশ্চেষ্ট থাকিতে পারেন কিনা। অষ্ট্রেলিয়া বা ভারতবর্ষ লইয়া জাপানের সহিত ইংলণ্ডের কখনও সংগ্রাম উপস্থিত হইলে, তাহা যে প্রধানতঃ নৌ-যুদ্ধ হইবে, তাহাতে কোন সন্দেহ থাকিতে পারে না। এবং এই নৌ-যুদ্ধে জাপানকে পরাজিত করিতে হইলে, ইংলণ্ড যে ভারত মহাসাগরে তাঁহার অন্ততঃ অর্দ্ধেক নৌ-শক্তি প্রেরণ করিতে বাধ্য হইবেন, তাহাও সুনিশ্চিত। কিন্তু সে সময়ে বাকী অর্দ্ধ নৌ-শক্তির দ্বারা ইংরাজদিগের নিজবাসভূমি সুসংরক্ষিত হইবে কিনা, তাহা সত্যই চিন্তার বিষয়। তদুপরি জাপানের সহিত জার্ম্মাণী ও রুশের যদি কোন গোপন সন্ধি-পত্র এখন হইতে লিখিত-পড়িত থাকে এবং সেই সময় যদি অন্তর্ভারতেও অশান্তির সূচনা দেখা যায়, তাহা হইলে ব্যাপার অত্যন্ত গুরুতর হইবে।

কিন্তু তদপেক্ষা অধিকতর কঠিন সমস্যা এই যে, ভারত-রক্ষার জন্য অতঃপর কেবল ইংরাজগণকেই প্রাণদান করিতে হইবে—ইংরাজ-ভারতে ইহা নূতন কথা। আমাদের অর্থ ও আমাদের প্রাণের বিনিময়েই তাঁহারা এতদিন আমাদিগকে পরাধীন করিয়া রাখিয়াছেন। কিন্তু ভারত-রক্ষার জন্য কোনও নৌ-যুদ্ধ উপস্থিত হইলে, British Navyতে ভারতবাসীর কোনও স্থান না থাকায়, সেই যুদ্ধে যে কেবল ইংরাজগণকেই জীবন বিসর্জ্জন দিতে হইবে—ইহা ধ্রুব নিশ্চিত। সেইজন্যই Royal Indian Navyর অনুসূচনা, কিন্তু তাহাতে দলে দলে ভারতবাসীকে গ্রহণ না করিলে কার্য্যসিদ্ধির কোন উপায় নাই। আবার ভারতবাসীকে Navyতে লইতে হইলে, তাহাদিগকে অনেক নূতন নূতন অধিকার ছাড়িয়া দিতে হইবে। তাহারা যে আর কেবল অর্থ-লোভী ভাড়াটিয়া সৈন্য থাকিতে চাহিবে না, তাহা নিঃসন্দেহ। সুতরাং আমাদের শাসকসম্প্রদায়ের সম্মুখে যে প্রশ্ন মীমাংসার জন্য মাথা তুলিয়া দাঁড়াইয়াছে, সেটী এই যে, তাঁহারা কি আমাদিগকে বিগত ১৭০ বৎসর ধরিয়া যেরূপ পরাধীন করিয়া রাখিয়াছেন সেইরূপ রাখিবেন এবং নিজ নিজ রক্তদানে ভাবতবর্ষ ইহার পর ব্রিটিশ সাম্রাজ্যভুক্ত থাকিবে, না, তাঁহারা অষ্ট্রেলিয়া, ক্যানাডা, দক্ষিণ আফ্রিকা প্রভৃতি দেশের মত আমাদিগকে স্বায়ত্ত-শাসনের দ্বারা শক্তিশালী কবিয়া আমাদের ভাবনা হইতে নিশ্চিন্ত হইবেন এবং অধিকন্তু আমাদের জনশক্তি ও ধনশক্তির উপকর্ষে ব্রিটিশ সাম্রাজ্যের স্থায়িত্ব সুদৃঢ় হইবে? আমি বিশ্বাস করি যে, এই সমস্যার প্রকৃত সমাধানের উপর ব্রিটিশ সাম্রাজ্যের ভবিষ্যৎ যেমন নির্ভর করিতেছে, তেমনি ভারতবাসীর ভবিষ্যৎও ইহার সহিত গভীরভাবে বিজড়িত। গ্ল্যাডষ্টোনের সময়ে আয়রল্যাণ্ড যে দুই আনা হোমরুলে সন্তুষ্ট হইত, তাহা যথাসময়ে তাহাদিগকে না দেওয়ায় তাহাদের mentalityর এমন পরিবর্ত্তন হইয়াছে যে, এখন তাহাদিগকে তাহার চতুর্গুণ হোমরুল দেওয়া সত্ত্বেও তাহারা অসন্তুষ্ট। ফলে ইংলণ্ডের বুকের উপর ব্রিটিশ সাম্রাজ্যের এক প্রবল শত্রু আজ মাথা তুলিয়া হুম্‌কি দিতে চাহিতেছে। ভারতের বর্ত্তমান ন্যায্য আকাঙ্ক্ষা যদি এইরূপে পদদলিত হইতে থাকে, তবে আজ ভারত যে সর্ত্তে মীমাংসা করিতে প্রস্তুত আছে, কিছুদিন পরে তাহাতে একবারেই সম্মত হইবে না। এবং ভারতের মত জনবহুল বিস্তৃত মহাদেশ যদি কখনও ব্রিটিশ সাম্রাজ্যের প্রকাশ্য শত্রু হইয়া দাঁড়ায়, তাহা হইলে ব্রিটিশ সাম্রাজ্য আর কাহাকে লইয়া

থাকিবে? কারণ অষ্ট্রেলিয়া, ক্যানাডা, দক্ষিণ আফ্রিকা ইত্যাদি দেশে nationalismএর যে আগুন জ্বলিয়াছে, তাহা যুদ্ধের পর হইতে নিজ নিজ স্বার্থসিদ্ধির জন্য কথঞ্চিৎ প্রশমিত হইলেও সম্পূর্ণরূপে নির্ব্বাপিত হয় নাই। সুতরাং এশিয়াখণ্ডের নিকট-ভবিষ্যৎ আলোচনা করিয়া স্পষ্টই প্রতীয়মান হইতেছে যে, আমাদের শাসকসম্প্রদায় আমাদের সহিত শীঘ্র মীমাংসা না করিয়া থাকিতে পারিবেন না।

দ্বিতীয়তঃ, ইউরোপ বা আমেরিকাতেই বা তাঁহাদের অবস্থা কিরূপ, তাহা বিবেচনা করা আবশ্যক। Balance of power ঠিক রাখিবার জন্য ইউরোপে গোপনে গোপনে ঘোরতর সংগ্রাম চলিতেছে। ভার্সেল্‌স্ সন্ধিপত্রকে ছিন্ন করিয়া অগ্নিতে নিক্ষেপ করিবার জন্য ইতালী প্রথম হইতেই বদ্ধপরিকর হইয়াছিলেন, ক্রমে কৃতকার্য্যও হইতেছেন। Locarno Pact ইতিমধ্যেই ইহলোক ত্যাগ করিয়াছে, কারণ হিণ্ডেন্‌বার্গ বুঝিয়াছেন যে, League of Nation-এ যোগদান করিয়া যদি সদাসর্ব্বদা সেখানে ভোটে হার মানিতে হয়, তবে সেখানে না যাওয়াই শ্রেয়স্কর। বৃদ্ধ হিণ্ডেন্‌বার্গ কাউন্সিলগামী বাঙ্গালী দেশসেবক নহেন, ইহা তাহার দুর্ভাগ্য। ফরাসী দেশের আর্থিক অবস্থা এত জটিল হইয়াছে যে, তাহার শাসনযন্ত্র কিছুদিন হইল কোনপ্রকারেই স্থায়িত্ব লাভ করিতে পারিতেছে না এবং বোধহয় প্রধানতঃ সেইজন্য, গত যুদ্ধের ফলে তাহার যে স্থায়ী লাভ হইবার সম্ভাবনা হইয়াছিল, সেগুলি ক্রমে ক্রমে তাহাকে পরিত্যাগ করিতে হইতেছে। তুরস্ক শির উন্নত করিয়া এমনভাবে দাঁড়াইয়াছেন যে, লণ্ডনের 'টাইমস্' পত্রের সাংবাদিক পর্য্যন্ত সেদিন বিলাত ফিরিতে বাধ্য হইয়াছেন। রুশ প্রায় সকল স্থান হইতে বিতাড়িত হইয়াও এখনও যে সে মরিতেছে না—অধিকন্তু জার্ম্মাণীর সহিত সেদিন সে মিত্রতা স্থাপন করিয়াছে, ইহা আশ্চর্য্যের বিষয়। জার্ম্মাণীকে সকলে মিলিয়া চারিদিকে যেমন টানাটানি করিতেছেন, তাহাতে জার্ম্মাণীর ভাগ্যদেবতা আবার তাহার উপর সুপ্রসন্ন হইয়াছেন বলিয়াই মনে হয়। মুশোলিনীর তর্জ্জনগর্জ্জন এত বাড়িয়াছে যে, তাহার পরিণাম কোথায়, এখন স্থির করা সুকঠিন। তিনি নাকি মুসলমান জগতের সহিত মিত্রতা করিবেন স্থির করিয়াছেন। যে আমেরিকার উড্রো উইলসন্ League of Nations সংস্থাপিত করিয়াছিলেন, সেই আমেরিকাই যে আজ পর্য্যন্ত Leagueএ যোগদান করিলেন না—ইহার মর্ম্ম কে বুঝিবে? মোট কথা, প্রায় সকলের মুখে যদিও মাঝে মাঝে শুনা

বায় যে, যুদ্ধ পরিত্যাগ কর এবং Army ও Navy কমাও, তথাপি কার্য্যগতিকে সকলেই কি জানি কেন তলে-তলে ও প্রকাশ্যভাবে Army এবং Navy বাড়াইতেছেন। ইউরোপের কোন এক স্থানে আর একবার যুদ্ধ বাধিলে, ইউরোপের চারিদিকে দাবানলের মত তাহা ছড়াইয়া পড়িবে। এবং এই কলিকালে যুদ্ধ অর্থে যে লোকক্ষয়ের কল্পনা করিতে হয়, তাহাতে ইংলণ্ডের আব বেশী যুদ্ধ করিবার ক্ষমতা আছে বলিয়া মনে হয় না। তৎপূর্ব্বে যদি ভারতের সহিত ইংলণ্ডের সন্ধি না হইয়া থাকে, তবে তাহার পব ভারত ও ইংলণ্ডের ইতিহাস কিরূপ হইতে পারে—সে চিত্র অঙ্কিত করিবার এখন বিশেষ কোনও আবশ্যকতা নাই। চিন্তাশীল ইংবাজগণ নিশ্চয়ই ইহা স্বীকার করিবেন যে, বহির্ভাবতের আভ্যন্তবীণ অবস্থা তাঁহাদের পক্ষে দিনে দিনে মঙ্গলজনক হইতেছে না। স্থতরাং ভাবতের সহিত শীঘ্র সন্ধি সংস্থাপিত না হইলে, তাঁহাদিগকেই যে শেষ পর্য্যন্ত অধিক ক্ষতিগ্রস্ত হইতে হইবে, তাহা স্থির-নিশ্চিত।

তৃতীয়তঃ, ইংরাজগণ যদি ভাবতের আভ্যন্তবীণ অবস্থার উপর নির্ভর করিয়া সাহসে বুক বাঁধিযা থাকেন, তবে বলিব যে, তাঁহাদের দূবদর্শিতার অভাব হইয়াছে। ভারতেব আভ্যন্তরীণ অবস্থা যত মন্দ হউক না কেন, গত কুড়ি বৎসরে ভারতের চিন্তাধাবা যে কি অভূতপূর্ব্ব ও অচিন্তনীয়রূপে পরিবর্ত্তিত হইয়াছে, তাহা তাঁহাদের স্মবণ রাখা উচিত। আমাব ছাত্রজীবনে দেখিয়াছিলাম যে, যখন শ্রীযুক্ত কৃষ্ণগোবিন্দ গুপ্ত মহাশয় অস্থায়ীভাবে বিভাগীয় কমিশনার হইয়াছিলেন, তখন কোন কোন মহকুমা ম্যাজিষ্ট্রেট আনন্দে চাঁদা তুলিয়া বাজি পোডাইয়াছিলেন এবং তাহাতে হাজাব হাজার লোক যোগদান করিয়াছিল। কিন্তু বীরভূম জেলার শ্রীযুক্ত সত্যেন্দ্রপ্রসন্ন সিংহ মহাশয় যখন সেদিন লর্ড সিংহ অফ্ রায়পুর আখ্যা প্রাপ্ত হইয়া একেবারে বিহার ও উড়িষ্যার মসনদে গিয়া বসিয়াছিলেন, তখন সে সংবাদে এদেশের কেহ আনন্দে চাঁদা তুলিয়া বাজি পোড়াইয়াছিল বলিয়া শুনি নাই। সেকালে চটি জুতা পরিয়া 'আঙ্গরাখা' গায়ে এক বিদ্যাসাগর মহাশয় বড়লাট লর্ড উইলিয়ম বেণ্টিঙ্কের ভবনে পদার্পণ করিয়াছিলেন বলিয়া বাংলার ইতিহাসে আজও সে ঘটনা সমুজ্জল রহিয়াছে. কিন্তু একালে কত লোক যে একেবারে সে সকল স্থানে পদার্পণ করিতেই নারাজ, তাহার সংবাদ সংগ্রহ করিয়া ছাপাইলে একখানি পুস্তক হইতে পারে। তখনকার দিনে কেহ গভর্ণমেণ্টের নিকট

হইতে খেতাব পাইলে, লোকে তাহাকে সম্মান ও ভক্তিশ্রদ্ধা করিত, কিন্তু আজকাল তাহাকে জনৈক অপদার্থ ব্যক্তি—এমনকি, স্থানবিশেষে গোয়েন্দা বলিয়াও সন্দেহ করিতে কুণ্ঠিত হয় না। দেশীয় রাজকর্ম্মচারিগণ ভিতরে ভিতরে পরিবর্ত্তিত হইতেছেন কিনা ঠিক করিয়া বলিতে না পারিলেও, তাঁহাদের হাইকোর্টের জজ পর্য্যন্ত যখন গোয়েন্দার হাতে অপদস্থ হইতে বাধ্য হইয়াছেন, তখন পর্দ্দার আড়ালে নিশ্চয়ই যে কিছু না কিছু ঘটিতেছে, তাহাতে সন্দেহ নাই। লর্ড রোলিনসন্ জীবিত নাই, থাকিলে তিনিই বলিতে পারিতেন কেন মহাত্মা গান্ধীকে গ্রেপ্তার করিতে এত বিলম্ব হইয়াছিল। যেদেশে একদিন দিল্লীশ্বর ও জগদীশ্বরে কোনও পার্থক্য ছিল না, সেই দেশেই বড়লাট লর্ড হার্ডিঞ্জ ও ছোটলাট স্যার এণ্ডরু ফ্রেজারের উপর কি অন্যায় অত্যাচারই না হইয়া গিয়াছে! জেল যেখানে নরক অপেক্ষা ভয়াবহ ও ঘৃণ্য ছিল, সেখানে সেই জেলই আজ সহস্র-সহস্র লোকের নিকট স্বর্গ অপেক্ষা অধিক আকর্ষণ ও সাধনার স্থল। ফাঁসির কথা শুনিলে যাহারা কাণে হাত দিত এবং ভয়ে দূরে সরিয়া গিয়া মূর্চ্ছা যাইত, তাহাদের কেহ কেহ আজ ফাঁসির হুকুম শুনিয়া ওজনে বাড়িতেছে এবং নির্ব্বিঘ্নে নাসিকা গর্জ্জন করিয়া নিদ্রাভিভূত হইতেও পারিতেছে।

বাংলা তথা ভারতের শ্রমিক সম্প্রদায়ও আর বিনিদ্র নহে। কোন শ্রেণী পায়ের নখ কাটিবে না বলিতেছে। কোন শ্রেণী বলিতেছে যে, তাহারা আর পা ধুইতে জল তুলিয়া দিবে না। আবার কেহ কেহ একথাও বলে যে, তাহাদিগকে থালাবাসন ধুইতে নাই, তামাক সাজিতে নাই কিম্বা তবিতরকারী বহিয়া লইয়া যাইতে নাই। যাহারা শত-সহস্র বৎসর দেবালয়ে প্রবেশাধিকার পায় নাই—এমন কি, প্রকাশ্য রাজপথে যাহাদের কুকুর-শৃগালের মতও পরিভ্রমণের অধিকার ছিল না, তাহারাও আজ তাহা দাবি করিয়াছে এবং কোন কোন স্থানে তাহাদের সে দাবি স্বীকৃতও হইতেছে।

ভগবানের অভিসম্পাতে এদেশে মানুষ জন্মাইয়া ছোট হয়। শত-সহস্র প্রকারে সে উন্নত হইলেও, তাহার তথাকথিত জন্মগত ক্ষুদ্রত্ব এদেশের সমাজ এখনও কিছুতেই বিস্মৃত হইতে পারে না। এদিকে যাহারা জন্মাইয়া বড়, তাহাদের সংখ্যা মুষ্টিমেয়। সুতরাং এদেশে কখনও শ্রমিক সম্প্রদায়ের প্রকৃত জাগরণ হইলে, এদেশে প্রলয় উপস্থিত হইবে। রুশের সহিত কিম্বা পৃথিবীর অন্য কোনও জাতির সহিত ভারতের শ্রমিক সম্প্রদায়ের তুলনা হয় না।

কারণ জন্মগত পার্থক্য অন্য কোন দেশে নাই। এখানকার প্রলয়, রুশের প্রলয় অপেক্ষা সহস্র গুণ অধিক নির্ম্মম হইবে। আমাদের শাসক-সম্প্রদায় এদেশের intelligensiaর সহিত মীমাংসা করিতে যত বিলম্ব করিবেন, ভারতের সেই মহা-ভয়ঙ্কর প্রলয় ততই নিকটবর্ত্তী হইতে বাধ্য। এই বিস্তৃত ভারতভূমে তখন মুষ্টিমেয় ইংরাজ কতদূব কি করিতে পারিবেন, তাহা এখনই চিন্তা করিলে স্পষ্ট বুঝিতে পারা যায়। সে সময়ে রুশ, জার্ম্মাণী ও জাপান এবং আফ্‌গানিস্থান ও তুরস্ক যে স্থির থাকিবেন, তাহারই বা নিশ্চয়তা কি আছে?

অথবা হয়তো এমনও হইতে পারে যে, এ সকলের কিছুই কোথাও ঘটিবে না। এদেশ হইতে ইতিপূর্ব্বে দুইবাব শান্তিতে ও বিনা রক্তপাতে জাতিভেদ উঠিয়া গিয়াছিল। একবার পৃথিবীর সর্ব্বশ্রেষ্ঠ মানব বুদ্ধদেবের সময় এবং আর একবার সেদিন এই নদীয়া-নবদ্বীপে শ্রীচৈতন্যের আবির্ভাবে। ইহা আমি অধিকতর সম্ভবপর বলিয়া মনে করি যে, বাংলাব অধিবাসিগণ দিনে দিনে যত বেশী স্বাধীনতাকামী হইবেন, তাঁহাদের নিকট তাঁহাদের পরাধীনতার কারণ-গুলি ক্রমে ক্রমে তত সুস্পষ্ট হইয়া উঠিবে। শেযে যখন স্বরাজ-নদীর তীরে উপস্থিত হইয়া তাঁহারা উপলব্ধি করিবেন যে, তাঁহাদের জন্মগত জাতিভেদের ধারণাকে পবিমার্জ্জিত না কবিলে তাঁহারা কিছুতেই স্ববাজ-নদী উত্তীর্ণ হইতে পারিতেছেন না, তখন এদেশে বুদ্ধ কিম্বা চৈতন্যের মত এক মহাপুরুষেব আবির্ভাব অসম্ভব নহে। তিনি স্ববাজ-নদীর তীরে দাঁড়াইয়া অঙ্গুলি সঞ্চালনে যাহা কিছু কবিতে বলিবেন, সপ্তকোটি বাঙ্গালীব নিকট তাহাই ভগবানের আদেশ বলিয়া নির্ব্বিচাবে গ্রহণীয় হইবে। বিবাহ ও পিতৃ-মাতৃ-শ্রাদ্ধ ব্যতীত প্রায় অন্য সকল ব্যাপারে জন্মগত জাতিভেদ যেমন ইতিমধ্যেই এদেশ হইতে উঠিয়া গিয়াছে, তেমনি এদেশেব জনসাধাবণ মহাপুরুষগণের বাণী আন্তবিক আগ্রহের সহিত চিবদিন শুনিয়া আসিতেছে। এসিয়াখণ্ড মহাপুরুষগণের আদি বাসস্থান এবং প্রাগৈতিহাসিক সময় হইতে ভারতবর্ষ সেই এসিয়াখণ্ডের মহা-গৌরবেব বস্তু। এদেশের লোক বিশ্বাস করে যে, জগতে গ্লানি উপস্থিত হইলে স্বয়ং ভগবান যুগে-যুগে এ সংসারে অবতাররূপে জন্মগ্রহণ করেন। ভারতের গ্লানি নিশ্চয়ই উপস্থিত হইয়াছে, সুতরাং ভারতে অবতারের আবির্ভাবেব আর বেশী বিলম্ব নাই।

তারপর, জন্মগত জাতিভেদের ধারণা পরিমার্জ্জিত হইবার সঙ্গে সঙ্গে আমাদের মধ্যে যে সামান্য-সামান্য সাম্প্রদায়িক বিরোধ কখন-কখন পরিলক্ষিত

হয়, তাহা এদেশ হইতে চিরদিনের জন্য তিরোহিত হইবে। এদেশ স্বাধীন হইলে, এই বিরোধ বহুপূর্ব্বেই মীমাংসিত হইয়া যাইত। যাহা অন্যায় তাহা হিন্দু ও মুসলমান উভয়ের নিকটেই অন্যায়। আমাদের স্বাধীন শাসনযন্ত্র সেই অন্যায়কে আইনের দ্বারা বেআইনী করিত। হিন্দুর যাহা করা উচিত নয় তাহা করিলে সে যেমন জেলে যাইত, তেমনি মুসলমানের যাহা করা অনুচিত তাহা সে করিলে সেও মার্জ্জনীয় হইত না। কিন্তু নিরপেক্ষতার বিরাট অভিনয়ে আমাদের শাসকসম্প্রদায় ব্যতিব্যস্ত রহিয়াছেন। এবং সেই অভিনয়েব অন্তরালে কোথায় যে কি ঘটিতেছে তাহা তাঁহারা দেখিয়াও দেখিতে অসমর্থ। হিন্দুর মত মুসলমানগণ শিক্ষিত হউক এবং হিন্দুর মত মুসলমানগণ বড বড় রাজকর্ম্মের অধিকারী হউক, ইহা আমার প্রাণের আকাঙ্ক্ষা। কারণ তাহারা শিক্ষিত হইলে এবং রাজকর্ম্মের ভিতরের অভিজ্ঞতা অর্জ্জন করিলে তাহারা যে হিন্দুব মত সমানভাবে আমাদের বর্ত্তমান শাসন-প্রণালীব উচ্ছেদ কামনা করিবে, তাহাতে আমার বিন্দুমাত্রও সন্দেহ নাই। এদেশে হিন্দু-স্বরাজ কিম্বা মুসলমান-স্বরাজেব স্থান নাই, কেবল এক ভারতীয় স্ববাজেরই স্থান রহিয়াছে। আমাদের শাসকসম্প্রদায় তাঁহাদের শাসন-প্রণালীকে অটুট রাখিবাব জন্য আজকাল যাহা কিছু করিতেছেন, আমি তাহার মধ্যে ভগবানের মঙ্গলহস্ত স্পষ্টই নিরীক্ষণ কবিতেছি। কাবণ তদ্দ্বারা বাংলা তথা ভারতের ভবিষ্যৎ দিনে দিনে উজ্জ্বলতর হইতেছে। বর্ত্তমানের আপাতঃ মধুবতায় ডুবিয়া গিয়া ইংবেজদিগেব মত কোনও বিশিষ্ট জাতি ভবিষ্যৎকে এইরূপে অবজ্ঞা করিয়াছিল, এমন ঘটনা পৃথিবীর ইতিহাসে বিরল—নাই বলিলেও চলে।

সেইজন্য বলিতেছিলাম যে আমাদের শাসক-সম্প্রদায়কেও শীঘ্র আমাদের শাসনপ্রণালীর পরিবর্ত্তন করিতে হইবে। আমি সত্যই বুঝিতে পারি না যে, তাঁহাবা কি জন্য আশঙ্কা করেন যে আমাদেব স্বরাজ হইলে তাঁহাদের অবাধ বাণিজ্যে আমরা সঙ্গে সঙ্গে হস্তক্ষেপ করিব। আমি বিশ্বাস করি যে, আমরা যদি আজই পূর্ণ রাষ্ট্রীয় স্বাধীনতা অর্জ্জন করি, তাহা হইলেও আমাদিগকে আগামী ৩০।৪০ বৎসব ধরিয়া বিদেশ হইতে নানা জিনিষ আমদানী করিতে হইবে। তাঁহাদের শাসনপ্রণালীকে ধন্যবাদ, সেইজন্যই আমাদের এই অবস্থা। কিন্তু তাঁহারা যদি আশা করেন যে, ৩০।৪০ বৎসর পরেও তাঁহাদের অবাধ-বাণিজ্য এদেশে অটুট থাকিবে, তবে তাঁহারা নিতান্ত ভ্রান্ত। কারণ ৩০।৪০

বৎসরের মধ্যে যদি এদেশ পূর্ণ রাষ্ট্রীয় স্বাধীনতা অর্জন না করে কিম্বা ততদিনেও যদি এদেশে Responsible Government সংস্থাপিত না হয়, তাহা হইলে তাহার পর এদেশবাসী নিশ্চয়ই বিলাতী জিনিষ ব্যবহার করা সম্পূর্ণরূপে পরিত্যাগ করিবে। অন্ততঃ পক্ষে ততদিনে ব্যবসায়ে ইংলণ্ডের এদেশ হইতে যে বিশেষ কোন লাভের সম্ভাবনা থাকিবে না, ইহা ধ্রুব নিশ্চিত। কারণ আমাদের রাষ্ট্রীয় স্বাধীনতা বা Responsible Government হইতে যত বিলম্ব হইবে, আমাদেব বংশধবগণ ইংলণ্ডের প্রতি তত বীতশ্রদ্ধ হইতে থাকিবেন এবং যে পরিমাণে তাঁহারা বীতশ্রদ্ধ হইবেন, ঠিক সেই পরিমাণেই এদেশ হইতে বিলাতি দ্রব্য ব্যবহাব উঠিয়া যাইবে। তারপর, ৩০।৪০ বৎসর পরে পৃথিবীর ইতিহাসই পবিবর্ত্তিত না হইয়া থাকিতে পারে না। ততদিন ভারত পবাধীন থাকিলে, সে সম্ভাবনা প্রবলতম বলিয়াই মনে হয়। কারণ প্রকৃতির নিয়ম অনুসারে যাহাবা উঠিয়াছে, তাহাদিগকে এইবারে পড়িত হইবে এবং যাহারা ভূপৃষ্ঠে এখনো বিলুণ্ঠিত রহিয়াছে, এবারে তাহাদেবই উঠিয়া দাঁড়াইবার পালা। সুতবাং আমাদের শাসকগণ তাঁহাদেব শাসনপ্রণালীর মূলনীতিকে শীঘ্র বহুল পবিমাণে সংশোধিত ও পরিবর্ত্তিত করিতে বাধ্য।

## আদর্শ ও বাস্তবে কিরূপ সমন্বয় হইবে

আমি আদর্শ স্বরাজ এবং সেই স্বরাজ লাভের আদর্শ পন্থাব কথা বলিযাছি। আমি আরও বলিযাছি যে, আমবা যেমন আদর্শ স্ববাজ লাভেব জন্য এখন সম্পূর্ণ প্রস্তুত নহি, তেমনি আমাদেব শাসকগণও অচিবে এদেশেব শাসন-প্রণালীব মূলনীতিকে পরিবর্ত্তন করিতে বাধ্য। নচেৎ নিকট-ভবিষ্যতে ভারত অপেক্ষা ইংলণ্ডেবই অধিক ক্ষতিব সম্ভাবনা বহিয়াছে। এখন আমাদিগকে দেখিতে হইবে—আমাদের বাস্তব জীবনের দিকে লক্ষ্য রাখিয়া আমাদের রাষ্ট্রীয় আদর্শকে আমবা কতটুকু খর্ব্ব করিতে পারি। বলা বাহুল্য যে, আমি আমাদের রাষ্ট্রীয় আদর্শকে চিরদিনের জন্য খর্ব্ব কবিতে বলিতেছি না, কেবল অস্থায়ীভাবে অল্পদিনের জন্য তাহার কিঞ্চিৎ ব্যতিক্রম করিতে বলিতেছি।

এমন একদিন ছিল যখন রাজারাণী কিম্বা সম্রাট-সম্রাজ্ঞীকে বাদ দিয়া এ পৃথিবীতে কোন শাসন-প্রণালীর কল্পনা করা যাইত না। কোথাও তাঁহারা ভগবানের প্রতিনিধি ছিলেন, আবার কোথাও তাঁহাদিগকে ঘোরতর

স্বেচ্ছাচারী দস্যু বলিয়া লোকে মনে করিত। ফলে ফরাসী দেশের শাসন-প্রণালী হইতে সম্রাট-সম্রাজ্ঞী সর্ব্বপ্রথমে বিতাড়িত হইয়াছিলেন এবং আজ রাশিয়া, জার্ম্মানী ও অষ্ট্রিয়ার সম্রাট-সম্রাজ্ঞীও সে সকল দেশের শাসনযন্ত্র হইতে অবসর গ্রহণ করিতে বাধ্য হইয়াছেন। রাশিয়ার সম্রাট-বংশের পরিণামের কথা চিন্তা করিলে হৃদয় ব্যথায় আপ্লুত হইয়া উঠে। তুরস্কের যে সম্রাট স্বয়ং মহম্মদের বংশধর ছিলেন, আজ তুরস্কের শাসন-প্রণালী হইতে বিচ্ছিন্ন হইয়া বিদেশে দিনাতিপাত করা ব্যতীত তাঁহারও কোন উপায়ান্তর নাই। আজ সমগ্র ইউরোপ-খণ্ড সম্রাট-সম্রাজ্ঞীবিহীন হইয়াছে। আমেরিকা এবং আফ্রিকাতেও আজ কোন সম্রাট-সম্রাজ্ঞী নাই। এশিয়া-খণ্ডের চীন সাম্রাজ্য হইতেও সম্রাট-সম্রাজ্ঞী তিরোহিত হইয়াছেন। সুতরাং আজ সমগ্র পৃথিবীর মাত্র দুইটী দেশে সম্রাট-সম্রাজ্ঞী বর্ত্তমান আছেন এবং তাহা ভারতবর্ষ ও জাপান। আবার জাপান এবং ভারতবর্ষের শাসন-প্রণালী বিশ্লেষণ করিয়া দেখিলে প্রতীয়মান হয় যে, জাপানেও গণতন্ত্র প্রতিষ্ঠিত রহিয়াছে, কিন্তু কেবল ভারতবর্ষে আজ পর্য্যন্ত তাহার বিশেষ কোনও লক্ষণ দেখা যায় না। পৃথিবীর যে সকল ক্ষুদ্র-ক্ষুদ্র দেশে সেদিন পর্য্যন্ত রাজা-রাণী বর্ত্তমান ছিলেন, সে সকল দেশের কোন-কোন শাসনযন্ত্র হইতে ইতিমধ্যে রাজা-রাণী অন্তর্হিত হইয়াছেন। আবার যেখানে-যেখানে রাজা-রাণী এখনও শাসন-প্রণালীর সহিত সংশ্লিষ্ট রহিয়াছেন, সেখানে সেখানে তাঁহারা জনমতের নিকট মস্তক নত করিয়া তাহাদের ভৃত্য কিম্বা কর্ম্মচারীর মতই শাসন-প্রণালীর শোভাবর্দ্ধন করিতেছেন।

মোট কথা এই যে, পৃথিবীর সকল শাসনযন্ত্রই আজ জনমতের নিকট মস্তক অবনত করিতে বাধ্য হইতেছে, কিন্তু Republic ও Monarchyর মধ্যে আদর্শে কোন্‌টি উৎকৃষ্টতর, আজও তাহার শেষ মীমাংসা হয় নাই। আমার মনে হয় যে, ইংলণ্ডের বর্ত্তমান শাসন-প্রণালী যতদিন অকর্ম্মণ্য বলিয়া প্রতিপন্ন না হইতেছে, ততদিন তাহার কোনও শেষ মীমাংসা হইবে না। কারণ ইংলণ্ডের শাসন-প্রণালীতে জনমতের প্রাধান্য যেমন উত্তরোত্তর বৃদ্ধি পাইতেছে, তেমনি Monarchyও সে দেশে একেবারে বিলুপ্ত হয় নাই। ইংলণ্ডের শাসন-প্রণালীর প্রধান বৈশিষ্ট্য এই যে, সে দেশের রাজা সে দেশের প্রজার শাসক নহেন—তিনি তাহাদের ভৃত্য। ইংরাজ জাতির উপর কোন কর ধার্য্য করিবার তাঁহার ব্যক্তিগত কোন ক্ষমতা নাই—এমন কি, ধর্ম্ম সম্বন্ধেও তাঁহার

কোনও স্বাধীন অভিমত তিনি হৃদয়ে পোষণ করিতে পারেন না। তাঁহাকে চিরদিন ইংলণ্ডের যে State Religion বা সরকারী ধর্ম্ম আছে, সেই ধর্ম্মের উপাসক থাকিতে হয়। কখনও তিনি Piotestant ধর্ম্ম পরিত্যাগ করিয়া Roman Catholic হইতে চাহিলে কিম্বা অন্য কোন ধর্ম্মমত গ্রহণ করিলে, তাঁহাকে ইংলণ্ডের সিংহাসন পরিত্যাগ করিতে হইবে। তিনি ইংলণ্ডের প্রজা সাধারণের ভোটের দ্বাবা বৎসরে ৪০।৪৫ হাজার পাউণ্ড কিম্বা ৬।৭ লক্ষ টাকা সাহায্য পাইয়া থাকেন। ইংলণ্ডের প্রধান মন্ত্রীর ইঙ্গিত অনুসারে তাঁহাকে রাজকার্য্য চালাইতে হয়। দুই জনে মতভেদ হইলে, প্রধান মন্ত্রীর মতই শেষ পর্য্যন্ত বলবৎ থাকে। তাহাতে তিনি ক্ষুব্ধ হইয়া ইংলণ্ডেব রাজ-কার্য্যে কোনও প্রকাবে প্রতিবন্ধকতা করিলে, ব্রিটিশ পার্লিয়ামেণ্ট তাঁহার উল্লিখিত বাৎসরিক সাহায্য বন্ধ করিয়া দিতে পারেন। শুধু তাহাই নহে, যুদ্ধ-ঘোষণায় ও শান্তিস্থাপনে তাঁহার নাম ব্যবহৃত হইয়া থাকে বটে, কিন্তু প্রকৃতপক্ষে সে সমূহ ব্যাপাবেও প্রধান মন্ত্রী তাঁহার উপবে! ইংলণ্ডের যে প্রধান সৈন্যাধ্যক্ষ এবং নৌ-সেনাপতি বহিয়াছেন, তাঁহারাও তাঁহাব একার হুকুম মত কার্য্য কবিতে বাধ্য নহেন। ইংলণ্ডেব প্রজাসাধাবণের উপর যখন যে কর ধার্য্যের কথা উঠে, তাহাদেব প্রতিনিধিগণই সে দেশের পার্লিয়ামেণ্টে তাহাব মীমাংসা করেন। সে দেশের শিক্ষা ও স্বায়ত্তশাসন, পুলিশ ও বাজস্ব বিভাগ, Army ও Navy প্রভৃতি সকল বিষয়েই শেষ মালিক সে দেশেব আইন-সভা। সে দেশেব বাজা কিম্বা কোন বাজ-প্রতিনিধি দেশের আইন সভার কোনও সিদ্ধান্তেব উপব কোন প্রকাবে হস্তক্ষেপ কবিতে পাবেন না।

আমাদেব পূর্ণ রাষ্ট্রীয় স্বাধীনতার সময় আমবাও যে সেই ধবণেব শাসন-প্রণালী প্রচলন কবিব, সে সম্বন্ধে আমার কোনও সন্দেহ নাই। হয়তো আমাদের কোন State Religion এবং রাজা কিম্বা সম্রাট থাকিবে না। আমাদের শিক্ষার আদর্শ বিভিন্ন বিষয়ে নিশ্চয়ই যেমন বিভিন্ন হইবে, তেমনি আমাদেব শাসনযন্ত্র পরিচালনার ভার অনেকাংশে পঞ্চায়েতগণ গ্রহণ করিবেন। কিন্তু মোটের উপব, স্বাধীন ভারতেব শাসন-প্রণালী যে ইংবাজ শাসন-প্রণালীর অনুকরণে সুগঠিত হইবে, সে সম্বন্ধে কাহারো কোন সন্দেহ থাকিতে পারে না। সুতরাং আমাদের এখন সেই অধিকারগুলি বিশেষ আবশ্যক, যাহার দ্বারা নিকট ভবিষ্যতে ইংলণ্ডের অনুকরণে আমাদের শাসনযন্ত্রকে আমরা গড়িয়া তুলিতে পারি।

সেই অধিকারগুলির সমষ্টিকে বিভিন্ন লোকে বিভিন্ন নামে অভিহিত করিয়াছেন। কেহ তাহাকে Provincial Autonomy বলিয়াছেন, কেহ বা Equal Partnership এবং কেহ বা তাহাকে Dominion Status বলিয়াও বর্ণনা করিতে কুণ্ঠিত হন্ নাই। অন্যদিকে political catch phrase-এর অনেক রকম অর্থ হয় বলিয়া লর্ড বার্কেনহেড, লর্ড রেডিং ও স্যার হিউ ষ্টিফেনসন প্রভৃতি আপত্তি তুলিয়াছেন এবং স্যার ফ্রেডারিক্ হোয়াইট তাহা প্রতিপন্ন করিবার জন্য একখানি এত বড় পুস্তক রচনা করিয়া তাহা ভারত গভর্ণমেণ্টের খরচায় ছাপাইয়াছেন। ভক্তিভাজন দেশবন্ধু দাশ মহাশয় এইরূপ আপত্তির কথা নিশ্চয়ই জানিতেন, সেইজন্য বোধ হয় তিনি ফরিদপুরে সাধারণ ভাষাতেই এ সম্বন্ধে তাঁহার মনোভাব ব্যক্ত করিয়াছিলেন। ভারতীয় আইন সভা ও জাতীয় মহাসমিতির এ সম্বন্ধে অভিমত কি, তাহাও পরে-পরে প্রকাশিত হইয়াছে, কিন্তু সেই অভিমত সম্বন্ধেও কেহ কেহ বলিতেছেন যে, তাহা খুব সুস্পষ্ট ও পরিষ্কার নহে। আমি সেইজন্য স্থির করিয়াছি যে, আপনাদের অনুমতি লইয়া আমি এইখানে সে সম্বন্ধে আমার অভিমত কি, তাহা যতদূর পারি সুস্পষ্ট ও পরিষ্কার করিয়া বলিব। আপনাদের বহুমূল্য সময় নষ্ট করিতেছি, সেজন্য আপনারা আমাকে নিজগুণে ক্ষমা করিবেন।

মনে থাকে যেন, আমি এখানে যাহা সুস্পষ্ট ও পরিষ্কার করিয়া বলিয়া যাইতেছি, তাহা আমাদের নিজেদের আদর্শ ও বাস্তবে সমন্বয় সংস্থাপনের জন্য—অন্য কাহারও সহিত মীমাংসার কথা তুলিবার জন্য নহে। আমি মনে করি যে, আমাদের আদর্শ ও বাস্তবে আমরা যতদিন সমন্বয় সংস্থাপন না করিব, ততদিন আমাদের কর্ম্মপদ্ধতি অনিশ্চিত থাকিবে, এবং যতদিন আমাদের কর্ম্মপদ্ধতি অনিশ্চিত থাকিবে ততদিন যতই আমরা কাগজে মরি এবং কলমে কাঁদি না কেন, আমরা যে তিমিরে সেই তিমিরেই থাকিব।

পূর্ণ রাষ্ট্রীয় স্বাধীনতার আদর্শকে কার্য্যে পরিণত করিবার আমাদের এখনি কোন শক্তি না থাকায়, আমাদিগকে কিছুদিনের জন্য তাহা স্থগিত রাখিতে হইবে। তবে আমি একথা বলিতেছি না যে, সেজন্য আমাদের শিক্ষা, সাহিত্য, কথকতা ও যাত্রাদিতে সেই আদর্শের উৎকর্ষ সাধনে আমরা নিশ্চেষ্ট থাকিব। কংগ্রেসের মূলনীতিতে কিন্তু এখন তাহার স্থান হওয়া উচিত নহে, কারণ কেবল নিষ্ফল বাহ্যাড়ম্বরে জগতের নিকট কংগ্রেসের আত্মসম্মানের লাঘব হইবে। আমাদের এখন Revolution করিবার ক্ষমতা নাই; থাকিলেও

তাহাকে জয়যুক্ত করিবার সম্ভাবনা অত্যন্ত অল্প। সেইজন্যই কংগ্রেসের মূলনীতিতে এখন তাহার স্থান হইবে না। যদি কখন এদেশের লোক Revolution করিবার ক্ষমতা অর্জ্জন করে, তবে সেই দণ্ডেই কংগ্রেসের মূল-নীতিতে পূর্ণ রাষ্ট্রীয় স্বাধীনতার আদর্শ স্থান পাইবে। তবে প্রকৃষ্ট সময় উপস্থিত না হওয়া পর্য্যন্ত আমাদের কোনও গোপন কর্ম্মপদ্ধতি থাকিবে না। প্রত্যেক কংগ্রেস ও প্রত্যেক প্রাদেশিক সম্মিলনে এইভাবে সকল কথা পরিষ্কার করিয়া খুলিয়া বলিলে, একদিকে যেমন আদর্শের উৎকর্ষ সাধন হইতে থাকিবে, অন্যদিকে তেমনি বাস্তবকে মিথ্যার আবরণে ঢাকিয়া আমরা আত্ম-প্রতারণায় কখনও প্রতারিত হইব না।

আমি সত্যই বুঝিতে পারি না, আমাদের শাসক-সম্প্রদায় এজন্য কেন দুঃখিত এবং বিচলিত হ'ন্। হয় তাঁহারা তাঁহাদের লিখিত প্রতিশ্রুতি অনুসারে যবে হউক একদিন Responsible Government দিবেন, নচেৎ দিবেন না। যদি তাঁহারা আমাদিগকে Responsible Government দেন, তাহা হইলে তাহার পরদিন হইতেই আমরা পূর্ণ রাষ্ট্রীয় স্বাধীনতার অধিকারী হইলেও তাঁহাদের বিশেষ কোনও ক্ষতি-বৃদ্ধি হইবে না। আর তাঁহারা যদি আমাদিগকে কখনও Responsible Government দিবেন না বলিয়া স্থির করিয়া থাকেন, তাহা হইলে আজ হউক কাল হউক এদেশে Revolution অবশ্যম্ভাবী। কারণ বিধির বিধানে একথা কখনও লেখা নাই যে, এই তেত্রিশ কোটী নরনারী চিরদিনই ইংরাজের পদানত থাকিবে। সুতরাং আমি প্রকৃতই বুঝিতে পারি না যে, আমাদের শাসক-সম্প্রদায় আমাদের স্পষ্ট কথায় কেন কষ্ট বোধ করেন।

যাহা হউক, আমরা অপারগ বলিয়া এখন কিছুদিনের জন্য ইংলণ্ডের রাজার অধীনে থাকিতে আমাদিগকে স্বীকৃত হইতে হইবে এবং ইংলণ্ডের প্রজাগণ ইংলণ্ডের রাজার অধীনে থাকিয়া আজ যে সকল রাষ্ট্রীয় ক্ষমতায় ক্ষমতাশালী, আমরাও এখন সেই রাজার অধীনে অধীনতা স্বীকার করিয়া সেই সকল অধিকারের অধিকারী হইবার জন্য প্রাণপণ চেষ্টা করিব। ইহাই এখন আমাদের জাতীয় মহাসমিতির আদর্শ হওয়া উচিত। ইহা যেমন একদিকে ন্যায় ও ধর্ম্মানুমোদিত, তেমনি অন্যদিকে আমি বিশ্বাস করি যে, অদূর ভবিষ্যতে এই অধিকার অর্জ্জন করিবার মত আমাদের যথেষ্ট ক্ষমতা রহিয়াছে। তাহার আলোচনা বিস্তারিত ভাবে পরে করিব। এখন, ইংলণ্ডের রাজা যে তাঁহার

প্রজা-সম্প্রদায়ের ভৃত্য, তাহা আমি ইতিপূর্ব্বেই আপনাদিগকে বলিয়াছি। পার্লিয়ামেণ্টের সভ্যগণের বিনানুমতিতে তিনি কোনও আইন প্রণয়ন কিম্বা কর ধার্য্য করিতে পারেন না। তাঁহার বিশাল সাম্রাজ্য হইতে যে বিপুল অর্থাগম হয়, তাহার একটি কপর্দ্দকও নিজ খরচের জন্য গ্রহণ করিবাব তাঁহার ব্যক্তিগত কোনও অধিকার নাই। তিনি ইংলণ্ডের Constitutional Figurehead—তাঁহাব ভিতব দিয়াই ইংলণ্ডেব জনমত অভিব্যক্ত হয়। আমাদেব সম্রাট যিনি, তিনিই ইংলণ্ডের রাজা, কিন্তু তিনি এদেশে বসবাস করিয়া এদেশের রাজকার্য্য পরিচালনা কবেন না। এদেশে তাঁহাব প্রতিনিধি আছেন। তাঁহারা যদি এদেশবাসীর Constitutional Figurehead হ'ন্—তাঁহাদেব ভিতর দিয়াই যদি এদেশেব জনমত অভিব্যক্ত হয়, তাহা হইলে তাহার বিরুদ্ধে এক পরাধীনতাব আপত্তি ছাড়া আব কোনও আপত্তি থাকিতে পাবে না। কিন্তু আমি পূর্ব্বেই দেখাইয়াছি যে, সে আপত্তি উত্থাপন কবিবাব মত আমাদেব এখনও উপযুক্ত শক্তি অর্জ্জিত হয় নাই। সুতবাং ইহাকেই এখন আমবা আমাদেব রাষ্ট্রীয় আদর্শ বলিয়া গ্রহণ কবিব এবং যাহাতে এই আদর্শ বাংলা তথা ভারতবর্ষেব প্রত্যেক নবনারীর নিকট সুস্পষ্টভাবে প্রচারিত হয়, তাহার জন্য আমাদিগকে দৃঢ়প্রতিজ্ঞ হইতে হইবে। আমি মনে কবি যে, আমাদেব আদর্শ ও বাস্তবকে এখনকার মত এইরূপে সমন্বিত করিলে আমরা কোনও দোষে দূষণীয় হইব না।

কিন্তু আমাদেব শাসক-সম্প্রদায় এবং তাঁহাদের মালিক ইংরাজ জাতি আমাদিগকে আমাদেব এই সমন্বিত আদর্শের উৎকর্ষ সাধনে আন্তরিক সাহায্য করিবেন কি না, তাঁহারাই বলিতে পাবেন। এ সম্বন্ধে তাঁহাদের প্রকৃত অভিমত কি, তাহা তাঁহারা কখনও প্রকাশ কবিয়া বলিয়াছেন বলিয়া আমি বিশ্বাস করি না। তবে এ সম্বন্ধে তাঁহাদের নামে সচরাচর যে সকল অভিমত মাঝে মাঝে প্রকাশিত হয়, তাহার আলোচনা হওয়া আবশ্যক।

প্রথমতঃ, তাঁহারা না কি বলেন যে, আমাদের ভোটদাতাগণ এখনও সম্পূর্ণরূপে পারদর্শিতা লাভ করেন নাই, সুতরাং আমাদের তাড়াতাড়ি করা উচিত নয়। ইহার যে ঠিক অর্থ কি, তাহা আমি আমার স্থূল বুদ্ধিতে পরিষ্কার ভাবে হৃদয়ঙ্গম করিতে পারি নাই। ইহার অর্থ যদি এই হয় যে, সমগ্র ভারতের সকল ভোটদাতা কিম্বা অধিকাংশ ভোটদাতা এখনও এ

সম্বন্ধে সুস্পষ্টরূপে কোনও মত প্রকাশ করেন নাই, তাহা হইলে ইহার যে একটা অর্থ আছে তাহা উপলব্ধি করা যায় এবং বোধ হয় আগামী নির্ব্বাচনের পর আমাদের গভর্ণমেণ্টের সে সম্বন্ধে আর কোনও সন্দেহই থাকিবে না। কিন্তু ইহার অর্থ যদি এই হয় যে, এদেশেব ভোটদাতাগণ এখনো তাঁহাদের ভোটের মূল্য কি সম্যকরূপে হৃদয়ঙ্গম করেন নাই, তাহা হইলে বলিতে হইবে যে, আমাদের শাসকগণ আমাদিগকে বিপ্লবের জন্য আহ্বান করিতেছেন। কারণ ভোটের মূল্য কি তাহা জানিতে পারিলে অর্থাৎ ভোট অনুসারে কার্য্য না হইলে ভোটদাতাকে সেজন্য যে জীবন পর্য্যন্ত বিসর্জ্জন দিতে হয়, তাহা ভোটদাতাগণ সম্যকরূপে উপলব্ধি করিতে পারিলে, এদেশে বিপ্লব ছয় মাসে সম্ভবপব হইবে। জানি না, আমাদের শাসকগণ সেই উদ্দেশ্যেই এদেশের ভোটদাতাগণের অনভিজ্ঞতার কথা বলেন কি না। অবশ্য যে জাতি কয়েক শতাব্দীর ত্যাগ ও জীবন বিসর্জ্জনেব ভিতর দিয়াই তাঁহাদের শাসন-প্রণালীকে বর্ত্তমান আকারে দাঁড় করাইতে পারিয়াছেন, সে জাতির পক্ষে এইরূপ একটা কিছু আশা করা একেবারে অসম্ভব নহে। কিন্তু তাঁহাদেব মনে রাখা উচিত যে, এদেশ সেজন্য যেদিন প্রস্তুত হইবে, সেই দিনই ব্রিটিশ সাম্রাজ্যের অধঃপতন অবশ্যম্ভাবী। তাঁহারা স্বেচ্ছায় স্বতঃপ্রবৃত্ত হইয়া এদেশবাসীকে সেজন্য প্ররোচিত করিলে, তাঁহারাই তাহার ফলভোগী হইবেন। তবে একথা আমি দৃঢতার সহিত বলিতেছি যে, ভোট পরিচালনা অর্থে যদি নিজ-নিজ স্বার্থ রক্ষা করা বুঝিতে হয়, তাহা হইলে অন্য কোনও জাতি অপেক্ষা এই জাতি সে বিষয়ে কম পারদর্শী নহে। যত দিন যাইবে, গভর্ণমেণ্ট ততই বুঝিতে পারিবেন যে, এদেশের ভোটদাতাগণকে মূর্খ মনে করিয়া তাঁহারা ভুল করিয়াছেন। লেখাপড়া না জানিলেই লোকে মূর্খ হয় না। বিশেষতঃ, যাহারা স্ত্রী-পুত্র-পরিবার লইয়া সৃষ্টির প্রারম্ভ হইতে আজ পর্য্যন্ত বিনা লেখাপড়ায় নির্ব্বিঘ্নে জীবনযাত্রা নির্ব্বাহ করিয়া আসিতেছে, তাহাদিগকে কেবল মূর্খেরাই মূর্খ বলিয়া থাকে। তাহারা সুখনিদ্রায় নিদ্রিত থাকিতে থাকিতে হঠাৎ একদিন নিদ্রা-ভঙ্গের পর যদি দেখিতে পায় যে, তাহাদের তাসের ঘর ভাঙ্গিয়া চুরমার হইয়া গিয়াছে, তখন যেন তাহারা কেবল তাহাদের অদৃষ্টকেই দোষ দেয়।

দ্বিতীয়তঃ, আমাদের শাসকগণ নাকি জিজ্ঞাসা করেন যে, আমাদের এখনকার দাবি ফলবতী হইলে, আমরা নিকট-ভবিষ্যতে যে আর কোনও দাবি করিব না তাহার নিদর্শন কোথায়? তাঁহারা নাকি ভয় করেন যে, আমাদের

জাতীয় মহাসমিতি এবং মহাত্মা গান্ধী নিকট-ভবিষ্যতে যে আবার নূতন কিছু কবিবেন না, তাহা কে বলিল ? সেইজন্য নাকি তাঁহারা স্থির করিয়াছেন যে, যতদিন না জাতীয় মহাসমিতি এবং মহাত্মা গান্ধীর অনুচরবর্গের মধ্যে ছত্রভঙ্গের ভাব পরিলক্ষিত হয়, ততদিন তাঁহারা বেগুলেশন ও অডিন্যান্সের দ্বারা এদেশকে সুশাসনে রক্ষা কবিবেন। নেড়া যেমন একবাবেব বেশী বেলতলায় যায় না, তেমনি সিঁদুরে মেঘ দেখিয়া ঘর-পোড়া গরুও ভয় পায়। গতবারে এদেশের কত বড বড রাজনীতি-বিশাবদ প্রতিশ্রুতি দিয়াছিলেন যে, শাসন-সংস্কারকে তাঁহারা দশ বৎসবেব জন্য নিশ্চিন্ত কবিয়া দিবেন, কিন্তু ইতিহাস অবগত আছে যে, তাঁহারা তাঁহাদের সেই প্রতিশ্রুতি রক্ষা করিতে পাবেন নাই। শুধু তাহাই নহে, দ্বিতীয় কাউন্সিল নির্ব্বাচনের শেষে দেখা গিয়াছে যে, তাঁহাদের মধ্যে যাঁহারা শীর্ষস্থানীয়, তাহাদেব কেহ কেহ আমাদের তথাকথিত সংস্কৃত শাসনযন্ত্রের মধ্যে স্থান লাভ কবিতেই অপারগ হইযাছেন। সুতবাং আমাদেব শাসকগণ এবাবে যে কথঞ্চিৎ দৃঢতা অবলম্বন করিবেন, তাহা স্বাভাবিক। কিন্তু এই দৃঢতার অভিনযে তাঁহারা যে তাহাদেবই সর্ব্বনাশ করিতেছেন, তাহা নিশ্চয়ই তাহাবা অনুভব কবিতে পারিতেছেন না।

আমাদের এখনকাব দাবি কি ?—না, আমাদের প্রচলিত শাসনযন্ত্রকে এমনভাবে সুসংস্কৃত কবা হউক, যেন তাহা আমাদের আদর্শ স্বরাজলাভেব প্রতিবন্ধক না হইয়া সহায়ক হয়। ভারতীয় শাসন-সংস্কার আইনে যে জাতি গঠনেব সেরূপ কোন সুবিধা নাই, তাহা পূর্ব্বে অনেকে না জানিলেও এখন সকলের বোধগম্য হইয়াছে। স্বয়ং মহাত্মা গান্ধী এই শাসন-সংস্কাবকে গ্রহণ করাইবার জন্য অমৃতসহবে কি চেষ্টা পাইয়াছিলেন তাহা যেমন কাহারও অবিদিত নাই, তেমনি এখন তিনি সে সম্বন্ধে কি অভিমত পোষণ করেন তাহাও আমবা অবগত আছি। আমাদেব শাসকগণের স্মরণ রাখা উচিত যে, ভারতীয় শাসন সংস্কার আইনকে আমাদের জাতি গঠনের সহায়করূপে যতদিন না আমরা পাইতেছি, ততদিন আমরা তাহাব বিরুদ্ধে আন্দোলন করিবই করিব। রেগুলেশন ও অর্ডিন্যান্স মাঝে মাঝে সে আন্দোলনকে লোকচক্ষুর সম্মুখে কথঞ্চিৎ প্রশমিত কবিতে পারে, কিন্তু যতদিন না ভারতবাসী জাতিগঠনের পূর্ণ অধিকার লাভ করিতেছে, ততদিন লোকচক্ষুর অন্তরালে হইলেও তাহাদের সে আকাঙ্ক্ষা ধ্রুবতারার মতই তাহাদের হৃদয়াকাশে বিরাজিত থাকিবে। কারণ জন্মই যেমন মৃত্যুর বিজ্ঞাপন, তেমনি পরাধীনতার

অনুভূতিই স্বাধীনতার অগ্রদূত। পৃথিবীর বর্ত্তমান অবস্থায় তেত্রিশ কোটী নবনারীর হৃদয় হইতে সে অনুভূতিকে কিছুতেই লুকাইয়া রাখা যাইবে না। রেগুলেশন ও অর্ডিন্যান্সের দ্বারা তাহার জন্য যতই চেষ্টার আধিক্য দেখা যাইবে, ততই তাহা প্রভাত-তপনের মত সমুজ্জ্বল হইয়া রাত্রির অন্ধকার বিদূরিত করিবে। সুতরাং নিকট-ভবিষ্যতের সকল আশঙ্কাকে দূরীভূত করিতে হইলে, আমাদের শাসনযন্ত্রকে এমনভাবে পরিবর্ত্তিত করিতে হইবে যে, তাহা যে আমাদের জাতীয় জীবন সংগঠনের সহায়ক, তাহা যেন অত্যন্ত সুস্পষ্ট ভাবেই উপলব্ধি করিতে পারা যায়। ভারত জাগিয়াছে, তাহাকে নিদ্রাভিভূত করিবার প্রয়াস বৃথা। সে প্রয়াসে সে দিনে-দিনে ব্রিটিশ সাম্রাজ্যের শত্রু না হইয়া থাকিতে পারে না। তাহাই প্রকৃতির নিয়ম।

## আমাদের কর্ম্মপদ্ধতি কিরূপ হওয়া উচিত

সে যাহা হউক, আমাদের সমন্বিত রাষ্ট্রীয় আদর্শকে বাস্তবে পরিণত করিতে হইলে, আমাদের কর্ম্মপদ্ধতি কিরূপ হওয়া উচিত, তাহাই এখন আপনাদের সম্মুখে আলোচনা করিব। কংগ্রেস হইতে আমাদের জন্য যে কর্ম্মপদ্ধতি প্রস্তুত হইয়াছে, তাহা আমি দেখিয়াছি এবং তাহার সহিত আমার বিশেষ কোন মতভেদ নাই। তবে আমাদের কর্ম্মপদ্ধতি অনেক সময় কর্ম্মপদ্ধতিতেই আবদ্ধ থাকে—কাজে-কর্ম্মে তাহার কিছু দেখিতে পাওয়া যায় না। সেইজন্য আমাদের কর্ম্মপদ্ধতি কিরূপ হওয়া উচিত, সে সম্বন্ধে ব্যক্তিগতভাবে আমি আপনাদিগকে দুই-চারিটা কথা নিবেদন করিব। বলা নিষ্প্রয়োজন যে, আপনারা কেহই আমার এই ব্যক্তিগত অভিমত গ্রহণ করিতে একেবারেই বাধ্য নহেন।

আমি মনে করি যে, আমাদিগকে সর্ব্বপ্রথমে এদেশের জনসাধারণের মধ্যে আমাদের রাষ্ট্রীয় আদর্শের উপযোগী এক বিরাট mentality সৃষ্টি করিতে হইবে। কারণ মানুষকে কোন কাজ করিতে বলিলেই, সে তৎক্ষণাৎ সেই কার্য্য সুসম্পাদন করিতে পারে না। কর্ম্মশক্তি তাহার দেহে উপ্ত হইবার পূর্ব্বে তাহার মানস-রাজ্যে সেই শক্তিকে দৃঢ়ভাবে অঙ্কুরিত করিতে হয়। আবার তাহাকে শীঘ্র কোন ক্ষেত্রে অঙ্কুরিত করিতে হইলে, যে মালমসলার দ্বারা অর্থাৎ যে কারণ, আবশ্যকতা ইত্যাদির দ্বারা তাহার শ্রীবৃদ্ধি সম্পাদিত হয়, তাহার চতুর্দ্দিকে সেই আবহাওয়া সৃষ্টি করা বুদ্ধিমান ব্যক্তিমাত্রেরই কর্ত্তব্য।

কিন্তু গভীর পরিতাপের বিষয় এই যে, ভারতের রাজনৈতিক আকাশে মহাত্মা গান্ধীর আবির্ভাবের পূর্ব্বে, এদেশের কোনও প্রতিপত্তিশালী নেতা সেদিকে দৃষ্টি নিক্ষেপ করিয়াছিলেন বলিয়া মনে হয় না। প্রথম কয়েক বৎসর তৈলমর্দ্দন ও আবেদন-নিবেদনে প্রায় সকলেই ব্যস্ত থাকায় এবং ভারতের রাজনৈতিক আন্দোলনকে প্রতি বৎসর বড়দিনের ছুটীর আমোদ-আহ্লাদে আবদ্ধ রাখায় এদেশের জনসাধারণের mentality সে দিকে সম্পূর্ণরূপে উদাসীন ছিল। সত্য কথা বলিতে হইলে, সকলকে এখন স্বীকার করিতে হইবে যে, আদিযুগে কংগ্রেসকে এদেশের ব্যবহারজীবিগণই তাঁহাদের একচেটিয়া জমিদারী করিয়া রাখিয়াছিলেন। ক্রমে তাহা এদেশের অন্যান্য শিক্ষিত অর্থাৎ লেখাপড়া-জানা লোকের মধ্যে প্রসারিত হইয়াছিল সত্য, কিন্তু আমাদের লেখাপড়া-জানা লোকের সংখ্যা তখনকার দিনে শতকরা ২।১ জনের বেশী না থাকায়, এদেশের জনসাধারণের মন তখন সেদিকে একেবারেই আকৃষ্ট হয় নাই। মধ্যযুগে লাট-বেলাটকে খুন-জখমের যে চেষ্টা করা হইয়াছিল, তাহাতে জনসাধারণের কোন স্থানই ছিল না। বরং তাহাদিগকে লুকাইয়া কতকগুলি কার্য্য সম্পাদনের জন্য অনেকগুলি বিশিষ্ট ব্যক্তি প্রতিজ্ঞাবদ্ধ হইযাছিলেন। অর্থাৎ আদিযুগে যেমন আমরা গভর্ণমেণ্টের দয়ার উপর আমাদের সুখদুঃখকে সম্পূর্ণরূপে বিলাইয়া দিয়াছিলাম, তেমনি মধ্যযুগে মুষ্টিমেয় কয়েকজন ভারতবাসীর চেষ্টার উপর ভারতের ভবিষ্যৎ নির্ভর করিতেছিল। ফলে আদি ও মধ্যযুগে আমাদের স্বরাজ-সাধনার মূলভিত্তি কেহই আবিষ্কার করিতে পারেন নাই কিম্বা করিয়া থাকিলেও কেহ যে সেই আবিষ্কৃত পথে কোন কার্য্য করিতে বিশেষ চেষ্টা করেন নাই, তাহা অতীব সত্য। বর্ত্তমান যুগে মহাত্মা গান্ধীই পরিষ্কার করিয়া আমাদিগকে বুঝাইয়া দিয়াছেন যে, ফললাভের আশা থাকিলে জনসাধারণকে বাদ দিয়া আমাদের কোন রাজনৈতিক আন্দোলনই চলিতে পারে না। বিগত ১৯২০ ও ১৯২১ খৃষ্টাব্দে তিনি আসমুদ্র-হিমাচলকে যেরূপভাবে আলোড়িত করিযাছিলেন, ভারতের ইতিহাসে স্বয়ং বুদ্ধদেবের সময়েও সেইরূপ হইয়াছিল কিনা আমার সন্দেহ আছে। আমাদের রাজনৈতিক আন্দোলনকে জয়যুক্ত করিতে হইলে—আমাদের রাষ্ট্রীয় আদর্শকে বাস্তবে পরিণত করিবার ইচ্ছা থাকিলে, আমাদিগকে তাঁহারই সেবকরূপে বাংলার সপ্তকোটি নরনারীকে সঙ্গে লইয়া কর্ম্মক্ষেত্রে অবতীর্ণ হইতে হইবে এবং যাহাতে বাংলার দুর্ব্বল নরনারী কোন কারণে কর্ম্মক্ষেত্র হইতে যুদ্ধের সময় অবসর গ্রহণ না করে, সেইজন্য

তাহাদের mentalityকে তদুপযুক্ত করিয়া গঠন করাই আমাদের সর্ব্বপ্রথম ও সর্ব্বপ্রধান কর্ত্তব্য। সুতরাং আমাদিগকে এখন দেখিতে হইবে—কি কি উপায়ে আমাদের সেই mentality সৃষ্টি হইতে পারে।

সর্ব্বাগ্রে আমাদের তরলমতি বালক-বালিকার শিক্ষার ভার আমাদিগকে গ্রহণ কবিতে হইবে। সেই শিক্ষার মূল উদ্দেশ্য এখন এই হইবে যে, ইংলণ্ডেব রাজার অধীনে ইংরাজগণ তাঁহাদের দেশে যে অধিকার উপভোগ করিতেছেন, এদেশের বালক-বালিকা লেখাপড়া শিখিয়া বড় হইলে যেন সেই অধিকাব অর্জ্জন কবিতে প্রাণমন উৎসর্গ করে; সে শিক্ষা অবৈতনিক হইবে এবং তাহাতে জাতি কিম্বা বর্ণভেদ থাকিবে না। ববং যে সকল সামাজিক দুর্নীতির জন্য আমাদের দৈহিক, মানসিক ও নৈতিক শক্তি ক্রমে হ্রাস হইতেছে, তাহাতে সে সকল বিষয়ের বিশদ আলোচনা থাকিবে। আপাততঃ প্রত্যেক গণ্ডগ্রামে primary শিক্ষা, প্রত্যেক মহকুমায় secondary শিক্ষা এবং প্রত্যেক জেলার সদরে collegiate শিক্ষার ব্যবস্থা করিতে হইবে। আমাদেব কোন বিষয়েরই এখন পর্য্যন্ত কোন উপযুক্ত পুস্তক নাই—এমন কি, সকল স্থানে উপযুক্ত শিক্ষকও পাওয়া যায় না। আমাদিগকে কতকগুলি উপযুক্ত ত্যাগী চিরকুমার শিক্ষক সংগ্রহ কিম্বা প্রস্তুত কবিতে হইবে এবং সেই সঙ্গে আমাদিগকে সকল শ্রেণীর ছাত্রেব জন্য উপযুক্ত পুস্তক রচনা করাইয়া তাহা বিনা লাভে ছাত্রগণকে বিক্রয় করিবার ব্যবস্থা রাখিতে হইবে। এই বৃহৎ ব্যাপারে যে বিপুল অর্থের প্রয়োজন, তাহাতে কাহারও বিন্দুমাত্র সন্দেহ থাকিতে পারে না। সেইজন্য আমি আপনাদের সভাপতিরূপে মহাত্মা গান্ধীকে এই নিবেদন জানাইতেছি যে, তিনি বাংলায় আসিয়া বাংলার ২৬।২৭টি জেলায় সর্ব্বাগ্রে এই জাতীয় শিক্ষার ব্যবস্থা করুন। প্রত্যেক জেলার জন্য আপাততঃ দুই লক্ষ করিয়া মোট ৫০।৫৫ লক্ষ টাকা মূলধন সংগৃহীত হইলে, তাহার সুদেই এই প্রদেশের জাতীয় শিক্ষা এখন সুচারুরূপে চলিয়া যাইতে পারে। মহাত্মা ব্যতীত অন্য কাহাবো চেষ্টায় যেমন ইহা অসম্ভব, তেমনি বাংলা ব্যতীত অন্য কোনও প্রদেশে এত টাকা এখন উঠিবে বলিয়া মনে হয় না। মহাত্মাকে এ প্রদেশের প্রত্যেক জেলায় এইজন্য পরিভ্রমণ করিতে হইবে। প্রত্যেক থানার জন্য ২।৩ দল কর্ম্মী আবশ্যক। প্রত্যেক দলে ৪।৫ জন অক্লান্ত-কর্ম্মী ও দেব-চরিত্র সেবক থাকিবেন। তাহাদের সঙ্গে একটী করিয়া হারমোনিয়ম থাকিবে এবং সম্ভব হইলে একজন ভাল গায়ককে তাঁহারা সঙ্গে লইবেন। প্রত্যেক দল

একমাস করিয়া প্রত্যেক ব্যক্তির নিকট হইতে ভিক্ষা সংগ্রহ করিবেন। প্রথম দল এক মাসের পর এক মাসের জন্য বিশ্রাম করিতে গেলে, দ্বিতীয় দল সেই কার্য্যে যোগদান করিবেন। আবার এক মাস পরে প্রথম দল ফিরিয়া আসিবেন। এইরূপে সে থানার প্রত্যেক বিভিন্ন অধিবাসীর নিকট হইতে যতদিন না ভিক্ষা সংগৃহীত হইতেছে, ততদিন সেখানে কাজ চলিতে থাকিবে। তারপর সেবকদল অন্য থানায় যাইবেন। ভিক্ষায় কেবল যে অর্থ সংগ্রহ হইবে, এমন মনে হয় না। ধান এবং চালও কোন কোন জেলায় সংগৃহীত হইতে পারে। তাহা রাখিবার বন্দোবস্ত করিতে হইবে এবং নিকটবর্ত্তী হাটে কিম্বা গঞ্জে উপযুক্ত মূল্যে যথাসময়ে তাহা বিক্রয় করিবার ভার কোন কোন সেবক গ্রহণ করিবেন। প্রত্যেক কেন্দ্রের জন্য একজন পাচক ও একজন চাকর থাকিবে এবং প্রত্যেক কেন্দ্র সেই থানার জেলাবোর্ড বা গভর্ণমেণ্টের ডাক্তারখানার যতদূর সন্নিকটে হয়, তাহার ব্যবস্থা করিতে হইবে। সেবকগণকে ভরণপোষণ তো দিতেই হইবে, আবশ্যক হইলে কার্য্যের সময় তাঁহারা কিছু কিছু মাসহারা পাইবেন। পাচক, চাকর প্রভৃতি বেতন ও আহার পাইবে। এই সকল খরচ প্রথমে প্রত্যেক জেলার কোনও নেতাকে বহন করিতে হইবে, কিন্তু পরে উপযুক্ত পরিমাণে ভিক্ষা সংগৃহীত হইলে তিনি তাঁহার পাওনা মিটাইয়া লইবেন। মহাত্মা গান্ধী বাংলার প্রত্যেক জেলার বড় বড় সহরে গিয়া এই কার্য্য আরম্ভ করাইয়া দিয়া আসিবেন। আমি বিশ্বাস করি যে, এইরূপ শৃঙ্খলাবদ্ধভাবে এক বৎসর সারা বাংলায় চেষ্টা করিলে, বাংলার সপ্তকোটী নরনারীর নিকট হইতে নিশ্চয়ই ৫০।৫৫ লক্ষ টাকা সংগৃহীত হইবে। সুতরাং সর্ব্বাগ্রে আমাদের এই জাতীয় শিক্ষায় মনোনিবেশ করা একান্ত কর্ত্তব্য।

তারপর এই জাতীয় শিক্ষার কেন্দ্রগুলিকে আশ্রয় করিয়া, কংগ্রেস ও খদ্দর সমিতি—সেবা ও প্রচার প্রতিষ্ঠানসকল ধীরে ধীরে বাংলার প্রত্যেক পল্লীতে সঞ্জীবিত হইয়া উঠিবে। আজকাল কংগ্রেসের সভ্যসংখ্যা বাড়াইবার জন্য ঘন-ঘন হুকুম আসিয়া থাকে বটে, কিন্তু কংগ্রেসের সমূহ কার্য্য পল্লীগ্রামে বন্ধ থাকায় পল্লীবাসিগণ যেমন সভ্য হইতে আগ্রহ প্রকাশ করে না, তেমনি তাহাদিগকে সভ্য শ্রেণীভুক্ত করিবার জন্য সর্ব্বত্র কংগ্রেস কর্ম্মীর অভাবও পরিলক্ষিত হয়। তাহাদের ভরণপোষণের ভারটুকু লইবার জন্যও এখন কেহ আগ্রহ প্রকাশ করেন না। জাতীয় শিক্ষার কেন্দ্রগুলিতে যখন জাতীয়

শিক্ষকগণের ভরণপোষণের ব্যবস্থা হইবে, তখন হইতেই কংগ্রেস কর্ম্মিগণ পল্লীগ্রামে আশ্রয় পাইবেন এবং সেই সঙ্গে কংগ্রেস ও খদ্দর পল্লীগ্রামের নিজস্ব সম্পত্তি হইবে। সেবার দ্বারা পল্লী-উপকণ্ঠকে আপনাদের প্রতি শ্রদ্ধান্বিত করিতে পারিলে, কর্ম্মিগণ খদ্দর ও কংগ্রেস প্রচারের অর্দ্ধেক কার্য্য সেই সঙ্গেই সমাধান করিতে পারিবেন।

জাতীয় ভাবে শিক্ষাদানের দ্বারা বালক-বালিকাগণের হৃদয়মনকে যেমন আদর্শ স্বরাজের জন্য গড়িয়া তুলিতে হইবে, তেমনি বিস্তৃত এবং দীর্ঘকালব্যাপী প্রচারের দ্বারা পরিণতবয়স্ক নরনারীর মনকেও সুদৃঢ় ও সুসংস্কৃত করিতে হইবে। তাহাদের দেওয়া খাজনা ও অন্যান্য কর কিরূপে ব্যয়িত হয়, তাহাদের জলাভাব কেন হয় এবং জলনিকাশ কেন হয় না, তাহাদের ধানজমির উর্ব্বরা শক্তি বৃদ্ধির জন্য আজ পর্য্যন্ত কি করিয়াছেন এবং ভবিষ্যতে কিছু করিবেন কিনা, তাহারা বিনা চিকিৎসায় কুকুর-শৃগালের মত কেন মারা যাইতেছে, তাহাদের পানীয় জল ও রাস্তাঘাটের অভাব কিছুতেই দূর হইতেছে না কেন, তাহাদের পুত্রকন্যাগণের শিক্ষার ব্যয় কেন দিনে-দিনে বৃদ্ধি পাইতেছে, তাহাদের ঋণজাল কিসে তাহারা ছিন্ন করিতে সক্ষম হইবে, খদ্দর ব্যবহারের উপকারিতা কি এবং কিরূপে তাহা প্রত্যেক গৃহস্থ প্রস্তুত করিতে পারে ইত্যাদি সকল বিষয়ের বহুল প্রচার আবশ্যক। পল্লীর প্রাণ অসংখ্য জ্বালাযন্ত্রণায় জর্জ্জরিত হইয়া রহিয়াছে, তাহাতে বারি-সিঞ্চনের সঙ্গে সঙ্গেই ফলোৎপাদন হইবে। সেবকগণ কলেরা, বসন্ত, ম্যালেরিয়া ইত্যাদি সংক্রামক ব্যাধি নিবারণের জন্য প্রাণপণ চেষ্টা করিবেন। তাঁহারা নিজেরা যাহাতে কোন প্রকারে এই সকল ব্যাধিতে আক্রান্ত না হ'ন, সেজন্য পূর্ব্বাহ্নে সাবধান হইতে হইবে। অস্পৃশ্যতা ও অন্যান্য সামাজিক দুর্নীতির দিকে যেমন আমরা মনোযোগ দিব, তেমনি শ্রমিক-সম্প্রদায়কে সংগঠিত করিবার জন্য আমাদের আন্তরিক চেষ্টা থাকিবে। মোট কথা, একদিকে যেমন শিক্ষা ও প্রচারের দ্বারা পল্লীবাসীর জ্ঞানবৃদ্ধির চেষ্টা চলিবে, অন্য দিকে তেমনি কর্ম্মের দ্বারা তাহাদিগকে সকল বিষয়ে জাগরিত ও উদ্বুদ্ধ করিতে হইবে। সুতরাং গভর্ণমেণ্টের নিকট হইতে কোনও অধিকার আদায়ের সুযোগ উপস্থিত হইলেই কিম্বা গভর্ণমেণ্ট এদেশবাসীর কোন অধিকার কাড়িয়া লইবার কথা উত্থাপন করিলেই, প্রত্যেক পল্লীর শেষ প্রান্ত পর্য্যন্ত সেই বার্ত্তা বহন করিয়া লইয়া যাওয়া আবশ্যক।

এইজন্য প্রত্যেক লোক্যাল বোর্ড ও জেলা বোর্ড এবং প্রত্যেক মিউনিসিপ্যালিটিতে যাহাতে কংগ্রেসের লোক প্রবেশ কবিতে পাবেন, তাহার জন্য প্রত্যেক জেলায় প্রত্যেক বাবেই সঙ্ঘবদ্ধভাবে চেষ্টা করিতে হইবে প্রত্যেক নির্ব্বাচনের সময় যে লোকশিক্ষার সুবিধা উপস্থিত হয়, তাহা কিছুতেই পরিত্যাগ করা উচিত নহে। এইজন্যই ব্যবস্থাপক সভায় যাহাতে কেবল কংগ্রেসেব প্রতিনিধিগণই নির্ব্বাচিত হইতে পারেন, তাহাব জন্য আমাদিগকে দৃঢ়প্রতিজ্ঞ হইতে হইবে। ব্যবস্থাপক সভায় প্রবেশ কবিয়া আমাদের এখনকার দাবি আদায় না হওয়া পর্য্যন্ত, আমাদের কেহ কিছুতেই মন্ত্রিত্ব গ্রহণ কবিতে পাবিবেন না এবং যতবাব সম্ভব আমবা ব্যবস্থাপক সভাব সভ্যপদ পবিত্যাগ কবিব এবং পুনর্নির্ব্বাচিত হইবাব জন্য আবাব দাঁড়াইব। আমি মনে কবি যে, ব্যবস্থাপক সভায় আমাদেব majority হইলেও এবং সেই কাবণে আমবা Diarchyকে ধ্বংস করিতে পাবিলেও, প্রত্যেক উপযুক্ত সুযোগেব সময় আমাদিগেব ব্যবস্থাপক সভাব সভ্যপদ পবিত্যাগ করা উচিত। কাবণ Diarchyকে ধ্বংস করা আমাদেব শেষ উদ্দেশ্য নহে, তাহা তাহাব পন্থা। Diarchy ধ্বংসপ্রাপ্ত হইলেও আমাদেব মনোভিলাষ চরিতার্থ হইতে নাও পাবে। সেইজন্য বাব-বাব যতবাব সম্ভব পুনর্নির্ব্বাচনেব নামে জনসাধাবণেব নিকট আমাদিগকে আমাদেব প্রচাব কার্য্য চালাইতে হইবে। আমবা যদি মন্ত্রিত্ব গ্রহণ কবি কিম্বা এইরূপে বাববাব সভ্যপদ পবিত্যাগ না কবি, তবে জনসাধাবণেব নিকট আমাদেব যুদ্ধেব যে আব কোন নিদর্শনই বর্ত্তমান থাকিবে না। গভর্ণমেণ্ট দৃঢ়প্রতিজ্ঞ হইযাছেন যে, অসহযোগ আন্দোলনকে সম্পূর্ণরূপে ব্যর্থ কবিতে না পাবিলে, তাঁহাদের কর্ণে আমাদেব কোনও দুঃখের বার্ত্তা কিছুতেই পৌছিতে দিবেন না। আমাদিগকেও দৃঢ়প্রতিজ্ঞ হইতে হইবে যে, অসহযোগ আন্দোলনকে কিঞ্চিৎ পবিমাণেও জয়যুক্ত করিতে না পারিলে, আমরাও আমবণ এইরূপ করিতে থাকিব। জাতি এইরূপেই গঠিত হয়। জাতীয় জীবনে মাঝে মাঝে যে ঢেউ আসে, আংশিকভাবে হইলেও তাহাকে জয়যুক্ত করিয়াই তদুপরি ভবিষ্যতের জাতীয় জীবনকে দৃঢ়ীকৃত করাই ইতিহাসের শিক্ষা। আমি বুঝিতে পারি না যে, এই সামান্য ঐতিহাসিক সত্যটাকে বিস্মৃত হইয়া আমাদের দেশের কয়েক জন বিশেষজ্ঞ ব্যক্তি মহাত্মা গান্ধী ও দেশবন্ধুর অনুষ্ঠিত আন্দোলনকে সম্পূর্ণরূপে ব্যর্থ করিবার জন্য কেন চতুর্দ্দিকে পরিভ্রমণ

করিতেছেন। মহাত্মা গান্ধী ও দেশবন্ধুর আন্দোলন একেবারে ব্যর্থ হইবার নহে এবং তাহা একেবারে ব্যর্থ হইয়াছে বলিয়াও আমি বলিতেছি না। আমি এই বলিতেছি যে, গভর্ণমেণ্টকে স্বীকার করাইতে হইবে যে, আমাদের আন্দোলন জয়যুক্ত হইয়াছে।

আমাদেব স্মরণ রাখা উচিত যে, আগামী ১৯২৯ খৃষ্টাব্দে ভাবতীয় শাসন সংস্কাব আইনের যে পুনর্ব্বিচাব হইবে, সে সময় পর্য্যন্ত যদি মহাত্মা গান্ধী ও দেশবন্ধুব আন্দোলন এদেশে প্রবলভাবে প্রচলিত না থাকে, তাহা হইলে তৎপরে আমাদেব অদৃষ্টে এক বৃহদায়তন অশ্ব-ডিম্ব ব্যতীত অন্য কিছুই নির্দ্দিষ্ট নাই। পরাধীনা ভারতমাতার ভবিষ্যতের দিকে লক্ষ্য রাখিয়া, এদেশের বিভিন্ন রাজনৈতিক সম্প্রদায় কি একবার অবহিত হইবেন না? ৩।৪ বৎসরের বিলম্বে কেহ কেহ হয়তো ব্যক্তিগত ভাবে সর্ব্বস্ব হারাইতে পারেন, কিন্তু জাতিগতভাবে তিন-চারি বৎসর সময় নিতান্তই তুচ্ছ। Royal Commission-এর রায় প্রকাশিত হইলে যদি দেখা যায় যে, যাহা আমাদেব ছিল তাহাও যাইতেছে, তাহা হইলে তাঁহারা কি করিবেন? তাঁহাদেব sweet reasonableness কিম্বা force of right কিম্বা responsive co-operation-এর দ্বাবা তখন কিছুই হইবে না। আজ যাহাবা তাঁহাদেব পদস্পর্শ করিতে প্রস্তুত, মহাত্মা গান্ধী ও কংগ্রেসকে একবাব হীনবল কবিতে পারিলে তাহাবাই কাল তাঁহাদের গলদেশে হস্ত প্রদান কবিবে। খদ্দব, কংগ্রেসেব ক্রীড্ ইত্যাদি বিষয়ে আপনাদেব মধ্যে যে সকল মতভেদ আছে, তাহা মিটাইয়া লইয়া আগামী কাউন্সিল নির্ব্বাচনেব পর সকলে একযোগে আব তিন বৎসব কাউন্সিল সম্বন্ধে দেশবন্ধুর প্রদর্শিত পথে চলিব, এইরূপ ভাবে কি আমাদেব মধ্যে কোনও মীমংসার সম্ভাবনা নাই? কাউন্সিলের বাহিরে কংগ্রেস যে সকল কার্য্য কবিবেন, তাহাব সহিত তাঁহাবা কোনও সম্বন্ধ না রাখিতে পাবেন। বাংলায় যাঁহাবা নূতন নূতন রাজনৈতিক সাম্প্রদায়িকতা সৃষ্টি করিতেছেন, আমি তাঁহাদিগকে এ বিষযে বিশেষভাবে আমার নিবেদন জ্ঞাপন করিতেছি। বর্ত্তমান অবস্থায় বিবেকের নামেও রাজনৈতিক সাম্প্রদায়িকতা সৃজন করিয়া বিপক্ষের শক্তি বৃদ্ধি করা বাংলার কোনও প্রকৃত মঙ্গলাকাঙ্ক্ষীর পক্ষে সমীচীন হইবে না। আমি সত্যই বুঝিতে পারি না যে, এই পরাধীন দেশে কেবল রাজনৈতিক ব্যাপারেই আমাদের এত বিবেক-বুদ্ধির উত্তেজনা কোথা হইতে

গজাইয়া উঠে। আমি তো এই জানি যে, সেই ব্যক্তি সর্ব্বাপেক্ষা অধিক বিবেকবান যিনি নিজেব বিবেককে দেশের ও দশেব বিবেকের নিকট সম্পূর্ণরূপে বিলাইয়া দিতে পারিয়াছেন।

কেহ কেহ বলিতেছেন যে, মন্ত্রিত্ব গ্রহণ কর—দেশে পানীয় জল, শিক্ষা এবং চিকিৎসার ব্যবস্থা হউক, তাহা হইলে দেশের লোক তোমাদের কথা শুনিবে। ভারতীয় শাসন-সংস্কাব আইনে মন্ত্রীকে প্রকৃত প্রস্তাবে এই সকল ক্ষমতা দেওয়া থাকিলে, কোন মূর্খই এত শীঘ্র তাহার পবিবর্ত্তনের চেষ্টা করিত না। বঙ্গীয় ব্যবস্থাপক সভায় একবাব এই প্রস্তাব গৃহীত হইয়াছিল যে, বাংলা গভর্ণমেণ্টের মোট আয় যত, তাহাব ৬০ ভাগ সংবক্ষিত বিভাগের জন্য বাখিয়া বাকী ৪০ ভাগ প্রত্যেক বৎসব হস্তান্তরিত বিভাগের জন্য ব্যয়িত হউক। সে অনেক দিনের কথা। কিন্তু আজ পর্য্যন্ত গভর্ণমেণ্ট এই সামান্য একটা প্রস্তাবানুসারেও কার্য্য করিতে সম্মত হন নাই। আমাদেব সংস্কাব আইনেব দ্বারা আমরা কেবল বাজেট সম্বন্ধে তর্কবিতর্ক কবিবার অধিকার পাইযাছি, কিন্তু বাজেটকে দেশ ও দশেব প্রয়োজন মত বিভক্ত করিবার ক্ষমতা মন্ত্রী কিম্বা আইন-সভাকে দেওয়া হয় নাই। আইনের বিধানে সংরক্ষিত বিভাগেব নিকট হস্তান্তরিত বিভাগ মস্তক অবনত কবিতে বাধ্য। এ অবস্থায় ১০০ বৎসব মন্ত্রিত্ব কবিযা ১০০০ বাব মন্ত্রীব পদ পরিত্যাগ করিলেও, আমাদের জলকষ্ট, শিক্ষাকষ্ট এবং চিকিৎসাকষ্ট ঘুচিবে না। অধিকন্তু মন্ত্রিত্ব প্রত্যাখ্যান কবিয়া যে সংগ্রাম, দৃঢ়তা ও ত্যাগের আদর্শ এদেশেব জনসাধারণের নিকট দেশবন্ধু ধরিয়াছিলেন, তাহাকে ত খর্ব্ব কবা হইবেই এবং সেই সঙ্গে তাঁহাব অনুষ্ঠিত বিরাট আন্দোলনেব এই শোচনীয পবিণামে জগতের নিকট ভাবতবর্ষকেও অত্যন্ত হেয় ও অপদস্থ কবা হইবে। একথা খুলিয়া না বলিলেও চলে যে, এদেশের জনসাধাবণের মধ্যে যে mentality সৃষ্টির জন্য আমাদিগকে এখন বদ্ধপরিকর হইতে হইবে, মন্ত্রিত্ব গ্রহণে জনসাধারণের সেই mentalityকে আমরা একেবারেই হাবাইয়া ফেলিব। মন্ত্রিত্ব গ্রহণের পর তাহারা আর আমাদের দিকে ফিরিয়াও তাকাইবে না।

সুতরাং অন্য সকলে যেভাবেই গভর্ণমেণ্টের সহিত কার্য্য কবিতে প্রস্তুত হউন না কেন, বিনা মীমাংসায় জাতীয় মহাসমিতিব সহিত আমাদের শাসক-সম্প্রদায়ের কোনও সম্পর্ক থাকা উচিত নহে। শুধু তাহাই নহে, মীমাংসা করিতে তাঁহারা যত বিলম্ব করিবেন, আমাদিগকে ততই পরে পরে বিলাতী

কাপড ও অন্যান্য বিলাতী জিনিষ বয়কট করিবার জন্য প্রস্তুত হইতে হইবে। তারপব ব্যক্তিগতভাবে কোন কোন আইন অমান্য করিতে আমাদের মধ্যে কেহ কেহ সুরু করিবেন এবং তৎপরে সাধাবণভাবেও ছোট ছোট আইন অমান্যের জন্য আমরা সকলে প্রস্তুত হইব। শেষে এদেশের জনসাধারণ mass civil disobedience আবম্ভ করিলেই আমাদেব মনোবাঞ্ছা পূর্ণ হইবে।

শুনিয়াছি কেহ কেহ বলেন যে, বিলাতী কাপড এবং অন্যান্য বিলাতী জিনিষ বয়কট কবিতে হইলে আমরা হিংসাপরায়ণ বা বিদ্বেষেব বশবর্ত্তী না হইয়া কিছুতেই থাকিতে পারিব না। আমি মনে করি যে, এই ধাবণা সম্পূর্ণ ভ্রমাত্মক এবং যত শীঘ্র সম্ভব আমাদের এই ভ্রান্ত ধাবণাব সংশোধন হওয়া কর্ত্তব্য। গৃহস্থ বাড়ীতে কেহ সিঁদ কাটিতে আরম্ভ করিলে, গৃহস্থ ও প্রতিবেশী সকলেই তাহাব প্রতিবন্ধকতা করিবাব জন্য প্রাণপণ চেষ্টা করে এবং যাহাতে সে বাডীতে আর কেহ কখনও সিঁদ কাটিতে না পাবে, তাহার জন্য বিশেষ সতর্কতা অবলম্বিত হয়। কই, সে প্রতিবন্ধকতা কিম্বা সে সতর্কতাকে আমবা কেহ ত হিংসাপ্রসূত বলিয়া মনে কবি না? বিলাতী বণিকগণ কি অহর্নিশ আমাদেব দবিদ্রেব কুটীবে সিঁদ কাটিতেছেন না? তাহাব প্রতিবন্ধকতা কবিলে বা বিশেষ সতর্কতাব দ্বাবা তাহা চিবদিনেব জন্য অসম্ভব করিবার চেষ্টা পাইলে, এ সংসারেব কোনও চিন্তাশীল ব্যক্তি আমাদিগকে সেজন্য হিংসুটে বলিতে পাবেন না। আমরা যদি আমাদেব দেশের আর্থিক এবং বাজনৈতিক মঙ্গলেব জন্য অন্য কোন দেশেব কোন জিনিস ব্যবহাব কবিব না স্থিব কবি, তাহা হইলে আমাদিগকে কেহ যে দুর্নীতিপবায়ণ বলিবে না, ইহাও স্থিব-নিশ্চিত। ইংবাজগণেব অনেক গুণেব মধ্যে এখানে একটি গুণেব উল্লেখ করিব। তাঁহাবা যেখানেই থাকুক না কেন—পর্ব্বতে জঙ্গলে শূন্যে অথবা লোকালয়ে—তাঁহাবা তাঁহাদের আপন দেশের জিনিষ ব্যবহার করিবার জন্য সাধ্যমত চেষ্টা কবিয়া থাকেন। এদেশের যাহারা ইংবাজ সাজিয়া অন্তরে আনন্দ অনুভব করে, তাহাবা কেন যে ইংরাজের এই মহৎ গুণটির অনুকবণ কবে না, তাহা তাহারাই জানে। যাহা হউক, এদেশের সকল সম্প্রদায় যদি এক সঙ্গে এই বয়কটে যোগদান না করেন, তাহা হইলেও আমাদিগকে প্রথমে বিলাতী কাপড় এবং পরে পবে অন্যান্য বিলাতী জিনিষ বয়কট করিতে হইবে। আমার মনে হয় যে, স্থানবিশেষ এবং সম্প্রদায়-বিশেষকে লইয়া একদিকে চরখা ও তাঁতের প্রচলন এবং অন্যদিকে বিলাতী

কাপড়ের বয়কট আরম্ভ করা উচিত। তাঁহাদের উদাহরণে ক্রমে অন্য সকলে আসিয়া আমাদের সহিত মিলিত হইবেন। শেষে কেরোসিন তৈল, লবণ, দিয়াশালাই ইত্যাদি বয়কট করিতে পারিলে, পল্লীর প্রাণকে আমরা নিশ্চয়ই কথঞ্চিৎ সঞ্জীবিত করিব। অবশ্য এই সকল বয়কটে কাহারও উপর কোন প্রকারে অবৈধ শক্তি পরিচালনা করা হইবে না। যাঁহারা স্বেচ্ছায় সানন্দে সবল অন্তঃকরণে ভারতের এই রাজসূয় যজ্ঞে যোগদান করিতে চাহিবেন, কেবল তাঁহারাই তাহার অধিকারী হইবেন।

এদেশের জনসাধারণকে আবার আইন অমান্যের জন্য প্রস্তুত করিতে হইলে, প্রথমে বিশেষ-বিশেষ আইনকে ব্যক্তিগতভাবে অমান্য করিতে হইবে। যে আইন অমান্য করিলে জনসাধারণের হৃদয়ে আঘাত লাগিবে, সেই সকল আইনকে কেহ কেহ সর্ব্বাগ্রে ব্যক্তিগতভাবে অমান্য করিবেন। তারপর, সাধারণভাবে আমরা প্রথমে সেই সকল ছোট ছোট আইন অমান্য করিব, যাহার ফলে জনসাধারণের প্রত্যক্ষ লাভ অথবা উপকার অবশ্যম্ভাবী। সর্ব্বশেষে আমাদিগকে Mass Civil Disobedience-এর জন্য প্রস্তুত হইতে হইবে। ইহার গুরুত্ব উপলব্ধি করিয়া এখন হইতেই আমাদিগের বিশেষভাবে সাবধান হওয়া উচিত। আমাদের সকল কর্ম্মী এক মনে ও এক প্রাণে প্রতিজ্ঞা করিবেন যে, তাঁহারা গোপনের অন্ধকারে কখনও কিছু করিতে চেষ্টা পাইবেন না। যাঁহারা বিশ্বাস করেন যে, এখনি violence করা উচিত, তাঁহাদিগকে কংগ্রেসের সমূহ কার্য্য-নির্ব্বাহক প্রতিষ্ঠান হইতে একেবারে সরিয়া দাঁড়াইতে হইবে। যাঁহারা ইতিমধ্যে যে কারণে হউক মার্কামারা হইয়া গিয়াছেন, তাঁহারাও এই সকল কর্ম্মকেন্দ্র হইতে দূরে থাকিবেন। তাঁহাদের কর্ম্মক্ষেত্র কংগ্রেসের বাহিরে কোথাও আছে কিনা, তাহা তাঁহাদের বিবেচ্য বিষয়। আমি বিশ্বাস করি যে, এদেশে আর একদল লোক আছেন, যাঁহারা কংগ্রেসের ভিতরে থাকিয়া কংগ্রেসেরই সর্ব্বনাশ করিবার চেষ্টা করিতেছেন। তাঁহারা মনে করেন যে, কংগ্রেসের দ্বারা ভারতের কোন মঙ্গলজনক কার্য্য হইতে পারে না, সুতরাং যে কোন উপায়ে হউক সকলের আগে কংগ্রেসকে বিনাশ করিতে হইবে। তারপর তাঁহারা আশা করেন যে, তাঁহারা এমন এক দল গঠন করিবেন, যাঁহাদের দ্বারা ভারতের আদর্শ স্বরাজ লাভ পৃথিবীর কোন শক্তিই আটকাইয়া রাখিতে পারিবে না। বর্ত্তমান সময়ে কংগ্রেসের শক্তি ও প্রতিপত্তি অত্যন্ত প্রবল, সেইজন্য

তাঁহারা তাঁহাদের প্রচার কার্য্যে হার মানিতেছেন এবং কংগ্রেসের উচ্ছেদ সাধনে দৃঢ়প্রতিজ্ঞ হইয়াছেন। আমাদিগকে এই শ্রেণীর লোককেও বিষবৎ পরিত্যাগ করিতে হইবে। বিশ্বাসঘাতকতা অপেক্ষা গুরুতর পাপ কল্পনা করা যায় না। শুনিয়াছি, কোন-কোন শাস্ত্রে বিশ্বাসঘাতকতাকে সকলেব চেয়ে গুরুতর পাপ বলিয়া উল্লেখ করা হইয়াছে। আমরা এই বিশ্বাসঘাতকদেব হাত হইতে কংগ্রেসকে রক্ষা করিতে চেষ্টা না কবিলে, আমাদেব সর্ব্বনাশ হইবে। আমি চিরদিনেব কথা বলিতেছি না। যতদিন এদেশ আদর্শ স্বরাজের জন্য সম্পূর্ণরূপে প্রস্তুত না হয়, আমি কেবল ততদিনের কথাই বলিতেছি। আব আমাদিগকে দূবে বাখিতে হইবে আমাদেব গোয়েন্দা বন্ধুগণকে। তবে আমাদেব কোন কিছু গোপনীয় না থাকিলেই, তাঁহারা আপনা হইতেই সবিযা পড়িবেন।

আমি বিশ্বাস করি যে, এই কর্ম্মপদ্ধতি অনুসাবে কার্য্য কবিলে, অন্ততঃ আমাদেব এই বাংলাদেশে এখনও সুফল ফলিবাব যথেষ্ট সম্ভাবনা আছে। অবসাদ ও কর্ম্মাভাবের দরুণ কোন কোন স্থলে যে মতভেদ ও সাম্প্রদায়িকতা দেখা দিয়াছে, কর্ম্ম-সূচনার সঙ্গে সঙ্গেই তাহা অন্তর্হিত হইবে। কিন্তু সকল কর্ম্মেব সার কর্ম্ম—এখন কর্ম্মিগণেব জন্য মূলধন সংগ্রহ কবা, কাবণ এই সংগ্রাম একদিকে যেমন খুব অল্প দিনে মিটিবে না, তেমনি অন্যদিকে যোদ্ধাগণেব ভরণপোষণেব ব্যবস্থা না কবিলে তাহাবা শূন্যপেটে কত দিন যুদ্ধ কবিবে? মহাত্মা গান্ধীকে আমি সেইজন্য আবাব সনির্ব্বন্ধ অনুবোধ করিতেছি যে, তিনি এ সম্বন্ধে অবহিত হউন এবং প্রথমে বাংলায় ও তৎপবে ভারতেব অন্যান্য সমস্ত প্রদেশে জাতি গঠনেব প্রধানতম সবঞ্জাম সংগৃহীত কবিয়া ভাবতবর্ষকে সত্যই স্বরাজেব পথে পবিচালনার ব্যবস্থা করুন। তাঁহার ক্ষমতা ও প্রতিপত্তি অপবিসীম। তাঁহাব যুগে তাঁহাকেই এই কার্য্যেব ভার লইতে লইবে। কিন্তু তিনি যদি তাহাতে সম্মত না হন এবং বাংলাব স্ববাজী নেতাগণ যদি গত তিন বৎসবেব মত আগামী তিন বৎসবও কেবল কাউন্সিল গৃহেই ঘোবতব বাগ্‌যুদ্ধে পৃথিবী প্রকম্পিত করিবেন বলিয়া স্থিব কবিয়া থাকেন, তবে কপটতা পবিত্যাগ করিয়া বাংলার জনসাধাবণকে তাঁহাদেব সে কথা খুলিয়া বলা উচিত। আমি মনে করি যে, অধিকাংশ স্ববাজী নেতার হৃদয়ের কথা যদি সত্যই এই হয়, তাহা হইলে অক্ষমতা স্বীকার করিয়া তাঁহাদের মন্ত্রিত্ব গ্রহণ করাই বিধেয়।

## উপসংহার

এই অভিভাষণ লিখিয়া শেষ করিবার পর, বাংলায় এমন একটি উল্লেখযোগ্য ঘটনা ঘটিয়াছে যে, সে সম্বন্ধে তুই একটি কথা না বলিলে, আমার বক্তব্য অসম্পূর্ণ থাকিবে। সেইজন্য আপনাদের অনুমতি লইয়া আমি এখানে তাহাব অবতারণা করিতেছি।

এই যে েদিন কলিকাতায় তুই তুই বার এত দাঙ্গা-ফ্যাসাদ, খুনখারাপি ইত্যাদি হইয়া গেল, দেখিতেছি বাংলার চতুর্দ্দিকেই সেজন্য একটা চাঞ্চল্য উপস্থিত হইয়াছে। তৎপবে পূর্ব্ববঙ্গের কয়েকটি জেলায় হিন্দু দেবদেবী ও তাঁহাদের মন্দিব ধ্বংস-বিধ্বংস হওয়ায়, সেই চাঞ্চল্য যে কোন-কোন স্থানে গভীর আশঙ্কায় পবিণত হইযাছে, তাহাতেও সন্দেহ নাই। সেইজন্য কেহ কেহ বলিতেছেন যে, হিন্দুগণ যদি প্রথমে কিঞ্চিৎ সাবধান হইতেন, তাহা হইলে হয়ত এত বাড়াবাড়ি হইত না। আবাব কেহ কেহ সেই কারণে একথাও বলিতেছেন যে, মুসলমানগণ যদি এইরূপে তিলকে তাল না করিতেন, তাহা হইলে হয়ত সামান্য গণ্ডগোল তুই এক ঘণ্টাব মধ্যেই মিটিয়া যাইত। কিন্তু তাঁহাদের সংখ্যাই সর্ব্বাপেক্ষা অধিক বলিয়া মনে হয়, যাঁহাবা প্রকাশ করিতেছেন যে, এই হিন্দু-মুসলমানের সাম্প্রদায়িক বিবোধে বাংলা তথা ভারতের স্ববাজ-সাধনা এখন কিছুদিনের জন্য স্থগিত থাকিল। আমি মনে কবি, এইরূপ অভিমত ও আশঙ্কার একেবারেই কোন কারণ নাই।

আমি বিশ্বাস করি না যে, কলিকাতায় এবং বাংলাব অন্যান্য স্থানে আজ পর্য্যন্ত যে সকল ঘটনা ঘটিযাছে, তাহাকে কোনও কাবণে সাম্প্রদায়িক বিবোধ বলা যাইতে পারে। অবশ্য একথা সত্য যে, মুসলমানকে হিন্দু ও হিন্দুকে মুসলমান মারিযাছে এবং হিন্দুগণেব মন্দিব মুসলমানগণ ও মুসলমানগণেব মসজিদ হিন্দুগণ নষ্ট কবিয়া দিয়াছে, কিন্তু যাঁহারা ভিতরের কথা অবগত আছেন, তাঁহারা একথাও অস্বীকাব কবিবেন না যে, ইহা কেবল একটা দৈব তুর্ঘটনা। কাবণ কলিকাতাব যে সকল মুসলমান ও হিন্দু কর্ম্মকর্ত্তা ইহার জন্য দাযী, তাঁহাবা ইচ্ছা করিলেই হিন্দুব দ্বাবা হিন্দুব এবং মুসলমানের দ্বাবা মুসলমানেব সর্ব্বনাশ সাধন করিতে পাবিতেন। অর্থলোভে যাহারা বাংলার রাজধানীর উপর এবং অন্যান্য স্থানে দিনমানে মন্দির ও মসজিদ ভগ্ন করিতে পারে এবং মানুষ খুন করিতেও দ্বিধাবোধ করে না, তাহারা দস্যু ও

তস্কর-দলভুক্ত—তাহাদিগকে অন্য কোনও সম্প্রদায়ভুক্ত করিলে অন্যায় করা হইবে। বাংলায় অল্পাধিক পাঁচ কোটী হিন্দু-মুসলমানের বাস। তন্মধ্যে মুষ্টিমেয় পাঁচ সাত হাজার বাঙ্গালীর দ্বারা যদি একযোগে কোন কার্য্য সংঘটিত হয়, তাহা হইলে তাহাকে কোনমতেই সাম্প্রদায়িক বিরোধ বলা যাইতে পারে না। বলিতে কি, কলিকাতায় সেদিন যে সকল বিসদৃশ ব্যাপার সম্পাদিত হইয়াছে, তাহাতে কোন বাঙ্গালী বিশেষভাবে সংশ্লিষ্ট ছিলেন বলিয়া শুনি নাই। ববং শুনিয়াছি যে, পশ্চিম দেশীয় অ-বাঙ্গালী হিন্দু ও মুসলমানগণই সেদিন কলিকাতাব বাজপথে মারামাবি কাটাকাটি কবিয়া হতাহত হইয়াছে। এই ব্যাপাবেব শেষ পবিণতিকে সাম্প্রদায়িক বিরোধ বলিতে হইলে, উভয় সম্প্রদায়ই যে ইহাব জন্য অল্পাধিক দায়ী, তাহা নিরপেক্ষ ব্যক্তিমাত্রকেই স্বীকাব করিতে হইবে। কারণ এক হাতে যে তালি বাজে না, তাহা বৈজ্ঞানিক সত্য। কিন্তু আমি জানি এবং বিশ্বাস করি যে, এই দুর্ঘটনাব পব মুহূর্ত্ত হইতেই, বাংলাব কোটী-কোটী হিন্দু ও মুসলমান ইহাব জন্য অত্যন্ত দুঃখিত ও মর্ম্মাহত হইয়া বহিযাছেন—এমন কি, এইজন্য কেহ-কেহ অশ্রু-বিসর্জ্জন কবিযাছেন বলিয়াও শুনিয়াছি। যাঁহাবা বহুদিন বাংলাব পল্লীসমূহে বিনা সাম্প্রদায়িক বিবোধে বন্ধুভাবে দিনাতিপাত কবিযা আসিতেছিলেন, তাঁহাদের পক্ষে ইহা একেবারেই অস্বাভাবিক নহে।

তারপব, এই ঘটনার মূল কাবণ এত সামান্য যে, তাহাব জন্য বিবাট মুসলমান সম্প্রদায ও তদধিক বিশাল ও সুবৃহৎ হিন্দু সমাজেব কখনও এইরূপ মস্তিষ্ক-বিকৃতি ঘটিতে পাবে বলিয়া আমি বিশ্বাস কবিতে পাবি না। ক্রম-বিকাশেব নিয়মানুসাবে সম্প্রদায়নির্ব্বিশেষে প্রত্যেক মনুষ্যই যুগে-যুগে আপন-আপন গোঁড়ামি পবিত্যাগ করিয়া আসিতেছে। সেইজন্যই সেদিন ভারতে রামমোহন বায ও দয়ানন্দ সবস্বতীব আবির্ভাব সম্ভব হইয়াছিল, এবং সেই জন্যই আমাদের চক্ষের সম্মুখে স্বয়ং মহম্মদেব বংশধব তুরস্কেব সিংহাসন হইতে বিতাড়িত। আমাদের শাসকগণও বিগত ১৭০ বৎসর ধবিয়া, হিন্দু ও মুসলমান উভয় সম্প্রদায়ের ধর্ম্মশিক্ষা সম্বন্ধে একপ্রকার নিশ্চেষ্ট থাকায়, আমাদের পুরাতন ধর্ম্মান্ধতা বহুল পরিমাণে হ্রাস পাইয়াছে। অশিক্ষায় যে কখন কখন সুফল ফলিতে পারে, ইহাই বোধ হয় তাহার একমাত্র দৃষ্টান্ত। সুতরাং এতবড় গুরুতর ব্যাপার এমন একটা সামান্য কারণে সংঘটিত হইয়াছে, ইহা আমি কিছুতেই বিশ্বাস করিতে প্রস্তুত নহি।

তবে কেন এমন হইল বা হইতেছে, তাহার কারণ নির্দ্ধারণ করা আবশ্যক। যাঁহারা বলিতেছেন যে, দেশবন্ধু-অনুষ্ঠিত হিন্দু মোস্লেম্ প্যাক্ট—এমন কি, কংগ্রেসের লক্ষ্ণৌ প্যাক্টও ইহার জন্য দায়ী, তাঁহাবা এদেশেব কি গুরুতর অনিষ্ট সাধন করিতেছেন, তাহা বোধ হয় তাঁহাবা কল্পনা করিতে পারিতেছেন না। তাঁহাদিগেব সর্ব্বদাই স্মরণ রাখা উচিত যে, এদেশে হিন্দু-মুসলমানের সম্পূর্ণ সংমিশ্রণ বা মিলন হইতে এখনও অনেক বিলম্ব আছে বলিয়া, প্যাক্ট ইত্যাদিব দ্বাবা বাংলা তথা ভাবতেব স্ববাজ-সাধনাকে মধ্যে মধ্যে জয়যুক্ত কবিতে না পাবিলে, প্রকৃত স্ববাজ-লাভের জন্য আমাদিগকে হয়তো অনন্তকাল অপেক্ষা কবিতে হইবে। তাঁহাবা যদি মনে কবিয়া থাকেন যে, ২৪ কোটী হিন্দু একদিন হঠাৎ ৭ কোটী মুসলমানকে যুদ্ধে পবাভূত কবিয়া এদেশে হিন্দু-স্ববাজ সংস্থাপন কবিবে, তবে তাঁহাদিগকে বাতুল বলিব। আবার একথা যদি কাহাবও হৃদয়ে স্থান পাইয়া থাকে যে, ৭ কোটী মুসলমান একদিন হঠাৎ ২৪ কোটী হিন্দুকে সংগ্রামে পবাজিত কবিযা এদেশে মুসলমান-স্ববাজ সুপ্রতিষ্ঠিত কবিবে কিংবা আমাদেব শাসকগণেব সহিত যোগাযোগ করিয়া তাহাবা ২৪ কোটী হিন্দুকে এবং তাহাদিগের সহিত আপনাদিগকেও চিরদিন পরপদানত বাখিবে, তবে বলিব তাহাও নিছক উপন্যাস ব্যতীত অন্য কিছুই নহে। মনুষ্যেব প্রকৃতি যদি সত্যই এইরূপ হইত, তাহা হইলে হিন্দুদিগেব মধ্যে যাহারা জাতি হিসাবে মুসলমান অপেক্ষা নিকৃষ্টতর, তাহাদিগের মধ্যেও এত দিনে আমরা কত অঘটন সংঘটিত হইতেছে দেখিতে পাইতাম। আমাদের দুর্ভাগ্য যে, আমবা নিতান্তই অদূরদর্শী, সেইজন্য সামান্য কারণে আমরা অত্যন্ত চঞ্চল হইয়া উঠি। আমরা কল্পনা করিতে পারি না যে, এমন দিন আসিতেছে, যখন হিন্দুগণ বলিবে যে, তাহারা তাহাদেব স্বধর্ম্ম পবিত্যাগ কবিয়া মুসলমান হইতে প্রস্তুত আছে, যদি তাহাতে বাংলা তথা ভারতের স্বরাজ-লাভ অবশ্যম্ভাবী হয় এবং যখন মুসলমানগণও বলিবেন যে, তাঁহারা তাঁহাদের স্বধর্ম্ম পরিত্যাগ কবিয়া হিন্দু হইতে প্রস্তুত আছেন, যদি তাঁহারা বুঝিতে পারেন যে তাহার দ্বারা বাংলা তথা ভারতের স্ববাজ লাভ সুনিশ্চিত। ধর্ম্মের ধারণা এ পৃথিবীতে ক্রমে যেরূপ পরিবর্ত্তিত হইতেছে এবং রাষ্ট্রীয় নীতির অনুসরণ করিতে গিয়া মনুষ্যসম্প্রদায় ক্রমে যেরূপ হাজারে-হাজাবে লক্ষে-লক্ষে জীবন বিসর্জ্জন দিতে কুণ্ঠিত হইতেছে না, তাহাতে ধর্ম্মসম্বন্ধীয় পুরাতন কুসংস্কার যে অচিরে এ জগৎ হইতে বিলুপ্ত হইবে, সে সম্বন্ধে আমার আদৌ সন্দেহ নাই।

সুতবাং আমাদের যে শাসক-সম্প্রদায় আমাদের মুখে সাম্প্রদায়িক বিরোধের কথা শুনিবাব জন্য উন্মুখ হইয়া রহিয়াছেন, এই সামান্য ব্যাপাবে তাঁহাদিগকেই প্রকাশ্যভাবে সাহায্য করিয়া আমাদের কি লাভ হইতেছে? তাঁহাদের শাসনযন্ত্রেব স্থায়িত্ব যে আমাদের এই সাম্প্রদায়িক বিরোধের উপর সুপ্রতিষ্ঠিত তাহা কাহাকেও স্মরণ করাইয়া দিবার আবশ্যকতা নাই। আমবাই যদি স্বেচ্ছায় স্বতঃপ্রবৃত্ত হইয়া আমাদের স্বরাজ-লাভেব শুভ মুহূর্ত্তকে এইরূপ বাজে কথায় পিছাইয়া দিতে সম্মত হই, তাহা হইলে তাঁহাদের যে আর আনন্দের সীমা-পরিসীমা থাকিবে না। আমি সেইজন্য বাংলা তথা ভাবতেব প্রত্যেক মুসলমান ও হিন্দু নেতাকে এ সম্বন্ধে অবহিত হইতে সনির্ব্বন্ধ অনুবোধ কবিতেছি। আমাদের এই রাষ্ট্রীয় আন্দোলনকে কিঞ্চিৎ পবিমাণে হইলেও জয়যুক্ত কবিয়া, তৎপরে কি আমবা নিজ নিজ গৃহ নির্ম্মাণের জন্য প্রবৃত্ত হইতে পারি না? আমাদের সকলেরই স্মরণ রাখা উচিত যে, আমাদের প্রচলিত শাসনযন্ত্রই আমাদের সর্ব্বপ্রকারের গৃহবিবাদের জন্য প্রধানতঃ দায়ী। সেইজন্য আমি ইতিপূর্ব্বে বলিয়াছি যে, আমরা যদি স্বাধীন জাতি হইতাম এবং কোনও স্বাধীন শাসনযন্ত্র যদি আমাদের হাতে থাকিত, তাহা হইলে আমবা এই সকল তুচ্ছ ও সামান্য ব্যাপাব আইনের দ্বারা বহু পূর্ব্বেই মীমাংসা কবিয়া ফেলিতে পারিতাম। স্বর্গীয় দাদাভাই নৌরজী মহাশয় সত্যই বলিয়াছিলেন যে, পূর্ণ স্বায়ত্ত শাসনই ভারতের সকল দুর্ভাগ্যের একমাত্র প্রতিষেধক।

তাহা হইলে কেন এমন হইল বা হইতেছে, এখন তাহাই আপনাদিগের নিকট নিবেদন করিব। গুণ্ডা আইনের দরুণ অনেকগুলি গুণ্ডা গোপনের অন্ধকারে গা ঢাকা দিতে বাধ্য হইয়াছিল এবং জীবিকা-নির্ব্বাহের অন্য কোনও নূতন পন্থা আছে কিনা, তলে তলে তাহার অনুসন্ধান কবিতেছিল। ব্যক্তিগত স্বার্থ সিদ্ধির জন্য কতকগুলি কুচক্রী লোক অনেকদিন হইতে হিন্দু-মুসলমানে মনোমালিন্য ঘটাইবাব জন্য সুযোগ অন্বেষণ করিতেছিলেন। সেদিন হঠাৎ সুযোগ বুঝিয়া তাঁহারা সেই সকল গুণ্ডার হস্তে পর্য্যাপ্ত পরিমাণে রৌপ্যমুদ্রা সংস্থাপিত করায়, তাহারা কলিকাতার রাজপথে অস্ত্র-শস্ত্র সহ কয়েক দিন ছুটাছুটি করিয়াছিল এবং এখনও বাংলার অনেকগুলি পল্লীতে তাহারা নিজেরা কিম্বা তাহাদের অনুচরবর্গ নানা দুষ্কর্ম্মে প্রবৃত্ত রহিয়াছে। আমার মনে হয়, বাংলার বর্ত্তমান দুর্ভাগ্যের ইহাই প্রধানতম কারণ।

বঙ্গীয় ব্যবস্থাপক সভার পুনর্নির্ব্বাচনের আর বিলম্ব নাই। একদিকে যেমন গভর্ণমেণ্ট দৃঢ়প্রতিজ্ঞ হইয়াছেন যে, আগামী বৎসব যে করিয়া হউক diarchyকে পুনর্জ্জীবিত কবিতে হইবে, তেমনি অন্যদিকে আমাদের দেশের কয়েকজন তথাকথিত শিক্ষিত ও বাজভক্ত ব্যক্তি মন্ত্রিত্ব গ্রহণ করিবার জন্য আহাব-নিদ্রা পবিত্যাগ করিয়াছেন।

আমি নিঃসন্দেহে বলিতে পাবি যে, গভর্ণমেণ্ট যদি প্রচার করিতেন যে, আগামী ১৯২৯ খৃষ্টাব্দে যে Royal Commission বসিবে, তাহার রায় প্রকাশ না হওয়া পর্য্যন্ত বাংলায় আর মন্ত্রিত্বের কথা উঠিবে না, তাহা হইলে কলিকাতা এবং বাংলার পল্লীসমূহে গত দুইমাসে যাহা ঘটিয়াছে, তাহার একটি ঘটনাও এদেশে সংঘটিত হইত না। সুতরাং এই সকল ঘটনাব ভিতব দিয়া কাহাদের ছায়াচিত্র আমাদের সম্মুখে প্রকট হইয়া উঠিয়াছে, তাহা চিন্তাশীল ব্যক্তিমাত্রেই বুঝিতে পারিতেছেন। আমাদেব অদৃষ্টেব দোষে এদেশেব লোক লেখাপডা শিখিয়া অনেক সময় চতুষ্পদ হয়। এইজন্যই ইতিপূর্ব্বে বলিয়াছি যে, আমাদেব শিক্ষার ভার আমাদিগকে সর্ব্বাগ্রে গ্রহণ করিতে হইবে।

এদিকে জনসাধারণেব মনে দুইটি ধাবণা দুই দিকে কার্য্য করিতেছে। যাহারা স্বার্থপর এবং কোনও দায়িত্ব গ্রহণে অপারগ, তাহারা গভর্ণমেণ্টের পক্ষ অবলম্বন কবিতে ব্যতিব্যস্ত। পরাধীন দেশে চিরদিনই এইরূপ ঘটনা সংঘটিত হইয়া আসিয়াছে। আবার যাঁহারা নিঃস্বার্থ এবং দেশ-হিত-ব্রতে মৃত্যুভয়হীন, তাঁহারা তাহার প্রতিকারেব জন্য প্রস্তুত হইতেছেন। ইহাও যে অত্যন্ত স্বাভাবিক, তাহা বোধ হয় কেহ অস্বীকাব করিবেন না। কিন্তু সংখ্যায় কাহারা অধিক, তাহা খুলিয়া না বলিলেও চলে। ফলে, তিন বৎসরের জন্য diarchyকে পুনর্জ্জীবিত করিয়া, তৎপবে হয়ত চিরদিনের জন্য ১৯১৯ খৃষ্টাব্দেব শাসন-সংস্কার আইন ও তৎসহ অন্যান্য অনেক জিনিষকে সমূলে বিসর্জ্জন দিতে হইবে। সে সম্ভাবনায় আমাদের দুঃখিত হইবার একবারেই কোন কারণ নাই—বরং আনন্দিত হইবার যথেষ্ট হেতু রহিয়াছে। সুতরাং আগামী তিন বৎসরের ভাবনায় যাঁহারা চিন্তান্বিত হইয়াছেন, তাঁহারা অবহিত হউন। বাংলা তথা ভারতের মত একটা বহুদিনের পরাধীন দেশকে উদ্ধার করিতে হইলে, তিন বৎসরের বিলম্ব কিম্বা অত্যাচারের সম্ভাবনা বিবেচনার বিষয় হইতে পারে না।

অবশ্য আমি একথা বলিতেছি না যে, আগামী কাউন্সিল নির্ব্বাচনে এই সকল কুচক্রী লোক নিজ-নিজ চেষ্টায় কিম্বা গভর্ণমেণ্টের গোপন সহায়তায় অথবা প্রকাশ্য নিশ্চেষ্টতায় জয়লাভ করিতে পারিবে। আমি বিশ্বাস করি যে, বাংলার জনসাধারণ—কি হিন্দু, কি মুসলমান—সকলেই আজকাল অত্যন্ত সহজে মেকি ধরিতে শিখিয়াছে। বঙ্গীয় প্রাদেশিক কংগ্রেস কমিটির কর্ম্মকর্ত্তাগণ যথাসম্ভব সত্বর সঙ্ঘবদ্ধভাবে নির্ব্বাচনের জন্য প্রচার কার্য্যে মনোনিবেশ করিলে, এ সম্বন্ধে সকল সন্দেহ অচিরে দূরীভূত হইবে।

চিরদিনের জন্য নিশ্চিন্ত হইতে হইলে, এদেশের সকল চক্রান্তকারীর সমূহ আব্দারকে সর্ব্বপ্রথমে ছিন্ন-বিচ্ছিন্ন করিতে হইবে। সম্প্রদায় এবং জাতিনির্ব্বিশেষে, এই দণ্ডেই সেজন্য আমাদিগের দৃঢপ্রতিজ্ঞ হওয়া কর্ত্তব্য। হিন্দুগণ আর যাহাতে মুসলমানগণকে ম্লেচ্ছ বলিতে না পারেন এবং মুসলমানগণও আর যাহাতে হিন্দুগণকে কাফের বলিতে সাহসী না হন, এই মুহূর্ত্ত হইতেই সেজন্য ভারতবর্ষের চতুর্দ্দিকে একটা সমবেত চেষ্টা আবশ্যক। তৎপরে হিন্দু ও মুসলমানগণ যাহাতে সৎ-শিক্ষা পায়, তাহার ব্যবস্থা করিতে হইবে। সেজন্য সৎ-লেখকের দ্বারা সৎ-পুস্তক রচনা করাইয়া, তাহা বাংলার গৃহে গৃহে বিতরণ না করাইলে সুফল ফলিবে না। আমি ইতিপূর্ব্বে যে জাতীয় বিদ্যালয় সংস্থাপনের কথা বলিয়াছি, এই ভার তাঁহাদিগকেই লইতে হইবে। চাকরি ইত্যাদি সম্বন্ধেও এখন কিছুদিনের জন্য মুসলমানদিগের সহিত হিন্দুদিগের একটা আপোষ মীমাংসা হওয়া বিধেয়। এই সকল জটিল সমস্যার সময় উভয় দলের নেতা এবং সংবাদপত্রসমূহকে অপ্রিয় সত্য পরিহার করিতে বিনীতভাবে অনুরোধ করিতেছি। ভবিষ্যতের মঙ্গলের জন্য বর্ত্তমানের অশুভকে যদি কথঞ্চিৎ পরিমাণে সহ্য করিতে হয়, তাহাতে বোধ হয় তাহারা সকলেই স্বীকৃত হইবেন। সর্ব্বোপরি, আমাদের শাসন-প্রণালীই যে আমাদের সর্ব্বপ্রকার সাম্প্রদায়িক বিরোধের উৎস, এদেশের আবালবৃদ্ধবনিতার হৃদয়ে সে ধারণাকে বদ্ধমূল করিতে না পারিলে, আমরা কোন সম্প্রদায়ই কোনদিন জাতি গঠনে বিশেষভাবে অগ্রসর হইতে পারিব না। কিন্তু একটু চিন্তা করিয়া দেখিলে সকলেই বুঝিতে পারিবেন যে, সেই কার্য্যের অন্যতম নাম স্বরাজ-সাধনা। সেইজন্য আমি ইতিপূর্ব্বে বলিয়াছি যে, বাংলা তথা ভারতের স্বরাজ-সাধনাকে কোন কারণেই স্থগিত রাখা সম্ভবপর নহে। বরং একদিন আমরা আগামী কাউন্সিলে প্রবেশ

